এক ব্যক্তি হযরত আহনাফ ইবনে কায়েস রাহমাতুল্লাহি আলাইহিকে গালিগালাজ করলো। লোকটি তাঁর পেছনে চলছিলো। বাড়ির পাশে আসার পর তিনি তাকে বললেন, ভাই! তোমার আর যাকিছু বলার আছে বলে ফেলো। কারণ মহল্লার নির্বোধেরা যদি তোমার এসব কথা শুনে তাহলে তারা সমুচিৎ জবাব দেবে!

হাতিমে আসম রাহমাতুল্লাহি আলাইহিকে প্রশ্ন করা হলো, মানুষ কি কারো দুর্ব্যবহার সহ্য করে যাবে? তিনি জবাব দিলেন, হ্যাঁ- তবে নিজেরটি ছাড়া। বর্ণিত আছে আমীরুল মু'মিনীন হযরত আলী ইবনে আবি তালিব রাদ্বিআল্লাহু আনহু নিজের ক্রীতদাসকে ডাক দিলেন। কিন্তু সে জবাব দিলো না। দ্বিতীয়, তৃতীয়বার ডাকার পরও সে নীরব রইলো। এরপর তিনি নিজে ওঠে গিয়ে দেখলেন, দাসটি শুয়ে আছে। জিজ্ঞেস করলেন, "কী মিয়া! আমার কথা শুনতে পাচ্ছে না বুঝি?" সে জবাব দেয়, "শুণেছি!" তিনি জিজ্ঞেস করলেন, "তাহলে জবাব দিচ্ছ না কেনো?" সে উত্তর দিলো, "আপনি যে আমাকে শাস্তি দেবেন না, তা নিশ্চিত জেনেই একটু অলসতা করছি!" তিনি বললেন, "যাও! তোমাকে আল্লাহর ওয়াস্তে মুক্ত করে দিলাম।"

বর্ণিত আছে, হযরত মারুফ খারকী রাহমাতুল্লাহি আলাইহি একদিন দজলা নদীতে ওযু করতে গেলেন। নদীর তীরে গিলাফে আবৃত কুরআন শরীফ রাখলেন। এসময় এক মহিলা এসে তা তুলে নিল। খারকী রাহমাতুল্লাহি আলাইহি তার পেছনে হেঁটে বললেন, "ওহে বোন! আমি মা'রুফ। তোমার কোনো অপরাধ হয় নি। কুরআন তিলাওয়াত করবে এমন কোনো ছেলেপেলে তোমার আছে নাকি?" মহিলা জবাব দিলো, "না!" তিনি আবার জিজ্ঞেস করলেন, "তাহলে তোমার স্বামী আছে, যিনি কুরআন শরীফ পড়বেন?" সে এবারও বললো, "না!" তিনি তখন আবদার করলেন, "তাহলে আমার কুরআন শরীফখানা ফেরৎ দাও। গিলাফখানা নিয়ে যাও।"

একদল চোর হযরত শায়খ আবদুর রাহমান সুলামী রাহমাতুল্লাহি আলাইহির ঘরে ঢুকে যাকিছু পেলো সবই নিয়ে গেলো। তিনি পরে বলেছেন, "ঘটনার পর আমি বাজারে গেলাম। লক্ষ্য করলাম আমার জুব্বা এক ব্যক্তির পরনে। আমি মুখ ফিরিয়ে চলে আসলাম, তার দিকে আর তাকালাম না।" হযরত জারিরী রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "আমি মক্কা মুয়াজ্জমা থেকে ফিরে আসলাম। প্রথমেই সাক্ষাৎ করলাম হযরত জুনাইদ বাগদাদী রাহমাতুল্লাহি আলাইহির সাথে। তিনি নিজে এসে আমার সঙ্গে সাক্ষাৎ করলে কষ্ট হবে ভেবেছিলাম। আমি তাঁকে সালাম জানিয়ে

তারপর নিজের বাড়িতে চলে যাই। ফযরের নামায আদায় করতে যখন মসজিদে গেলাম, তখন দেখলাম তিনি আমারই পাশে নামায পড়ছেন। বললাম, হযরত! আমি তো ইতোমধ্যে আপনার সাথে সাক্ষাৎ করেছিলাম যাতে আপনার কষ্ট না হয়। তিনি বললেন, এটা তো আপনার করুণা। আপনার পাশে এসে নামায পড়া আপনার প্রাপ্য।

হযরত আবু হাফস রাহমাতুল্লাহি আলাইহিকে চরিত্র সম্পর্কে জিজ্ঞেস করা হলো। তিনি বললেন, "আল্লাহ তা'আলা তাঁর নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসল্লামকে যেসব কাজের নির্দেশ দিয়েছেন, চরিত্র তা-ই। আল্লাহ তা'আলা বলেন:

خُذِ الْعَفْوَ وَأْمُرْ بِالْعُرْفِ وَأَعْرِضْ عَنِ الْجَاهِلِينَ

-"আর ক্ষমা করার অভ্যাস গড়ে তোল, সৎকাজের নির্দেশ দাও এবং মূর্খ জাহিলদের থেকে দূরে সরে থাক।" [আ'রাফ : ১৯৯]"



চরিত্র হলো, আপনি মানুষের কাছে থাকবেন। আর মানুষের মধ্যে যাকিছু ঘটে তা থেকে একদম দূরে থাকবেন। সৃষ্ট জীব থেকে যেসব দুঃখ কষ্ট আপতিত হয় তা মেনে নেওয়া। আর কোনো ভয়-আতঙ্ক ছাড়া সত্য কথা বলে ফেলা।



বর্ণিত আছে, একদা হযরত আবু যর রাদ্বিআল্লাহু আনহু তাঁর হাউজে যেয়ে উটকে পানি পান করাচ্ছিলেন। এক ব্যক্তি সেখানে দৌড়ে গেলো, এতে হাউজটি ভেঙ্গে যায়। আবু যর রাদ্বিআল্লাহু আনহু বসে পড়লেন। তারপর শুয়ে গেলেন। জিজ্ঞেস করা হলো, এরূপ করছেন কেনো? জবাব দিলেন, আল্লাহর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমাদেরকে নির্দেশ দিয়েছেন, "রাগ আসলে বসে পড়ো। এতেও যদি রাগ মিটে না যায় তাহলে শুয়ে পড়বে।"



বর্ণিত আছে ইঞ্জিল শরীফে লেখা আছে, "বান্দা! তোমার ক্রোধের সময় আমাকে স্মরণ করো, তাহলে আমার রাগের সময় তোমাকে স্মরণ করবো।"

একজন মহিলা হযরত মালিক বিন দীনার রাহমাতুল্লাহি আলাইহির নিকট এসে বললো, হে কপট! তিনি বললেন, হে নারী! তুমি আমার জন্য এমন খেতাব আবিষ্কার করলে যা বসরার মানুষ ইতোমধ্যে খোঁজে পায় নি!

হযরত লুকমান আলাইহিস্‌সালাম তাঁর ছেলেকে বললেন, "তিনটে পরিস্থিতি ছাড়া তিন ধরনের মানুষকে চিনা যায় না: ১. রোদের সময় ধৈর্যশীলকে, ২. যুদ্ধের সময় বীর পুরুষকে এবং ৩. প্রয়োজনের সময় ভাইকে।" হযরত মূসা আলাইহিস্‌সালাম বললেন, "হে মা'বুদ! আপনার দরবারে এই প্রার্থনা করি, আমার সম্পর্কে যেনো কেউ এমন কিছু বলে না যা আমার মধ্যে নেই।" আল্লাহ তা'আলা ইরশাদ করলেন, "এটা তো আমার নিজের জন্যও করি নি! তোমার জন্য কিভাবে করবো?"

ইয়াহইয়া ইবনে জিয়াদ হারিসী রাহমাতুল্লাহি আলাইহিকে জিজ্ঞেস করা হলো, আপনি এই গোলামটি কেনো রাখছেন, সে তো উশৃঙ্খল! তিনি জবাব দিলেন, "তার থেকে ধৈর্যশীলতা শেখার জন্য!" আল্লাহ তা'আলা বলেন:



وَأَسْبَغَ عَلَيْكُمْ نِعَمَهُ ظَاهِرَةً وَبَاطِنَةً



-"তোমাদের প্রতি তাঁর প্রকাশ্য ও অপ্রকাশ্য নিয়ামতসমূহ পরিপূর্ণ করে দিয়েছেন।" [লুকমান : ২০]

এখানে বাহ্যিক করুণার অর্থ হলো, সুন্দর আকৃতি প্রদান করা। আর গোপন করুনার অর্থ হলো, চরিত্রকে পরিশুদ্ধ করে দেওয়া। ফুজাইল ইবনে আয়াজ রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "বদ মিজাজ ইবাদতগুজার ব্যক্তির সান্নিধ্য থেকে আমার নিকট খুশ মিজাজ পাপী লোকের সান্নিধ্য অনেক শ্রেয়।" বলা হয়ে থাকে, হাসিমুখে কষ্ট সহ্য করার নাম সুন্দর চরিত্র।



বর্ণিত আছে, একদা হযরত ইব্রাহীম ইবনে আদহাম রাহমাতুল্লাহি আলাইহি মরুভূমিতে বের হলেন। সেখানে এক সৈনিকের সাথে সাক্ষাৎ ঘটলো। সে তাঁকে প্রশ্ন করলো, তোমার বাড়ি কোথায়? তিনি কবরের দিকে ইশারা করলেন। সে এতে রাগান্বিত হয়ে তাঁর মাথায় আঘাত হানলো। রক্ত বেরিয়ে পড়লো। সৈন্যটির নিকট থেকে হযরত প্রস্থান করার পর লোকজন এসে বললো, উনি ছিলেন খুরাসানের জাহিদ হযরত ইব্রাহীন ইবনে আদহম! সৈনিক ছুটে গেলো হযরতের নিকট। বিনয়ের সঙ্গে ক্ষমা প্রার্থনা করলো। তিনি বললেন, ওহে! তুমি যখন আমাকে আঘাত করছিলে, আমি আল্লাহর কাছে তোমার জন্য জান্নাত কামনা করছিলাম। সে জিজ্ঞেস করলো, কেনো? তিনি জবাব দিলেন, আমি এ কারণে এটা করেছি যে, তোমার

দুষ্কর্মের জন্য আমি উপকৃত হবো তা চাইনি। অপরদিকে এটাও চাইনি যে, আমার কারণে তোমার উপকার না হোক।

আরো বর্ণিত আছে, হযরত আবু উসমান হিরী রাহমাতুল্লাহি আলাইহিকে একব্যক্তি দাওয়াত দিলো। তিনি মেজবানের দরজার নিকট উপস্থিত হলেন। লোকটি বেরিয়ে এসে বললো, 'হযরত! এখন তো আপনার আসার সময় হয় নি! আমি লজ্জিত, দয়া করে চলে যান।' তিনি চলে গেলেন। লোকটি এবার হযরতের বাড়িতে যেয়ে বললো, 'হযরত! আমি বেশ লজ্জিত। আমি আপনার নিকট ক্ষমাপ্রার্থী। দয়াকরে ঠিক এই সময়ে যাবেন।' হযরত আবু উসমান সময়মতো গেলে পরে, ঠিক আগের মতো আচরণ করলো মেজবান লোকটি। এভাবে কয়েকবার আবু উসমান রাহমাতুল্লাহি আলাইহি তার বাড়িতে গেলেন ও ফিরে আসলেন। অবশেষে সে হযরতকে বললো, 'আমি আপনাকে পরীক্ষা করতে চেয়েছিলাম।' এরপর সে হযরতের নিকট ক্ষমা চাইলো এবং তাঁর বেশ প্রশংসা করলো। আবু উসমান বললেন, 'আমার এই আচরণে তোমার কাছ থেকে প্রশংসা পাওয়ার কিছু নেই। এটা তো একটি সাধারণ কুকুরও করে থাকে। তাকে ডাক দিলে সে উপস্থিত হয় ও তাড়িয়ে দিলে চলে যায়!'



কথিত আছে, একদা হযরত আবু উসমান হিরী রাহমাতুল্লাহি আলাইহি একটি গলিপথে হেটে যাচ্ছিলেন। এক বাড়ির উপর তলা থেকে কেউ এক বালতি পূর্ণ জ্বলন্ত অঙ্গার তার মাথায় ফেলে দিল। তাঁর সাথীদের মুখ বিবর্ণ হয়ে পড়লো। তারা অঙ্গার নিক্ষেপকারী ব্যক্তিকে খুব গালিগালাজ করলেন। আবু উসমান রাহমাতুল্লাহি আলাইহি সাথে সাথে বললেন, 'তোমরা তাকে একটি গালিও দেবে না! যে ব্যক্তি জাহান্নামে যাওয়ার যোগ্য, সে যদি সামান্য ক'টি জ্বলন্ত অঙ্গারে আক্রান্ত হয়ে বেঁচে যেতে পারে, তাহলে রাগ করার কী অধিকার আছে তার?"

একজন দরবেশ জাফর ইবনে হানজালার ঘরে আগমন করেন। তিনি দরবেশের খেদমতে লেগে গেলেন। এরপর দরবেশ তাকে বললেন, "তুমি কী চমৎকার এক ব্যক্তি! যদি তুমি ইয়াহুদী না হতে!"। একথা শুনে জাফর আরয করলেন, 'আমার ধর্মবিশ্বাস তো খেদমতে কোনো বাধাদান করছে না। সুতরাং আপনি নিজের জন্য আরোগ্য কামনা ও আমার জন্য হিদায়াত প্রার্থনা করুন।'

বর্ণিত আছে, হযরত আবদুল্লাহ খাইয়্যাত [দর্জি] এক অগ্নিপুজারীর কাপড় সেলাই করতেন। সে তাঁকে বিনিময়ে জাল টাকা প্রদান করতো। তিনি তা বিনাবাক্যে গ্রহণ করে নিতেন। একদিন খাইয়্যাত দোকানে ছিলেন না। লোকটি জাল টাকা নিয়ে আসলো। দোকানে ছিলেন তাঁর এক শাগরিদ। জাল টাকাগুলো সে তার হাতে প্রদান করলো। তিনি তা ফিরিয়ে দিলেন। এরপর সে আসল টাকা দিলে তিনি তা গ্রহণ করলেন। আবদুল্লাহ দোকানে ফিরে এসে শাগরিদকে জিজ্ঞেস করলেন, অগ্নিপুজারীর জামাটি কোথায়? শাগরিদ পুরো ঘটনা বর্ণনা করলেন। খাইয়্যাত তাকে বললেন, কাজটি তুমি ভালো করো নি! ঐ লোকটি তো অনেক দিন যাবৎ আমার সাথে এভাবেই লেনদেন করে আসছে। আমি ধৈর্য ধারণ করে এসেছি। জাল টাকা যাতে অন্যের হাতে না যায় সেজন্য আমি এগুলো গ্রহণ করে কূপে নিক্ষেপ করতাম।

[লেখক বলেন] মন্দ স্বভাবে অন্তর সংক্ষীর্ণ হয়ে যায়। এরকম ব্যক্তি নিজের স্বার্থ ছাড়া কিছুই বুঝে না। এরূপ ব্যক্তির অন্তর খুব সংক্ষীর্ণ কক্ষের মতো যেখানে মালিক ছাড়া আর কারো স্থান হয় না। অন্যদিকে সুন্দর চরিত্র হলো একই সারিতে পাশের লোকের দ্বারা তোমার মধ্যে কেনো পরিবর্তন না আসা। অন্য মানুষের দোষ-ক্রটির প্রতি লক্ষ্য করাও একটি দুশ্চরিত্র। রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে জিজ্ঞেস করা হলো, অশুভের লক্ষণ কী? তিনি জবাব দিলেন, “মন্দ স্বভাব”। হযরত আবু হুরাইরা রাদ্বিআল্লাহু আনহু বলেন, আল্লাহর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে অনুরোধ করা হলো, মুশরিকদের জন্য বদ-দু'আ করুন। তিনি জবাব দিলেন, “আমি তো এসেছি রহমত স্বরূপ। শাস্তি কামনার জন্য নয়।”

# باب الجود والسخاء

বাবুল জুদ ওয়াস্‌সাখা [অপিরিমিত দানশীলতা ও উদারতা অধ্যায়]

قال الله عزّ وجلّ: " ويؤثرون على أنفسهم ولو كان بهم خصاصة " .

أخبرنا عليّ بن أحمد بن عبدان قال: أخبرنا أحمد بن عبيد قال: حدثنا الحسن بن العباس قال: حدثنا سهل قال: حدثنا سعيد بن مسلم، عن يحي بن سعيد، عن محمد بن إبراهيم، عن علقمة، عن عائشة، رضي الله عنهما، قالت: قال رسول الله صلى الله عليه وسلم: "السخسّ: قريب من الله تعالى، قريب من الناس، قريب من الجنة، بعيد عن النار.



والبخيل: بعيد من الله تعالى، بعيد من الناس، بعيد من الجنة، قريب من النار.



والجاهل السخيّ أحب إلى الله تعالى من العابد البخيل" .



قال الأستاذ: ولا فرق - على لسان القوم - بين الجود والسخاء، ولا يوصف الحق، سبحانه، بالسخاء والسماحة؛ لعدم التوقيف.

وحقية الجود: أن لا يصعب عليه البذل.

وعند القوم، السخاء: هو الرتبة الأولى، ثو الجود بعده، ثم الإيثار؛ فمن أعطى البعض وأبقى البعض فهو صاحب سخاء، ومن بذل الأكثر، وأبقى لنفسه شيئاً، فهو صاحب إيثار، كذلك سمعت الأستاذ أبا عليّ الدقاق،

رحمه الله، يقول: أسماء بن خارجة: ما أحبّ أن أرد أحداً عن حاجة طلبهامني؛ لأنه إن كان كريماً أصون عرضه، وإن كان لئيما أصون عنه عرضي.

وقيل: كان مورّق العجلي يتلطف في إدخال الرفق على إخوانه؛ يضع عندهم ألف درهم، فيقول: أمسكوها عندكم حتى أعود إليكم. ثم يرسل إليهم: أنتم منها في حلّ.

وقيل: لقي رجل من أهل منبج رجلا من أهل المدينة، فقال: ممن الرجل؟ فقال: من أهل المدينة، فقال له: لقد أتانا رجل منكم يقال له الحكم ابن عبد المطلب فأغنانا. فقال له المدني: وكيف؟ وما أتاكم إلا في جبة صوف! فقال: ما أغنانا بمال، ولكنه علمنا الكرم. فعاد بعضنا على بعض حتى استغنينا.



سمعت الأستاذ أبا عليّ الدقاق يقول: لما سعى غلام الخليل بالصوفية إلى الخليغة أمر بضرب أعناقهم؛ فأما الجنيد فإنه تستر بالفقر، وكان بفتى علي مذهب أبي ثور ، وأما الشحام، والرقام، والنوري، وجماعة، فقبض عليهم؛ فبسط النِّطع لضرب أعناقهم.. فتقدم النوري فقال له السّياف: تدري الى ماذا تبادر؟. فقال: نعم فقال وما يعجلك؟ فقال أوثر عليِّ أصحابي بحياة ساعة.

فتحير السيَّاف، وأنهى الخبر إلىالخليفة، فردهم إلى القاضي؛ ليتعرف

حالهم؛ فألقى القاضي على أبي الحسين النوري مسائل فقهية، فأجابه الكل، ثم أخذ يقول: وبعد؛ فإنه لله عباداً قاموا بالله، وإذا نطقوا نطقوا بالله، وسرد ألفاظاً أبكى بها القاضي فأرسل القاضي إلى الخليفة، وقال: إن كان هؤلاء زنادقة: فما على وجه الأرض مسلم.

وقيل: كان عليّ بن الفضيل يشتري من باعة المحلة؛ فقيل له: لو دخلت السوق فاسترخصت.

فقال: هؤلاء نزلوا بقربنا رجاء منفعتنا.



وقيل: بعث رجل إلى جبلة بجارية، وكان بين أصحابه، فقال: قبيح أن اتخذها لنفسي وأنتم حضور؛ وأكره أن أخص بها واحداً، وكلكم له حق وحرمة. وهذه لا تحتمل القسمة، وكانوا ثمانين؛ فأمر لكل واحد بجارية أو وصيف.



وقيل: عطش عبيد الله بن أبي بكرة يوماً في طريقه، فاستسقى من منزل امرأة، فأخرجت له كوزاً، وقامت خلف الباب، وقالت: تنحوا عن الباب، وليأخذه بعض غلمانكم، فإني امرأة من العرب: مات خادمي منذ أيام، فشرب عبيد الله تسخر بي؟. فقال: احمل إليها عشرين ألف درهم. فقالت: اسأل الله تعالى العافية. فقال: يا غلام أحمل إليها ثلاثين ألف درهم، فردّت الباب وقالت: أف لك. فحمل إليها ثلاثين ألف درهم، فأخذتها فما أمست حتى كثر خطابها. وقيل: الجود: إجابة الخاطر الأول:

سمعت بعض أصحاب أبي الحسن البوشنجي، رحمه الله، يقول: كان أبو الحسن البوشجني في الخلاء، فدعا تلميذاً له، وقال له: انزع عني هذا القميص، وادفعه إلى فلان؛ فقيل له: هلا صبرت حتى تخرج من الخلاء؟ فقال: لم آمن على نفسي أن يتغير على ما وقع لي من التخلف منه بذلك القميص.

وقيل لقيس بن سعد بن عبادة: هل رأيت أحداً أسخى منك؟ فقال له: نعم؛ نزلنا بالبادية على امرأة، فحضر زوجها، فقالت له: إنه نزل بك ضيفان، فجاء بناقة ونحرها، وقال: شأنكم بها..



فلما كان بالغد جاء بأخرى ونحرها، وقال: شأنكم بها، فقلنا: ما أكلنا من التي نحرت لنا البارحة إلا اليسير: فقال: إني لاأطعم أضيافي الغاب.



فبقينا عنده يومين أو ثلاثة، والسماء تمطر، وهو يفعل كذلك.



فلما أردنا الرحيل وضعنا له مائة دينار في بيته، وقلنا للمرأة: اعتذري لنا إليه.. ومضينا، فلما مَتَع النهار إذا نحن برجل يصيح خلفنا: قفوا أيها الركب اللئام: أعطيتموني ثمن قراي... ثم إنه لحقنا وقال: لنأخذنه، وإلا طعنتكم برمحي هذا. فأخذناه وانصرف، فأنشأ يقول:

وإذا أخذت ثواب ما أعطيته ... فكفى بذاك لنائلٍ تكديرا

سمعت الشيخ أبا عبد الرحمن السلمي، رحمه الله يقول: دخل أبو عبد الله الروزباري دار بعض أصحابه، فوجده غائباً، وباب بيت له مقفل، فقال:

صوفيَّ وله باب بيت مقفل!! كسروا القفل، فكسروا القفل وأمر بجميع ما وجد في الدار والبيت، وأنفذه إلى السوق، وباعوه، وأصلحوا وقتاً من الثمن، وقعدوا في الدار.. فدخل صاحب المنزل ولم يمكنه أن يقول شيئاً.

فدخلت امرأته بعدهم الدار، وعليها كساء، فدخلت بيتاً، ورمت الكساء، وقالت: يا أصحابنا، هذا أيضاً من جملة المتاع فبيعوه. فقال الزوج لها: لِمَ تكلفت هذا باختيارك؟ فقالت له: اسكت، مثل هذا الشيخ يباسطنا، ويحكم علينا، ويبقى لناشيء ندخره عنه؟ وقال بشر بن الحارث: النظر إلى البخيل يقسى القلب.



وقيل مرض قيس بن سعد بن عبادة، فاستبطأ إخوانه. فسأل عنهم، فقيل له: إنهم يستحيون مما لك عليهم من الدين؛ فقال: أخزى الله مالا يمنع الإخوان من الزيارة!! ثم أمر من ينادي مَن كان لقيس عليه دين فهو منه في حل، فكسرت عتبته بالعشى، لكثرة ما عاده. وقيل لعبد الله بن جعفر: إنك تبذل الكثير إذا سئلت، وتضنُّ في القليل إذا نُجزتَ. فقال: إني أبذل مالي وأضنُّ بعقلي.



وقيل: خرج عبد الله بن جعفر إلى ضيعة له.. فنزل على نخيل قوم: وفيها غلام أسود يعمل فيها؛ إذ أتى الغلام بقوته، فدخل كلب الحائط ودنا من الغلام، فرمى إليه الغلام بقرص، فأكله، ثم رمى إليه بالثاني، والثالث، فأكله، وعبد الله بن جعفر ينظر إليه فقال له: يا غلام، كم قُوتك كلَّ

يوم؟ قال: ما رأيت: قال: فلم آثرت هذا الكلب؟ قال: ما هي بأرض كلاب، نه جاء من مسافة بعيدة جائعاً، فكرهت رده.

قال: فما أنت صانع اليوم؟ قال له: أطوي يومي هذا. فقال عبد الله بن جعفر: أأَلام على السخاء؟! إنَّ هذا الأسخى مني، فاشتري الحائط والغلام وما فيها من آلات، فأعتق الغلام ووهبها له.

وقيل: أتى رجل صديقاً له، ودق عليه الباب، فلما خرج إليه قال: لماذا جئتني؟ قال لأربعمائة درهم دين ركبتني، فدخل الدار، ووزن له أربعمائة درهم وأخرجها إليه، ودخل الدار باكياً، فقالت له امرأته: هلا تعللت حين شق عليك الإجابة؟! فقال: إنما أبكي لأني لم أتفقد حاله حتى أحتاج إلى مفاتحتي به. وقال مطرف بن الشخير: ذا أراد أحدكم مني حاجة فليرفها في رقعة؟ فإني أكره أن أرى في وجهه ذلّ الحاجة.



وقيل: أراد رجل أن يضار عبد الله بن العباس، فأتى وجوه البلد وقال لهم: يقول لكم ابن العباس تغدوا عندي اليوم. فأتوه، فملئوا الدار، فقال: ما هذا؟ فأخبر الخبر فأمر بشراء الفواكه الوقت، وأمر بالخبز، والطبخ، وأصلح أمراً، فلما فرغوا قال لوكلائه: أموجوج لنا كل يوم هذا؟ فقالوا: نعم. فقال: فليتغد هؤلاء كلهم عندنا كل يوم.

سمعت الشيخ أبا عبد الرحمن السلمي، رحمه الله، يقول: كان الأستاذ أبو سهل الصعلوكي يتوضأ يوما في صحن داره، فدخل إليه إنسان وسله شيئاً

من الدنيا، ولم يحضر شيء، فقال: أصبر حتى أفرغ.

فصبر.. فلما فرغ قال له: خذ القمقمة واخرج. فأخذها، وخرج، ثم صبر حتى علم أنه بعُد، فصاح وقال: دخل إنسان وأخذ القمقمة. فمشوا خلفه، فلم يدركوه. وإنما فعل ذلك: لأن أهل المنزل كانوا يلومونه على كثرة البذل.

وسمعته يقول: وَهبَ الأستاذ أبو سهل جبّته من إنسان في الشتاء، وكان يلبس جبة النساء حين يخرج إلى التدريس، إذ لم تكن له جبة أخرى، فقدم الوفد المعروفون من فارس، فيهم من كل نوع: إمام من الفقهاء، والمتكلمين، والنحويين، فأرسل أليه صاحب لجيش أبو الحسن وأمره بأن يركب للاستقبال فلبس دُراعةً فوق تلك الجبة التي للنساء، وركب، فقال صاحب لجيش: إنه يستخف بي أمام البلد؛ يركب في جبة النسا..!! ثم إنه ناظرهم أجمعين فظهر كلامه على كلام جميعهم في كل فن.



وسمعته يقول: لم يناول الأستاذ أبو سهل أحداً شيئاً بيده، وكان يطرحه على الأرض ليأخذه الآخذ من الأرض، وكان يقول: الدنيا أقل خطراً ن أن أرى لأجلها يدي فوق يد أحد.

وقد قال صلى الله عليه وسلم: " اليد العليا خيرٌ من اليد السفلى " .

وقيل: كان أبو مرتد، رحمه الله، أحد الكرام، فمدحه بعض الشعراء، فقال: ما عندي ما أعطيك، ولكن قدمني إلى القاضي، وادع عليَّ عشرة آلاف درهم، حتى أقرّ لك بها، ثم أحبسني، فإن أهلي لا يتركوني مسجوناً. ففعل

ذلك، فلم يُمس حتى دُفع إليه عشرة آلاف درهم، وخر من السجن.

وقيل: سأل رجل الحسن بن علي بن أبي طالب، رضي الله عنه شيئاً فأعطاه خمسين ألف درهم وخمسمائة دينار، وقيل: أئت بحمال يحمله لك. فأتى بحمال فأعطاه طيلسانه وقال: يكون كِراءُ الحمال من قِبلي.

وسألت امرأة الليث بن سعد سكرجة عسل، فأمر لها بزقٍ من عسل فقيل له في ذلك، فقال: إنها سألت علي قدر حاجتها، ونحن نعطيها على قدر نعمنا.



وقال بعضهم صليت في مسجد الأشعث بالكوفة الصبح أطلب غريماً لي، فلما سلمت وَضِع بين يدي كلِّ واحد حلة ونعلين. وكذلك وضع بين يدي، فقلت: ما هذا؟ فقالوا: إن الأشعث قدم من مكة، فأمر بهذا لأهل جماعة مسجده. فقلت: إنما جئت أطلب غريماً لي، ولست من جماعته. فقالوا: و لكلِّ من حضر. وقيل: لما قربت وفاة الشافعي، رضي الله تعالى عنه، قال: مُروا فلاناً يغسِّلني. وكان الرجل غائباً.. فلما قدم أخبر بذلك، فدعا بتذكرته. فوجد عليه سبعين ألف درهم ديناً، فقضها، وقال: هذا غسلي إياه.



وقيل: لما قدم الشافعي من صنعاء إلى مكة كان معه عشرة آلاف دينار، فقيل له: تشتري بها قنية فضرب خيمته خارج مكة، وصبَّ الدنانير، فكل من دخل عليه كان يعطيه قبضة قبضة، فلما جاء وقت الظهر قام ونفض

الثوب ولم يبق شيء.

وقيل: خرج السريّ يوم عيد، فاستقبله رجل كبير الشأن، فسلم السري عليه سلاماً ناقصاً. فقيل له: هذا رجل كبير الشأن. فقال: قد عرفته، ولكن روي مسنداً: أنه إذا التقى المسلمان قُسمت بينهما مائة رحمة: تسعون لأبشهما، فأردت أن يكون معه الأكثر.

وقيل: بكرى أمير المؤمنين عليّ بن أبي طالب رضي الله عنه يوماً، فقيل له: ما يبكيك؟ فقال: لم يأتني ضيف منذ سبعة أيام، وأخاف أن يكون الله تعالى قد أهانني. وروي عن أنس بن مالك، رضي الله عنه، أنه قال: زكاةُ الدّار أن يتخذ فيها بيت للضيافة. وقيل في قوله تعالى: " هل أتاك حديث ضيف إبرهيم المكرمين.. " . قيل قيامه عليهم بنفسه، وقيل: لأن ضيف الكريم كريم. وقال إبراهيم بن الجنيد: كان يقال: أربعة لاينبغي للشريف أن ينف منهن، وإن كان أميراً: قيامه من مجلسه لأبيه، وخدمته لضيفه، وخدمته لعالم يتعلم منه، والسؤال عما لم يعلم.



وقال أبن عباس رضي الله عنهما في قوله تعالى: " ليس عليكم جناح أن تأكلوا جميعاً أو أشتاتاً " : إنهم كانوا يتحرجون في أن يأكل أحدهم وحده؛ فرخص لهم في ذلك.

وقيل: أضاف عبد الله بن عامر بن كريز رجلاً، فأحسن قراه، فلما أراد الرجل أن يرتحل عنه لم يُعنه غلمانه، فقيل له في ذلك. فقال عبد الله:

إنهم لايعينون من يرتحل عنا. أنشد عبد الله بن باكوية الصوفي قال: أنشدنا المتني في معناه:

إذا ترحلت عن قوم وقد قدروا ... أن لا يفارقهم فالراحلون همُ

وقال عبد الله بن المبارك: سخاء النفس عما في أيدي الناس أفضل من سخاء النفس بالبذل. وقال بعضهم: دخلت على بشر بن الحارث في يوم شديد البرد وقد تعرى من الثياب وهو ينتفض، فقلت: يا أبا نصر، الناس يزيدون في الثياب في مثل هذا اليوم وأنت قد نقصت؟!! فقال: ذكرت الفقراء وما هم فيه، ولم يكن لي ما أواسيهم به، فأردت أن أرافقم بنفسي في مقاساة البرد. سمعت الشيخ أبا عبد الرحمن السلمي رحمه الله يقول: سمعت أبا بكر الرازي يقول: سمعت الدقاق يقول: ليس السخاء أن يعطي الواجدُ المعدم، إنما السخاء أن يُعطى المعدمُ الواجد.



**অনুবাদ:** আল্লাহ তা'আলা ইরশাদ করেন:

وَيُؤْثِرُونَ عَلَىٰ أَنْفُسِهِمْ وَلَوْ كَانَ بِهِمْ خَصَاصَةٌ

-"নিজেদের থেকেও তারা অপরদের অগ্রাধিকার দেয়, যদিও তারা অভাবগ্রস্থ।" [হাশর : ৫৯]

হযরত আয়িশা রাদ্বিআল্লাহু আনহা থেকে বর্ণিত, আল্লাহর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন, "দয়াবান ব্যক্তি আল্লাহর নিকটবর্তী, মানুষের নিকবর্তী এবং জান্নাতের নিকটবর্তী। অপরদিকে সে আগুন থেকে দূরবর্তী। কৃপণ ব্যক্তি আল্লাহ থেকে দূরে, মানুষ থেকে দূরে এবং জান্নাত থেকেও দূরে। আর আগুনের নিকটবর্তী। কৃপণ ইবাদতগুজার থেকে মূর্খ দানশীল লোক আল্লাহর নিকট অধিক প্রিয়।"

উস্তাদ [ইমাম কুশাইরী রাহমাতুল্লাহি আলাইহি] বলেন, "সুফিদের ভাষায় জুদ ও সাখার মধ্যে কোনো পার্থক্য নেই। আল্লাহর গুণ হিসাবে এ দু'টো শব্দ ব্যবহৃত হয় না। কারণ কুরআন ও হাদীসে তাঁর এরূপ কোনো গুণবাচক নাম আসে নি। জুদের হাক্বিকাত হলো ব্যয় করতে কোনো প্রকারের জটিলতা অনুভব হবে না। কোনো কোনো সুফির মতে সাখা প্রথম স্তরের। এর পরের স্তর জুদ ও এর পরেরটা ইসার। তাই যে ব্যক্তি কিছু দিল আর কিছুটা নিজের জন্য রাখলো, সে সাখার অধিকারী। আর যে অধিকাংশ দান করে সামান্য একটু নিজের জন্য রাখলো, সে-ই ইসারের অধিকারী।"

হযরত আসমা ইবনে খারিজা রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "আমার নিকট কেউ কিছু চাইলে তাকে ফিরিয়ে দিতে মন চায় না। কারণ, লোকটি যদি ভদ্র হয়, তাহলে আমার দ্বারা তার ভদ্রতা বজায় রইলো। আর ইতর প্রকৃতির হলে তার থেকে নিজের সম্মান রক্ষা হলো।" বর্ণিত আছে মুয়াররিক আজালী রাহমাতুল্লাহি আলাইহি বন্ধু-বান্ধবদের সঙ্গে খুব সদয় ব্যবহার করতেন। হাজার দিরহাম পাওনা থাকলেও তিনি ক্ষমা করে দিতেন। বলতেন, এগুলো তোমাদের নিকট রক্ষিত থাক, আমি ফিরে আসার পূর্ব পর্যন্ত। এরপর তিনি সংবাদ প্রেরণ করতেন, দিরহামগুলো তোমরা খরচ করো- এটা তোমাদের জন্য হালাল। আরো বর্ণিত আছে, মানবিজের অধিবাসী এক ব্যক্তি মদীনা শরীফের একজনের সঙ্গে সাক্ষাৎ করলো। প্রথমোক্ত ব্যক্তি প্রশ্ন করলেন, আপনি কোত্থেকে এসেছেন? দ্বিতীয়জন জবাব দিলেন মদীনা শরীফ থেকে। এরপর প্রথম জন বললেন, তোমাদের শহর থেকে আমাদের নিকট একজন লোক এসেছেন। তার নাম হাকাম ইবনে আবদুল মুত্তালিব। তিনি আমাদেরকে প্রাচুর্য দ্বারা পরিপূর্ণ করে দিয়েছেন। দ্বিতীয় ব্যক্তি বললেন, ঐ লোকের জন্য এটা কিভাবে সম্ভব হবে? তিনি তো একটি পশমের জুব্বা পরে বেরিয়ে আসেন। প্রথম ব্যক্তি জবাব দিলেন, না- না, মাল-দৌলত দিয়ে মালামাল করেন নি। বরং তিনি আমাদেরকে ভদ্রতা শিখিয়েছেন। এ শিক্ষাকে সকলের মধ্যে বিনিময়ের মাধ্যমে সবাই ধনী হয়ে যাই।



আমার উস্তাদ হযরত আবু আলী দাক্কাক রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি, "বাগদাদের সুফিদের যখন গোলাম খলীল খলীফার দরবারে দোষি সাব্যস্ত করলেন, খলীফা সবাইকে গর্দান কেটে ফেলার নির্দেশ দেন। হযরত জুনাইদ বাগদাদী

রাহমাতুল্লাহি আলাইহি তখন একজন ফকীহ হিসাবে প্রতিষ্ঠিত ছিলেন এবং হযরত আবু সওর রাহমাতুল্লাহি আলাইহির অনুসরণে ফাতওয়া প্রদান করতেন। তিনি এই দলে ছিলেন না। অন্যদিকে বিশিষ্ট সুফিবর্গ হযরত শাহহাম, রাক্কাম, নূরী প্রমুখ বিচারাধীন ছিলেন। যখন সকলকে কতলের জন্য চামড়ার মাদুর বিছানো হলো তখন হযরত নূরী রাহমাতুল্লাহি আলাইহি এগিয়ে গেলেন। জল্লাদ বললো, আপনি কি জানেন কোথায় এসেছেন? তিনি জবাব দিলেন, আমি জানি। সে আবার জিজ্ঞেস করলো, এতো তাড়াহুড়ো করছেন কেনো? তিনি জবাব দিলেন, আমার বন্ধুদেরকে কিছু সময়ের জন্য হলেও অতিরিক্ত বাঁচার সুযোগ করে দিতে চাই। জল্লাদ একথা শুনে হতভম্ব হয়ে পড়লো। সে কথাটি খলীফাকে অবগত করলো। খলীফা তৎক্ষণাৎ বিচারককে মৃত্যুদণ্ডপ্রাপ্ত সুফিদের নিকট প্রেরণ করলেন। বিচারক আবুল হাসান নূরী রাহমাতুল্লাহি আলাইহিকে কয়েকটি ফিকহী প্রশ্ন করলেন। তিনি সবক'টি জবাব সুষ্ঠুভাবে দিলেন। এরপর বললেন, পৃথিবীতে আল্লাহ তা'আলার কিছু বিশেষ বান্দা আছেন। তাঁরা একমাত্র আল্লাহর সন্তুষ্টির জন্য দাঁড়ান ও কথা বলেন। তাঁর মুখ থেকে এরূপ কয়েকটি কথা শুনেই বিচারক কেঁদে ফেললেন। কাজি খলীফার নিকট যেয়ে বললেন, এই লোকগুলো যদি জিন্দীক হন, তাহলে পৃথিবীর জমিনে আর মুসলমান কে হতে পারে?"



বর্ণিত আছে, হযরত আলী ইবনে ফুজাইল রাহমাতুল্লাহি আলাইহি তাঁর মহল্লার দোকান থেকে জিনিসপত্র কিনতেন। বলা হলো, বাজারে গিয়ে ক্রয় করলে অনেকটা সস্তা হতো। তিনি বললেন, এসব দোকানী তো কিছুটা মুনাফার আশায় আমাদের আশে-পাশে দোকান করেছে।



আরো বর্ণিত আছে, জাবালার কাছে এক ব্যক্তি একটি দাসীকে হাদিয়া হিসাবে পাঠিয়ে দিলেন। জাবালা তখন বন্ধু-বান্ধবদের সাথে বসা ছিলেন। বললেন, তোমাদের উপস্থিতিতে আমি এই দাসীকে গ্রহণ করা বেশ মন্দ লাগছে। অপরদিকে তোমাদের বিশেষ কাউকে একে প্রদান করাও আমার জন্য অনুচিৎ। আবার তাকে সবার মধ্যে বণ্টন করারও উপায় নেই। উপস্থিত লোকের সংখ্যা ছিলো ৮০ জন। তিনি প্রত্যেককে একজন দাস কিংবা দাসী দেওয়ার সিদ্ধান্ত নিলেন।

হযরত উবাইদুল্লাহ ইবনে আবি বকরা রাহমাতুল্লাহি আলাইহি একদা চলার পথে পিপাসার্ত হলেন। তিনি একজন মহিলার বাড়িতে উপস্থিত হয়ে পানি চাইলেন।

মহিলাটি একটি পাত্রে পানি প্রদান করে দরোজার আড়ালে দাঁড়িয়ে বললেন, ‘দরজার সামন থেকে একটু সরে দাঁড়ান। আপনার দাসদাসীদের কাউকে বলুন পানপাত্রটি নিয়ে যেতে। আমি একজন আরব মহিলা। আমার খাদিমা কিছুদিন পূর্বে মারা গেছে। আবি বকরা পানি পান করে নিজের খাদিমকে নির্দেশ দিলেন, এই মহিলাকে বিশ হাজার দিরহাম প্রদান করো। একথা শুনে মহিলা জবাব দিলেন, আমি আল্লাহর করুণা কামনা করছি। এবার গোলামকে নির্দেশ দিলেন, যাও! তাকে ত্রিশ হাজার দিরহাম দাও। একথা শুনে মহিলা দরজো বন্ধ করে দিলেন এবং বললেন, আপনার কথায় খুবই লজ্জাবোধ করছি। গোলাম ঠিকই তাকে ত্রিশ হাজার দিল। মহিলা তা গ্রহণ করে নিলেন। এরপর থেকে [ধনী হওয়ার কারণে] অনেকে মহিলার সাথে বিবাহবন্ধনে আবদ্ধ হতে প্রস্তাব দিতে লাগলেন।

প্রথম ভাবনাতেই দান খয়রাত করাকে বলে ‘জুদ’। হযরত আবুল হাসান বুশঞ্জী রাহমাতুল্লাহি আলাইহির একজন সাথীর কাছ থেকে [লেখক বলেন] শুনেছি যে, বুশঞ্জী একদিন ইস্তিঞ্জার কক্ষে থাকাবস্থায় তাঁর এক শাগরিদকে নির্দেশ দিলেন, আমার এই জামাটি খুলে নিয়ে অমুক ব্যক্তিকে দিয়ে আসো। পরে যখন জিজ্ঞেস করা হলো, বাথরুম থেকে বেরিয়ে আসার পূর্ব পর্যন্ত এ ব্যাপারে ধৈর্য ধরলেন না কেনো? তিনি জবাব দিলেন, যদি দেরী করে ফেলতাম তাহলে [এই দানের ব্যাপারে] আমার মন হয়তো পরিবর্তন হয়ে যেতো।

বর্ণিত আছে, হযরত কায়েস ইবনে সা’দ রাহমাতুল্লাহি আলাইহিকে জিজ্ঞেস করা হলো, আপনার দৃষ্টিতে আপনি থেকেও আরো বড়ো দানশীল কেউ আছে কি? তিনি জবাব দিলেন, হ্যাঁ, অবশ্যই আছে। এক সফরে মরুভূমিতে স্থাপিত একটি বাড়িতে উপস্থিত হলাম। বাড়িতে একজন মহিলা ও তার স্বামী ছিলেন। মহিলা স্বামীকে জানালো, আপনার কিছু মেহমান এসেছেন। একথা শুনে স্বামী একটি উটনী জাবই করলেন। আমাদের কাছে এসে বললেন, এটি আপনাদের জন্য। এর পরদিনও তিনি আরেকটি উটনী জবাই করলেন এবং অনুরূপ বললেন, এটি আপনাদের জন্য। আমরা বললাম, গতকালের উটনী থেকে তো আমরা অত্যল্প খেয়েছি। তিনি বললেন, আমি কোনো মেহমানকে আগের দিনের কোনো কিছু থেকে আপ্যায়ন করি না! বাইরে প্রচুর বৃষ্টি ছিলো। আমরা কয়েকদিন তার বাড়িতে মেহমান থাকলাম। প্রত্যহই তিনি একইভাবে আমাদেরকে খাওয়ালেন। ফেরার পূর্বে সিদ্ধান্ত নিলাম তার

ঘরে ১০০ দীনার হাদিয়া হিসাবে রেখে দেবো। মহিলাকে বললাম, আমাদের পক্ষ থেকে আপনি আপনার স্বামীকে বলবেন, আমরা চলে যাচ্ছি। চলে আসার পর দুপুর বেলা হঠাৎ পেছন থেকে একটি শব্দ হলো। ঐ মহিলার স্বামী চিৎকার দিয়ে বললো, ওহে অকৃতজ্ঞ আরোহীরা! তোমরা আমার আতিথেয়তার মূল্য দিয়ে গেছো বুঝি! এগুলো এক্ষুণি নিয়ে নাও! অন্যথায় তীর নিক্ষেপ করে তোমাদেরকে মেরে ফেলবো! আমরা দীরহামগুলো ফিরিয়ে নিলাম। তিনি একটি কবিতা আবৃত্তি করলেন:

> যা তোমাকে দিয়েছি তার প্রতিদান হিসাবে আমার প্রাপ্য তোমা কর্তৃক ডাকাতি আমাকে [সারা জনমের জন্য] অপমানিত করার জন্য যথেষ্ট!"

হযরত শায়খ সুলাইমি রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "হযরত আবু আবদুল্লাহ রুজবারী রাহমাতুল্লাহি আলাইহি তাঁর এক শাগরিদের বাড়িতে গেলেন। যেয়ে দেখলেন ঘরটি তালাবদ্ধ। সেখানে কেউ নেই। তিনি মন্তব্য করলেন, এই লোকটি সুফি হলো কি করে? তাঁর ঘর তালাবদ্ধ! সাথীদের নির্দেশ দিলেন, তালাটি ভেঙ্গে ফেলো! তাঁরা তালা ভাঙ্গার পর তিনি আবার নির্দেশ দিলেন, ঘরের সবকিছু বাজারে নিয়ে যাও। তাঁরা সত্যিই সবকিছু বাজারে নিয়ে বিক্রি করে দিলেন। এরপর সবাই ঘরে বসে গেলেন। অবশেষে ঘরের মালিক আসলেন। পরিস্থিতি দেখে কোনো কথা বলার ক্ষমতা হারিয়ে ফেলেন তিনি। কিছুক্ষণ পর ঘরে ফিরে আসলেন মালিকের স্ত্রীও। তার মাথায় ছিলো চাদর। এটি ঝেড়ে বললেন, বন্ধুগণ! এটিও নিয়ে নিন এবং বাজারে বিক্রি করে দিন! তাঁর স্বামী অবাক হয়ে জিজ্ঞেস করলেন, তুমি এ কী করছো? স্ত্রী জবাব দিলেন, আপনি চুপ থাকুন! শায়খের এরূপ করা ঠিক আছে। আমাদের কাছে সম্পদ থাকবে আর সেটা তাঁর অজানা থাকবে- তা হতে পারে না।"



বর্ণিত আছে হযরত কায়েস ইবনে সা'দ রাহমাতুল্লাহি আলাইহি অসুস্থ হলেন। এসময় বন্ধু-বান্ধবদের কেউই তাঁকে দেখতে আসলেন না। তিনি একজনকে তাঁদের না আসার কারণ জিজ্ঞেস করলেন। ঐ লোকটি জবাবে বললেন, আপনার নিকট তাঁদের পাওনা আছে। তাই লজ্জায় তাঁরা আসছেন না। এসময় তিনি বললেন, যে সম্পদ বন্ধুদেরকে আসতে বাধাদান করে তা যেনো আল্লাহ তা'আলা ধ্বংস করে দেন! এরপর বললেন, একথা ঘোষণা করো- যাদের কাছে কায়েসের পাওনা আছে তা মওকুফ করে দেওয়া হয়েছে। এ কথা জানাজানি হওয়ার পর মানুষের ভীড় এতো বেশী হলো যে, তাঁর ঘরের চৌকাঠ পর্যন্ত ভেঙ্গে গেলো।

আরো বর্ণিত আছে, হযরত আবদুল্লাহ ইবনে জাফর রাদ্বিআল্লাহু আনহুমাকে জিজ্ঞেস করা হলো, আপনার কাছে চাওয়া হলে খুব দান করেন। কিন্তু আপনার বিরোধীদের ব্যাপারে খুব কঠিন। এর কারণ কি? জবাব দিলেন, আমার টাকার প্রতি আমি উদার কিন্তু বিবেকের নিকট আমি কৃপণ। তাঁর সম্পর্কে আরো বর্ণিত আছে, তিনি এক সময় নিজের কিছু জায়গা দেখতে গেলেন। এসময় একটি খেজুর বাগানে গিয়ে থামলেন। লক্ষ্য করলেন বাগানে একজন কালো ভৃত্য কাজ করছে। তার হাতে খাবার এনে দেওয়া হলো। সে তা গ্রহণ করার মুহূর্তে একটি কুকুর বাগানে ঢুকে ঐ ভৃত্যের নিকট চলে আসলো। ভৃত্য কুকুরকে এক টুকরো রুটি দিল। এরপর আরো দু'টুকরো দিলো। আবদুল্লাহ এ দৃশ্য দেখে জিজ্ঞেস করলেন, হে যুবক! তুমি প্রতিদিন কী পরিমাণ খাবার নিজে গ্রহণ করো? সে উত্তর দিলো, যা দেখেছেন তা-ই। তাহলে তুমি কুকুরের খাবারের উপর প্রাধান্য দিলে। সে বললো, আমাদের এলাকায় কোনো কুকুর নেই। বুঝতে পারলাম এটি অনেক দূর থেকে এসেছে। সে খুব ক্ষুধার্ত। তাকে তাড়িয়ে দিতে আমার বেশ কষ্টবোধ হচ্ছিলো। আবদুল্লাহ জিজ্ঞেস করলেন, এভাবে ভুখা অবস্থায় সারাদিন কিভাবে কাটাবে? সে বললো, কষ্ট করে- আর কি। আবদুল্লাহ আশ্চর্য হয়ে বললেন, আমাকে লোকে দানবীর বলে। আমি দেখছি আমার চেয়ে অনেক বেশী দানবীর তুমি! তিনি ঐ বাগান ও ভৃত্যসহ সবকিছু ক্রয় করে নিলেন। এরপর গোলামকে আজাদ করে বাগানটি তাকে উপহার করলেন।



জনৈক ব্যক্তির নিকট এক বন্ধু আগমন করলেন। দরজায় করাঘাত শুনে বাইরে এসে বন্ধুকে জিজ্ঞেস করলেন, কী উদ্দেশ্যে এসেছো? তিনি জবাব দিলেন, আমার উপর চারশ দীরহামের ঋণের বোঝা আছে। একথা শুনে ঘরে গিয়ে নিয়ে আসলেন পুরো চারশ দিরহাম এবং বন্ধুকে তা প্রদান করলেন। এরপর ঘরে ফিরে কাঁদতে লাগলেন। স্ত্রী বললেন, লোকটির প্রয়োজনে সাড়া দিতে যখন কষ্ট হচ্ছিলো, তাহলে একটু ভঙ্গি ধরলেই হতো! তিনি জবাব দিলেন, আমি অন্য কারণে কাঁদছি। আমি বন্ধুর অবস্থার খবরা-খবর রাখি নি- সে বাধ্য হয়ে আমার নিকট আসতে হয়েছে। এটা উচিৎ হয় নি।

হযরত মুতাররফ ইবনে শিখ্খির রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "কেউ আমার কাছে কিছু চাইলে লিখিতভাবে পত্রযোগে জানাবে। এর কারণ হলো, কারো মুখে অভাবের চিহ্ন দেখলে আমার কষ্ট লাগে।" বর্ণিত আছে, জনৈক ব্যক্তি হযরত আবদুল্লাহ ইবনে

আব্বাস রাদ্বিআল্লাহু আনহুমাকে বিব্রত করতে চাইলো। সে শহরের গণ্যমান্য লোকদেরকে বললো, আজ সকালে হযরত ইবনে আব্বাসের ঘরে আপ্যায়ন হবে। তিনি সকলকে দাওয়াত করেছেন। একথা শুনে অনেক লোক আসলো, তাঁর বাড়ি পরিপূর্ণ হয়ে গেলো গণ্যমান্য লোকজনে। তিনি অবাক হয়ে জিজ্ঞেস করলেন, সবাই আসার কারণ কি? তাঁরা বললো, আপনি তো আমাদেরকে দাওয়াত করেছেন শুনলাম। তিনি সাথে সাথে মৌসুমী ফল ক্রয় করে আনার নির্দেশ দিলেন। ঘরে রুটি পাকানোর ব্যবস্থা করলেন। খাওয়া পর্ব শেষে তিনি গৃহ পরিচারককে জিজ্ঞেস করলেন, এরূপ আপ্যায়ন কি প্রত্যহ আমাদের জন্য সম্ভব হবে? সে জবাব দিলো, জী হ্যাঁ। তিনি বললেন, তাহলে সবাইকে বলো, তাঁরা যোনো এখানে এসে প্রতিদিন খেয়ে যান।

শায়খ আবু আবদুর রহমান সুলামী রাহমাতুল্লাহি আলাইহি বলেন, “একবার আবু সাহল সুলুকী রাহমাতুল্লাহি আলাইহি নিজের ঘরের উঠোনে বসে অযু করছিলেন। এসময় এক ভিক্ষুক এসে তাঁর কাছে কিছু চাইলো। কিন্তু হযরতের নিকট দেওয়ার মতো কিছুই ছিলো না। তিনি বললেন, দাঁড়াও। আমাকে অযু শেষ করতে দাও। ভিক্ষুক অপেক্ষা করতে লাগলো। অযু শেষ করে বললেন, এই বদনাটি নিয়ে তুমি দ্রুত প্রস্থান করো। সে বদনা নিয়ে তাড়াতাড়ি বেরিয়ে গেলো। হযরত সুলুকী রাহমাতুল্লাহি আলাইহি কিছুক্ষণ অপেক্ষা করলেন। ভিক্ষুক লোকটি বেশ দূরে চলে যাওয়ার পর চিৎকার দিয়ে বললেন, এক ব্যক্তি এসে আমার বদনা নিয়ে গেছে! একথা শুনে লোকজন ভিক্ষুককে খুঁজতে লাগলো। কিন্তু তাকে আর পাওয়া গেলো না।” [লেখক বলেন] হযরত সুলুকী খুব বেশী দান-খয়রাত করতেন। ফলে পরিবার-পরিজন তাঁকে তিরস্কার করতো। এ জন্যই তিনি উক্ত হিকমাত অবলম্বন করেছিলেন। একবার তিনি শীতকালে এক ব্যক্তিতে তাঁর জুব্বা দিলেন। এরপর বের হলে তাঁর গায়ে মহিলাদের একটি জুব্বা শোভা পেতো! এসময় পারস্য থেকে জ্ঞানী-গুণী একটি দল আসে। তাঁদের মধ্যে নেতৃস্থানীয় ফকীহ, মুতাকাল্লিম ও ভাষাবিদ ছিলেন। সেনাপ্রধান আবুল হাসান এক ব্যক্তিকে হযরত সুলুকীর নিকট প্রেরণ করলেন। অতিথিদেরকে স্বাগত জানাতে তাঁর প্রতি অনুরোধ করা হয়। এসময় তিনি মহিলাদের জুব্বা ও বর্ম পরিধান করছিলেন। সেনাপ্রধানের বার্তাবাহক বললেন, এরকম পোশাকে আপনি শহরে বের হলে তো মর্যাদাহানি হবে! কিন্তু তিনি এরূপ

পোশাকেই বেরিয়ে পড়লেন। অতিথিদের সাথে সাক্ষাৎ করে কথা বললেন। অনেক বিষয় নিয়ে তাঁদের সাথে বিতর্ক হলো ও তিনি তাতে জয়লাভ করলেন।

আরো বর্ণিত আছে হযরত আবু সাহল সুলুকী রাহমাতুল্লাহি আলাইহি কাউকে কিছু নিজ হাতে দান করতেন না। তিনি দান করার বস্তু কোথাও রেখে দিতেন ও গ্রহিতা সেখান থেকে ওঠিয়ে নিয়ে যেতো। তিনি বলতেন, দুনিয়ার মূল্য এতোই অল্প যে, এর প্রতি ভালোবাসার জন্য আমি চাইনা নিজের হাতকে অপরের হাতের উপর রাখতে। আল্লাহর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন, "নীচের হাত [দান গ্রহণকারীর হাত] থেকে উপরের হাত [দানকারীর হাত] উত্তম"।

বর্ণিত আছে, আবু মারতাদ রাহমাতুল্লাহি আলাইহি একজন সম্ভ্রান্ত পরিবারের লোক ছিলেন। জনৈক লোক একবার তাঁর প্রশংসা গাইলেন। তিনি শ্রবণ করে বললেন, আপনাকে বিনিময়ে কিছু দেওয়ার আমার নিকট নেই। চলুন, বিচারকের কাছে যাই। সেখানে আপনি আমার নিকট ১০ হাজার দিরহাম পাওনা দাবী করবেন। আমিও তা স্বীকার করবো। ফলে বিচারক আমাকে বন্দী করবেন। অবশ্য আমার পরিবার-পরিজন এই বন্দীত্ব কখনো মেনে নেবেন না। ঘটনা এরকমই ঘটলো। কবি ১০ হাজার দিরহাম পেলেন ও আবু মারতাদ রাহমাতুল্লাহি আলাইহি জেলখানা থেকে মুক্ত হলেন।



একটি ঘটনা বর্ণিত আছে যে, এক ব্যক্তি হযরত হাসান ইবনে আলী রাদ্বিআল্লাহু আনহুর নিকট কিছু চাইলেন। তিনি তাকে ৫০ হাজার দিরহাম ও ৫০০ দীনার দান করলেন। এরপর বললেন, একজন কুলি নিয়ে আসো তোমার টাকা বহনের জন্য? লোকটি কুলি নিয়ে আসলে, তিনি কুলিকে নিজের সাল প্রদান করলেন। বললেন, কুলির মজুরী হিসাবে এটা আমার পক্ষ থেকে দিয়ে দিলাম।



একজন মহিলা হযরত লাইস ইবনে সা'দ রাহমাতুল্লাহি আলাইহির নিকট একপাত্র মধু চাইলেন। তিনি তাকে মধুভর্তি চামড়ার থলেটাই দিয়ে দিলেন। এক ব্যক্তি তাঁকে এ ব্যাপারে জিজ্ঞেস করলে জবাব দিলেন, সে তো তার প্রয়োজন অনুসারে আবদার করেছে। আর আমি দিয়েছি আল্লাহ তা'আলার পক্ষ থেকে প্রাপ্ত নিয়ামত অনুসারে। একজন সুফি বলেন, আমি কুফায় হযরত আশআ'তের মসজিদে নামায আদায় করলাম। সেখানে এক ব্যক্তিকে খুঁজছিলাম যে আমাকে ঋণ দিতে পারে। নামায

পরে লক্ষ্য করলাম এক ব্যক্তি আমার সামনেই এক জোড়া কাপড় ও এক জোড়া জুতা রেখে গেছেন। অনুরূপ অন্যদের সামনেও কাপড় ও জুতা ছিলো। আমি বললাম, এটা কী? লোকজন জবাব দিলেন, হযরত আশআ'ত মক্কা শরীফ থেকে প্রত্যাবর্তন করেছেন। তিনি নির্দেশ দিয়েছেন এভাবে সবাইকে উপহার দিতে। আমি বললাম, আমি তো আসলে একজন ঋণদাতাকে খুঁজছি। এ মসজিদের মুসল্লি আমি নই। লোকজন জবাব দিলেন, না, অসুবিধা নেই। তিনি সবাইকে দেওয়ার জন্যই বলেছেন।

বর্ণিত আছে, ইমাম হযরত শাফিঈ রাহমাতুল্লাহি আলাইহি যখন মৃত্যুর মুখোমুখি হলেন তখন বললেন, অমুক ব্যক্তিকে বলো তিনি যেনো আমার গোসল দেন। লোকটি তখন অনুপস্থিত। তিনি যখন বাড়িতে আসলেন, লোকজন ইমাম সাহেবের আবদাদের কথা তাকে জানালেন। তিনি জানতে পারলেন ইমাম সাহেবের নিকট লোকে ৭০ হাজার দিরহাম পাবে। তিনি এই টাকা পরিশোধ করে বললেন, "এটা ইমাম সাহেবকে গোসল দেওয়ার সুযোগের পরিবর্তে দান করলাম!"

বর্ণিত আছে, ইমাম শাফিঈ রাহমাতুল্লাহি আলাইহি যখন সানা'আ থেকে মক্কা শরীফ সফরে আসেন, তাঁর সাথে ছিলো ১০ হাজার দীনার। এক ব্যক্তি বললো, আপনি চাইলে একটি বাঁদি সেবার জন্য ক্রয় করতে পারেন। কিন্তু তিনি মক্কা শরীফের বাইরে তাঁবু ফেললেন ও দীনারগুলো নিকটে রাখলেন। কেউ তাঁর সাথে সাক্ষাতে আসলেই এক মুষ্ঠি দীনার হাদিয়া দিতে লাগলেন। এভাবে ফজর থেকে যুহর পর্যন্ত দান করলেন। তিনি দাঁড়িয়ে দীনারের থলেটি ঝেড়ে দেখলেন আর একটিও বাকী নেই। এরপর বেরিয়ে পড়লেন।

একবার ঈদের সময় হযরত সিররি রাহমাতুল্লাহি আলাইহি রাস্তায় বেরিয়ে আসলেন। পথিমধ্যে এক সম্ভ্রান্ত ব্যক্তির সাথে সাক্ষাৎ হলো। সিররি রাহমাতুল্লাহি আলাইহি তাকে হাসিখুশী মুখে সৌজন্যমূলক সালাম জানালেন। এরপর কেউ তাকে জ্ঞাত করলো, ঐ লোকটি খুব সম্ভ্রান্ত পরিবারের। তিনি বললেন, আমি তাকে চিনি। অবিচ্ছেদ্য সদনে আল্লাহর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাস থেকে বর্ণিত আছে, "দু'জন মুসলমানের মধ্যে সাক্ষাৎ ঘটলে উভয়ের উপর একশত রহমত বিলিয়ে দেওয়া হয়। এর মধ্যে হাসিখুশী ব্যক্তি পাবেন ৯০ ভাগ।" সুতরাং আমি সিংহভাগ রহমতের আশায় তাকে সালাম দিয়েছি।

একবার আমীরুল মু'মিনীন হযরত আলী ইবনে আবি তালিব রাদ্বিআল্লাহু আনহু কাঁদলেন। কারণ জিজ্ঞেস করা হলো, বললেন আজ এক সপ্তাহ হলো আমি কোন মেহমান পাই নি। না জানি আল্লাহ আমাকে অপদস্ত করে দেন কি না- তাই আশঙ্কা করছি। ইমাম হযরত মালিক বিন আনাস রাহমাতুল্লাহি আলাইহি বলেন, ঘরের যাকাত হলো, মেহমানদের জন্য একটি কামরা। আল্লাহর বাণী:

هَلْ أَتَاكَ حَدِيثُ ضَيْفِ إِبْرَاهِيمَ الْمُكْرَمِينَ

-"আপনার কাছে ইবরাহীমের সম্মানিত মেহমানদের বৃত্তান্ত এসেছে কি?" [যারিয়াত : ২৪] - এ কথার মর্ম হলো মেহমানদের সেবায় নিজে এগিয়ে আসা। আরো বলা হয়, ভদ্র ব্যক্তির মেহামানও ভদ্র হয়ে থাকেন।



হযরত ইব্রাহীম ইবনে জুনাইদ রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "চারটি কাজে কোনো ভদ্র মানুষকে হাতছাড়া উচিৎ নয়- যদিও তিনি একজন শাসক হোন। ১. বাবার জন্য আসন ছেড়ে দাঁড়িয়ে যাওয়া। ২. মেহমানের সেবা করা। ৩. আলিম শিক্ষকের সেবা করা। ৪. যে জিনিস জানা নেই তা প্রশ্ন করে জেনে নেওয়া।"





হযরত ইবনে আব্বাস রাদ্বিআল্লাহু আনহুমা আল্লাহ তা'আলার এই বাক্যটি সম্পর্কে বলেন,

لَيْسَ عَلَيْكُمْ جُنَاحٌ أَنْ تَأْكُلُوا جَمِيعًا أَوْ أَشْتَاتًا



-"তোমরা একত্রে আহার কর অথবা পৃথকভাবে আহার কর, তাতে তোমাদের কোন দোষ নেই।" [নূর : ৬১] -"সাহাবায়ে কিরাম একা খেতে কষ্ট পেতেন। এ আয়াতের মাধ্যমে তাঁদেরকে এ থেকে লাঘব করা হয়েছে।" হযরত আবদুল্লাহ ইবনে আমীর খুরাইজ রাহমাতুল্লাহি আলাইহি এক ব্যক্তিকে মেহমান বানালেন। তিনি খুব মেহমানদারী করলেন। বিদায়ের সময় মেহমানকে আব্দুল্লাহর পরিচারকরা কোনো সাহায্য-সহায়তা করলো না। এর কারণ জিজ্ঞেস করা হলো? আবদুল্লাহ জবাব দিলেন, মেহমান বিদায় হওয়াকে তারা পছন্দ করে না- এটা তারা চায় নি।

সুফি আবদুল্লাহ ইবনে বাকাওয়ে রাহমাতুল্লাহি আলাইহি কবি মুতানাব্বি রাহমাতুল্লাহি আলাইহির রচিত এই পংক্তিদ্বয় আবৃত্তি করতেন:

যদি তুমি বিচ্ছিন্ন হও ঐ সাথীদের থেকে যারা তোমায় বাধা দিতে সক্ষম

তাহলে তো বিচ্ছিন্ন হয়ে চলে গেলো ওরাই- তুমি নও!

হযরত আবদুল্লাহ ইবনে মুবারক রাহমাতুল্লাহি আলাইহি বলেন, “অন্যের ধনের প্রতি দয়াপ্রবণ [অর্থাৎ অপরের সম্পদ দেখে খুশী হওয়া] থাকা নিজের ধন বিলিয়ে দেওয়ার চেয়েও উত্তম।” একজন সুফি বলেন, এক প্রচণ্ড শীতের দিন বিশর ইবনে হারিস রাহমাতুল্লাহি আলাইহির সাথে দেখা করতে গেলাম। লক্ষ্য করলাম তিনি খালি গায়ে আছেন এবং শীতের প্রকোপে কাঁপছেন। জিজ্ঞেস করলাম, আবুল হুসাইন! এই প্রচণ্ড শীতে মানুষ একাধিক কাপড় পরছেন, কিন্তু আপনি এ কী করছেন? তিনি জবাব দিলেন, দরিদ্র ও অসহায় লোকদের কথা আমার স্মরণ হয়ে যায়। তাদেরকে সান্ত্বনা দেওয়ার মতো আমার কোন ক্ষমতা নেই। তাই শীত সহ্য করে তাদের সাথী হিসাবে থাকতে চাই!”



হযরত আবু আলী দাক্কাক রাহমাতুল্লাহি আলাইহি বলতেন, “সাবলম্বীর পক্ষ থেকে নিঃস্বকে কিছু দান করার মধ্যে কোনো উদারতা নেই। বরং নিঃস্ব লোকের পক্ষ থেকে সামর্থবানকে কিছু দান করার মধ্যেই উদারতা নিহিত।”

# باب الغيرة

বাবুল গাইরাত [লজ্জাবোধ অধ্যায়]

قال الله تعالى: " قل إنما حرَّمَ ربيِّ الفواحش ما ظهر منها وما بطن " .

أخبرنا أبو بكر محمد بن أحمد بن عبدوس المزكي قال: أخبرنا أبو أحمد حمزة ابن العباس البزاز ببغداد قال: حدثنا محمد بن غالب بن حرب قال: حدثنا عبد الله أبن مسلم، قال: حدثنا محمد بن الفرات، عن إبراهيم الهجري، عن أبي الأحوص عن عبد الله بن مسعود قال: قال رسول الله صلى الله عليه وسلم: " ما أحدٌ أغير من الله تعالى، ومن غيرته حرَّم الفواحش ما ظهر منها وما بطن " .



أخبرنا عليَّ بن أحمد الأهوازي قال: أخبرنا أحمد بن عبيد الصفار، قال: حدثنا علي بن الحسن بن بنان قال: حدثنا عبد الله بن رجاء قال: أخبرنا حرب بن شداد قال: حدثنا يحيي بن أبي كثير عن أبي سلمة: أن أبا هريرة، رضي الله عنه، حدَّثهم أن رسول الله صلى الله عليه وسلم قال: " إن الله يغار، وإن المؤمن يغار، وغيرة الله تعالى: أن يتي العبد المؤمن ما حرَّم الله عليه " .

والغيرة: كراهية مشاركة الغير، وإذا وُصف الله سبحانه بالغيرة، فمعناه: أنه لا يرضى بمشاركة الغير معه فيما هو حق له تعالى من طاعة عبده له.

حكى عن السريّ السقطي: أنه قرىء بين يديه: " وإذا قرأت القرآن جعلنا بينك وبين الذين لايؤمنون بالآخرة حجاباً مستوراً " . فقال السريّ لأصحابه: أتدرون ما هذا الحجاب؟! هذا حجاب الغيرة، ولا أحد أغير من الله تعالى.

ومعنى قوله: " هذا حجاب الغيرة " يعني: أنه لم يجعل الكافرين أهلاً لمعرفة صدق الدين.



وكان الأستاذ أبو علي الدقاق، رحمه الله: يقول: إن أصحاب الكل عن عبادته تعالى هم الذين ربط الحق بأقدامهم مثقلة الخلالان. فأختار لهم البعد عنه، وأخرهم عن محل القرب؛ ولذلك تأخروا.



وأنشدوا:

أنا صبٌّ لمن هويتُ ولكن ... ما احتيالي لسوء رأي الموالي



وفي معناه أيضاً قالوا: سقيم ليس يُعادُ ومريد ولا يُراد.

سمعت الأستاذ أبا علي، رحمه الله، يقول: سمعت العباس الزوزني يقول: كان لي بداية حسنة.. وكنت أعرف كم بقي بيني وبين الوصول إلى مقصودي من الظفر بمرادي، فرأيت ليلة من الليالي في المنام: كأني أتدهده من خالق الجبل، فأردت الوصول إلى ذروته. قال: فحزنت، فأخذني النوم فرأيت قائلاً يقول: ياعباس، الحق لم يُرد منك أن تصل إلى ما كنت تطلب، ولكنه فتح على لسانك الحكمة، قال: فأصبحت وقد ألهمت كلمات

الحكمة.

وسمعت الأستاذ أبا عليّ، رحمه الله، يقول: كان شيخ من الشيوخ له حال ووقت مع الله، فخفي مدَّة لم يُر بين الفقراء، ثم إنه ظهر بعد ذلك لا على ما كان عليه من الوقت. فسئل عنه فقال: آه. وقع حجاب.

وكان الأستاذ أبو علي، رحمه الله تعالى، إذا وقع شيء في خلال المجلس يشوش قلوب الحاضرين يقول: هذا من غيرة الحق سبحانه، يريد أن لا يجري عليهم ما يجري من صفاء هذا الوقت.



وأنشدوا في معناه:

همت بإتياننا حتى إذا نظرت ... إلى المرآة نهاها وجهها الحسن



وقيل لبعضهم: تريد أن تراه؟ فقال: لا، فقيل: لِمَ؟ فقال: أنزه ذلك الجمال عن نظر مثلي.



وفي معناه أنشدوا:

إني لأحسدُ ناظري عليكا ... حتى أغض إذا نظرت إليكا

وأراك تخطر في شمائلك التي ... هي فتنتي فأغار منك عليكا

وسئل الشبلي: مى تستريح؟ فقال: إذا لم أر له ذاكراً.

سمعت الأستاذ أبا علي، رحمه الله. يقول: في قول النبي صلى الله عليه وسلم في مبايعته فرساً من أعرابي، وأنه استقاله فأقاله،فقال الأعرابي: عمرُك الله تعالى، ممن أنت؟ فقال له النبي صلى الله عليه وسلم: أمرؤ من قريش.

فقال بعض أصحابه من الحاضرين للأعرابي: كفاك جفاء أن لا تعرف نبيك!..

وكان رحمه الله يقول: إنما قال امرؤ من قريش غيرة، وإلا كان واجباً عليه التعرف إلى كل أحد: أنه من هو؟.. ثم إن الله؛ سبحانه، أجرى علي لسان ذلك الصحابي التعريف للأعرابي يقول: كفاك جفاء أن لا تعرف نبيك..!!

من الناس من قال: إن الغيرة من صفات أهل البداية، وإن الموحد لا يشهد الغيرة، ولا يتصف بالاختيار، وليس له فيما يجري في المملكة تحكم، بل الحق سبحانه، أولى بالأشياء فيما يقضي على ما يقضي.



سمعت الشيخ أبا عبد الرحمن السلمي، رحمه الله، يقول: سمعت أبا عثمان الغربي يقول: الغيرة عمل المريدين، فأما أهل الحقائق فلا.



وسمعته يقول: سمعت أبا نصر الأصبهاني يقول: سمعت الشبلي يقول: الغيرة غيرتان: غيرة البشرية على النفوس، وغيرة الإلهية على القلوب.



وقال الشبلي أيضا: غيرة الإلهية على الأنفاس أن تضيع فيما سوى الله تعالى، والواجب أن يقال: الغيرة غيرتان: غيرة الحق، سبحانه، على العبد: وهو أن لا يجعله للخلق، فيضن به عليهم وغيرة العبد للحق، وهو أن لا يجعل شيئاً من أحواله وأنفاسه لغير الحق تعالى فلا يقال: أنا أغار على الله تعالى، ولكن يقال: أنا أغار لله، فإذن الغيرة على الله تعالى جهل، وربما تؤدي إلى ترك الدين؛ والغيرة لله توجب تعظيم حقوقه وتصفية الأعمال له.

واعلموا أنَّ من سنة الحق، تعالى، مع أوليائه: أنهم إذا ساكنوا غيراً، أو لاحظوا شيئاً، أو ضاجعوا بقلوبهم شيئاً، شوَّش عليهم ذلك، فيغار على قلوبهم بأن يعيدها خالصة لنفسه، فارغة عما ساكنوه أو لاحظوه أو ضاجعوه، كآدم، عليه السلام، لمَّا وطن نفسه على الخلود في الجنة أخرجه منها.

وإبراهيم، عليه السلام، لما أعجبه إسماعيل، عليه السلام، أمره بذبحه حتى أخرجه من قلبه فلما أسلما وتله للجبين وصفا سره منه أمره بالفداء عنه.



سمعت الشيخ أبا عبد الرحمن السلمي، رحمه الله، يقول: سمعت أبا زيدد المروزي، رحمه الله، يقول: سمعت إبراهيم بن شيبان يقول: سمعت محمد بن حسان يقول: بينا أنا أدور في جبل لبنان، إذ خرج علينا رجل شاب قد أحرقته السموم والرياح؛ فلما نظر إليّ ولى هارباً، فتبعه، وقلت له تعظني بكلمة؟ فقال لي: احذر، فإنه غيور، لا يحب أن يرى في قلب عبده سواه.



سمعت الشيخ أبا عبد الرحمن، رحمه الله، يقول: قال النصراباذي: الحق تعالى غيور، ومن غيرته: أنه لم يجعل إليه طريقاً سواه.

وقيل: أوحى الله، سبحانه، إلى بعض أنبيائه: أنَّ لفلان إلى حاجة، ولي أيضاً إليه حاجة، فإن قضى حاجتي قضيت حاجته؛ فقال ذلك النبي، عليه السلام في مناجاته: إلهي؛كيف يكون ذلك حاجة؟ فقال: إنه ساكن

بقلبه غيري فليفرِغ قلبه عنه أقض حاجته.

وقيل: ن أبا يزيج البسطامي رأى جماعة من الحور العين في منامه.. فنظر إليهن، فسلب وقته أياماً، ثم إنه رأى في منامه جماعة منهن، فلم يلتفت إليهن وقال: إنكنَّ شواغل.

وقيل: مرضت رابعة العدوية، فقيل لها: ما سبب علنك؟ فقالت: نظرت بقلبي إلى الجنة فأدبني، فله العتبي، لا أعود ويحكى عن السري أنه قال: كنت أطلب رجلاً صديقاً لي مدة من الأوقات فمررت في بعض الجبال: فإذا أنا بجماعة زمني وعميان ومرضي، فسألت عن حالهم، فقالوا: هاهنا يخرج في السنة مرة يدعو لهم فيجدون الشفاء، فصبرت حتى خرج.. ودعا لهم فوجدوا الشفاء، فقفوت أثره وتعلقت به، وقلت له بي علة باطنة!!ن فما دواؤها؟ فقال: يا سري، خلِّ عني، فإنه - تعالى - غيور لا يراك تساكن غيره فتسقط من عينه.



قال الأستاذ: ومنهم من غيرته، حين يرى الناس يذكرونه، تعالى بالغفلة فلا يمكنه رؤية ذلك وتشق عليه.

سمعت الأستاذ أبا عليِّ الدقاق، رحمه الله، يقول: لما دخل الأعرابي مسجد رسول الله صلى الله عليه وسلم، وبال فيه، وتبادر إليه الصحابة لإخراجه، قال، رحمه الله، إنما أساء الأعرابي الأدب، ولكن الخجل وقع على أصحابه، والمشقة حصلت لهم حين رأوا من وضع خشمته، كذلك العبد

إذا عرف جلال قدره، سبحانه يشقُّ عليه سماع ذكر من يذكره بالغفلة، وطاعة من لا يعبده بالحرمة.

حكى أنا أبا بكر الشبلي مات له ابن كان أسمه أبا الحسن فجزعت أمه عليه، وقطعت شعر رأسها. فدخل الشبلي الحمام وتنور بلحيته، فكل من أتاه معزياً قال: ما هذا يا أبا بكر؟ فكان يقول: موافقة لأهلي.

فقال له بعضهم: أخبرني يا أبا بكر لِمَ فعلت هذا؟

فقال: علمت أنهم يعزونني على الغفلة، ويقولون: آجرك الله تعالى، ففديت ذكرهم لله تعالى بالغفلة بلحيتي.



وسمع النوري رجلاً يؤذن، فقال: طعنة وسم الموت، وسمع كلباً ينبح فقال: لبيك وسعديك. فقيل له:إن هذا تركٌ للدين.. فنه يقول للمؤمن في تشهده طعنة وسم الموت، ويلبي عند نباح الكلاب، فسئل عن ذلك فقال أما ذلك فكان ذكره لله على رأس الغفلة، وأما الكلب فقال تعالى: " وإن من شيء إلا يسبح بحمده " .



وأذن الشبلي مرة، فلما انتهى إلى الشهادتين قال: لولا أنك أمرتني ما ذكرتُ معك غيرك.

وسمع رجلٌ رحلاً يقول: جلَّ الله. فقال له: أحبُّ أن تله عن هذا.

سمعت بعض الفقراء يقول: سمعت أبا الحسن الخزفاني رحمه الله يقول: لا إلهَ إلا الله من داخل القلب. محمد رسول الله من القرط ومن نظر إلى ظهر

هذا اللفظ توهم أنه استصغر الشرع. ولا كما يخضر بالبال، إذ الإخطار للأغيار بالإضافة إلى قدر الحق سبحانه متصاغرة في التحقيق.

**অনুবাদঃ** আল্লাহ তা’আলা ইরশাদ করেন:

قُلْ إِنَّمَا حَرَّمَ رَبِّيَ الْفَوَاحِشَ مَا ظَهَرَ مِنْهَا وَمَا بَطَنَ

-“আপনি বলে দিন: আমার পালনকর্তা কেবলমাত্র অশ্লীল বিষয়সমূহ হারাম করেছেন যা প্রকাশ্য ও অপ্রকাশ্য।” [আ’রাফ : ৩৩]

হযরত আবদুল্লাহ ইবনে মাসউদ রাদ্বিআল্লাহু আনহু থেকে বর্ণিত, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন, “আল্লাহ তা’আলা গাইরাত করেন, মু’মিনও গাইরাত করে। মু’মিন বান্দা যখন আল্লাহর নিষিদ্ধ কাজ করার ইচ্ছা করে তখন আল্লাহ তা’আলার গাইরাত হয়।”

অন্যের সাথে সংমিশ্রণে ঘৃণাবোধকে গাইরাত বলে। গাইরাত যখন আল্লাহ তা’লার বৈশিষ্ট্য হবে, এর মর্ম হলো তাঁর ইবাদতে অপরকে শরীক করলে তিনি অসন্তুষ্ট হন। বর্ণিত আছে, হযরত সিররি সাকাতী রাহমাতুল্লাহি আলাইহির সম্মুখে এই আয়াতখানা তিলাওয়াত করা হলো:

وَإِذَا قَرَأْتَ الْقُرْآنَ جَعَلْنَا بَيْنَكَ وَبَيْنَ الَّذِينَ لَا يُؤْمِنُونَ بِالْآخِرَةِ حِجَابًا مَسْتُورًا

-“যখন আপনি কুরআন পাঠ করেন, তখন আমি আপনার মধ্যে ও পরকালে অবিশ্বাসীদের মধ্যে প্রচ্ছন্ন পর্দা ফেলে দেই।” [বনী ইসরাঈল : ৪৫]

এসময় তিনি তাঁর শাগরিদেরকে বললেন, তোমারা জানো- এখানে কিসের পর্দা উদ্দেশ্য? এটা হলো গাইরাতের পর্দা। আল্লাহ তা’আলার চেয়ে এতো বেশী গায়রাতকারী আর কেউ নয়। [লেখক বলেন] এখানে ‘গাইরাতের পর্দা’ কথাটির অর্থ হলো, আল্লাহ তা’আলা কাফিরদেরকে দ্বীনের হাক্বিক্বাত বুঝার ক্ষমতা দান করেন নি। হযরত আবু আলী দাক্কাক রাহমাতুল্লাহি আলাইহি বলেন, “যারা আল্লাহ তা’আলার ইবাদতে অকর্মন্য, তাদের পায়ে আল্লাহ তা’আলা অবশতার বোঝা

চাপিয়ে দেন। তাদের জন্য বিচ্ছিন্নতার দূরত্ব বেছে নেন। তাদেরকে দূরে রাখেন নৈকট্যের স্থান থেকে। আর এজন্যই তারা পেছনে পড়ে থাকে।" এ ক্ষেত্রে সুফিরা আবৃত্তি করতেন:

যার প্রতি প্রেমানুরাগ তার বিরহে তো কাতর; কিন্তু কিভাবে বাঁচিয়ে রাখি
নিজেকে [হিংসাতুর] ওসব বন্ধুদের তিরস্কার থেকে?

সুফিরা আরো বলতেন, "যে ব্যক্তিকে কেউ রোগি হিসাবে দেখতে আসে না- সে-ই প্রকৃত রোগি, আর যার জন্য অন্য কেউ ইরাদা করে না সে-ই প্রকৃত মুরীদ।" হযরত আবু আলী দাক্কাক রাহমাতুল্লাহি আলাইহি বর্ণনা করেন, হযরত আব্বাস যাওজানী রাহমাতুল্লাহি আলাইহি বলতেন, "[আল্লাহর পথে] আমার সূচনা ছিলো বেশ সুন্দর। মুরাদ পর্যন্ত পৌঁছুতে কতটুকু বাকী আছে, আমি বুঝতাম। এরপর এক রাতে স্বপ্নে দেখি, আমি যেনো পাহাড়ের চূড়া থেকে পড়ে যাচ্ছি। আমি পুনরায় চূড়ায় আরোহণের ইরাদা করলাম। আমি গভীরভাবে চিন্তিত ছিলাম। তখন দেখলাম এক ব্যক্তি এসে আমাকে বলছেন, 'আব্বাস! আল্লাহ চান না, তুমি এখনই মাক্বামে মাকছুদে পৌঁছুয়ে যাও। তবে তোমার জন্য তিনি হিকমাতের দরোজা খুলে দিয়েছেন।' এই স্বপ্ন দেখার পরই হিকমাতের ভাণ্ডার আমাকে দান করা হয়।"



হযরত আবু আলী দাক্কাক রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "একজন শায়খ ছিলেন। আল্লাহ তা'আলার সঙ্গে তাঁর 'হাল' ও 'কাল' সৃষ্টি হয়ে গিয়েছিল। দীর্ঘদিন তিনি দরবেশদের থেকে দূরে লুকিয়ে থাকেন। এরপর যখন দরবেশদের সাথে পুনরায় মিলিত হলেন তখন ঐ পূর্বের হাল আর অবশিষ্ট থাকলো না। তাঁকে আগের অবস্থা সম্পর্কে জিজ্ঞেস করা হলে বললেন: আহ! পর্দা পড়ে গেছে!"

উস্তাদ আবু আলী রাহমাতুল্লাহি আলাইহির আদব ছিলো, মজলিসে উপস্থিত শ্রোতাদের মধে উদাসীনতা আসছে দেখলে বলতেন, এটি আল্লাহ তা'আলার একটি গাইরাত। যুগের পরিচ্ছন্ন লোকদের কথা প্রকাশ হোক, তা নিতি চান না। সুফিগণ আবৃত্তি করতে:

সে আমাকে দেখতে চেয়েছিল, কিন্তু আয়নায় নিজের মুখশ্রির সৌন্দর্য অবলোকন হেতু, সে আর আসতে পারে নি।

একজন সুফিকে জিজ্ঞেস করা হলো, 'আপনি কি আল্লাহকে দেখতে চান?' জবাব দিলেন, 'না!' আবার জিজ্ঞেস করা হলো, 'কেন?' উত্তর দিলেন, 'আমার মতো ব্যক্তির দৃষ্টি থেকে এই সৌন্দর্যকে পবিত্র রাখতে চাই!' সুফিগণ এ কথাটিই ব্যক্ত করতে যেয়ে আবৃত্তি করতেন:

> আমি নিজের নয়নযুগলের প্রতি ইর্ষান্বিত হই, যখন এরা তোমা পানে তাকায় তাই আমি ওগুলোর দৃষ্টিকে নিচু করি: তোমার সৌন্দর্যের চতুর্পার্শ্বে সদর্পে পদচারণা আমাকে তোমার জন্যই তোমার প্রতি ঈর্ষান্বিত করে!

হযরত শিবলী রাহমাতুল্লাহি আলাইহিকে জিজ্ঞেস করা হলো, 'কখন আপনার আরাম লাগে?' জবাব দিলেন, "যখন আল্লাহর কোন স্মরণকারী আমি দেখি না!"। বর্ণিত আছে, এক বেদুঈন লোকের নিকট থেকে আল্লাহর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম একটি উট ক্রয় করলেন। বেদুঈন লোক এসে উটটি ফেরৎ নিতে চাইলো, নবীজী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম রাজী হলেন। লোকটি বললো, আল্লাহ আপনাকে দীর্ঘজীবী করুন। বলুন, আপনি কে? নবীজী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম জবাব দিলেন, আমি কুরাইশ গোত্রের একজন লোক। উপস্থিত একজন সাহাবী বেদুঈনকে বললেন, তোমার অন্তর কতো কঠোর! তুমি তোমার নবীকে চিনতে পাচ্ছো না! এ ব্যাপারে হযরত আবু আলী দাক্কাক রাহমাতুল্লাহি আলাইহি বলেন, নবীজী সাল্লাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যে বলেছেন, কুরাইশ গোত্রের লোক- তা মূলত গাইরাত হিসাবে বলেছেন। কারণ, তাঁর জন্য উচিৎ ছিলো আসল পরিচয় তুলে ধরা- কিন্তু তিনি তা ধরেন নি। তাই আল্লাহ তা'আলা নিজেই একজন সাহাবীর মাধ্যমে তাঁর নবীর পরিচয় করিয়ে দিলেন।



কিছু কিছু সুফি বলেছেন, তরীকাতের পথে প্রাথমিক লোকদের ক্ষেত্রে গাইরাত একটি বৈশিষ্ট্য। নতুবা তাওহীদের স্তরে উপনীত ব্যক্তি গাইরাতের প্রতি দৃষ্টিপাত করেন না। তাঁর মধ্যে নিজের ইচ্ছাশক্তিই বিলুপ্ত। আল্লাহর রাজ্যে যা কিছুই ঘটুক, তা নিয়ে তাঁর মধ্যে কোনো ভাবনা নেই। কারণ একমাত্র আল্লাহর অধিকার সবকিছুর উপর এবং তিনিই সিদ্ধান্ত নেন কোন্‌টা কিরূপ হবে।

হযরত আবু উসমান মাগরিবী রাহমাতুল্লাহি আলাইহি বলতেন, "মুরীদদের কাজ হলো গাইরাত। কিন্তু হাক্বিক্বাতের অধিকারীদের জন্য গাইরাতের কোন কাজ নেই।"

হযরত আবু বকর শিবলী রাহমাতুল্লাহি আলাইহি বলেন, “গাইরাত দু’প্রকার। একটি হলো অন্তরের উপর মানবিক গাইরাত। আর অপরটি হলো অন্তরের উপর ইলাহী গাইরাত। ইলাহী গাইরাতের মর্ম হলো অন্তর থেকে গাইরুল্লাহর ধ্যান-খেয়াল একেবারে বিলুপ্ত করা।

[লেখক বলেন] এখানে শিবলী রাহমাতুল্লাহি আলাইহির ‘দু’প্রকার গাইরাত’ কথার মর্ম হলো, প্রথমত বান্দার উপর আল্লাহর গাইরাত। এটার অর্থ আল্লাহ এ বান্দাকে অপর কোনো মাখলুকের সন্তুষ্টির উদ্দেশ্য বানাবেন না। আর দ্বিতীয়ত আল্লাহর জন্য বান্দার গাইরাত। এর অর্থ বান্দা তার হাল ও নফসের মধ্যে একমাত্র আল্লাহ ছাড়া কারো জন্য কোনো কিছু রাখবে না। তাই এরূপ বললে চলবে না, ‘আমি আল্লাহর উপর গাইরাত করছি’ বরং বলতে হবে, ‘আমি আল্লাহর জন্য গাইরাত করছি’। প্রথম কথাটি মূর্খতা ছাড়া কিছু নয়। এর দ্বারা দীন থেকে বেরিয়ে পড়ারও আশঙ্কা আছে। অপরপক্ষে দ্বিতীয় কথাটি দ্বারা আল্লাহর সম্মান ও মাহাত্ম্য ফুটে ওঠে। কাজ-কর্ম একমাত্র তাঁর জন্যই নির্দিষ্ট হয়ে যায়।

জেনে রেখো, আওলিয়াদের সঙ্গে আল্লাহ তা’আলার একটি আদত হলো, তাঁরা যখন গাইরুল্লাহর মধ্যে শান্তি পান কিংবা এর মধ্যে দৃষ্টি নিবদ্ধ করেন, তখন তিনি তাঁদের অন্তরে সৃষ্টি করেন উদ্বিগ্নতা। তিনি তাঁদের অন্তরের উপর গাইরাত করেন। নিজের জন্য তাঁদেরকে খালিস করেন। তাঁরা যে বস্তুর মধ্যে প্রশান্ত পান তা থেকে তাঁদেরকে মুক্ত করে দেন। যেমন, হযরত আদম আলাইহিস্‌সালামের ঘটনা। তিনি যখন জান্নাতে চিরদিন থাকার জন্য মনস্ত করলেন, তখনই আল্লাহ তা’আলা তাঁকে সেখান থেকে বের করে দিলেন।

অনুরূপ ঘটনা হযরত ইব্রাহীম আলাইহিস্‌সালামের ক্ষেত্রেও ঘটেছে। তিনি যখন পুত্র ইসমাঈল আলাইহিস্‌সালামকে দেখে আনন্দবোধ করলেন, তখনই আল্লাহ তা’আলা তাকে কুরবানীর নির্দেশ দিলেন। এর উদ্দেশ্য ছিলো অন্তর থেকে যেনো এই তৃপ্তিবোধ দূর হয়ে যায়। পিতা-পুত্র আল্লাহর দরবারে আত্মসমর্পণ করলেন। পুত্রকে জবাইয়ের জন্য ইব্রাহীম আলাইহিস্‌সালাম যখন একদম প্রস্তুত হলেন তখনই তাঁর অন্তর গাইরুল্লাহ থেকে পরিশুদ্ধ হলো। এ মুহূর্তে আল্লাহ তা’আলা বিকল্প হিসাবে পশু (দুম্বা) কুরবানীর নির্দেশ দিলেন।

إذا نطقت جاءت بكل ملاحةٍ ... وإن سكتت جاءت بكل مليح

أخبرنا. محمد بن الحسين، قال: سمعت عبد الله الرازيّ يقول: سمعت عبد الله الجريري يقول: منذ عشرين سنة ما مددت رجلي وقت جلوسي في الخلوة فإن حُسن الأدب مع الله أولى.

سمعت الأستاذ أبا علي الدقاق، رحمه الله، يقول: من صاحب الملوك بغير أجب أسلمه الجهل إلى القتل.

وروي عن أبن سيرين أنه سئل: أيَّ الآداب أقرب إلى الله تعالى؟ فقال: معرفة بربو بيته، وعملٌ بطاعته، والحمد لله على السراء، والصبر على الضراء.





وقال يحي بن معاذ: إذا ترك العارف أدبه مع معروفه فقد هلك مع الهالكين.



سمعت الأستاذ أبا علي رحمه الله، يقول: ترك الأدب موجب يوجب الطرد؛ فمن أساء الأدب على البساط ر إلى الباب، ومن أساء الأدب علي الباب ردّ إلى سياسة الدواب.

وقيل للحسن البصري: قد أكثر الناس فيعلم الآدب، فما أنفعها عاجلاً وأوصلها آجلاً؟ فقال: التفقه في الدين، والزهد في الدنيا، والمعرفة بما لله، عز وجل عليك.

وقال يحي بن معاذ: من تأدب بأدب الله تعالى صار من أهل محبة الله

تعالى.

وقال سهل: القوم الذين استعانوا بالله، على أمر الله، وصبروا على آداب الله.

وروي عن أبن المبارك أنه قال: نحن إلى قليل من الأدب أحوج منَّا إلى كثير من العلم.

سمعت محمد بن الحسين يقول: سمعت محمد بن أحمد بن سعيد يقول: سمعت العباس بن حمزة يقول: حدثنا أحمد بن أبي الحواري قال: قال الوليد بن عتبة: قال: ابن المبارك: طلبنا الأدب حين فاتنا المؤديون: وقيل: ثلاث خصال ليس معهن غُربة: مجانبةُ أهل الرِّيب، وحسن الأدب.وكف الأذى: وأنشدنا الشيخ أبو عبد الله المغربي، رضي الله عنه، في هذا المعنى:



يزين الغريبَ إذا ما اغترب ... ثلاث: فمنهن حسنُ الأدب

وثانيه: حسن أخلاقه ... وثالثه. اجتناب الرِّيب



ولما دخل أبو حفص بغداد قال له الجنيد: لقد أذبت أصحابك أدب السلاطين.

فقال له أبو حفص: حسن الأدب في الظاهر عنوان حسن الأدب في الباطن.

وعن عبد الله بن المبارك أنه قال: الأدب للعارف كالتوبة للمستأنف.

سمعت منصور بن خلف المغربي يقول: قيل لبعضهم: ياسيء الأدب.

فقال: لست بسيء الأدب، فقيل له: من أدّبك؟ فقال: أَدَّبني الصوفية

سمعت أبا حاتم السجستاني يقول: سمعت أبا النصر الطوسي السراج يقول: الناس في الأدب علي ثلاث طبقات: أما أهل الدنيا فأكثر آدابهم في الفصاحة والبلاغة وحفظ العلوم وأسماء الملوك وأشعار العرب.

وأما أهل الدين فأكثرهم آدابهم في رياضة النفوس وتأديب الجوارح وحفظ الحدود وترك الشهوات.

وأما أهل الخصوصية فأكثر آدابهم في طهارة القلوب ومراعات الأسرار والوفاء وبالعهود وحفظ الوقت، وقلة الالتفات إلى الخواطر، وحسنُ الأدب في مواقف الطلب وأوقات الحضور ومقامات القرب.



وحكي عن سهل بن عبد الله أنه قال: من قهر نفسه بالآدب فهو يعبد الله بالإخلاص.

وقيل: كمال الأدب لا يصفو إلا للأنبياء والصديقين.



وقال عبد الله بن المبارك: قد أكثر الناس في الأدب، ونحن نقول: هو معرفة النفس.

وقال الشبلي: الانبساط بالقول مع الحق سبحانه ترك الأدب.

وقال ذو النون المصري: أدب العارف فوق كل أدب؛ لأن معروفة مؤدب قلبه.

وقال بعضهم: يقول الحق، سبحانه: من ألزمته القيام مع أسمائي وصفاتي ألزمته الأدب، ومن كشفت له عن حقيقة ذاتي ألزمته العطب، فأختر

أيهما شئت: الأدب أو العطب.

وقيل: مدّ ابن عطاء رجله يوماً بين أصحابه وقال: ترك الأدب بين أهل الأدب أدب.

ويشهد لهذه الحكاية الخبر الذي روي " أن النبي صلى الله عليه وسلم كان عنده أبو بكر، وعمر، فدخل عثمان فغطى فخذه وقال: ألا أستحي من رجل تستحي منه الملائكة " نبه صلى الله عليه وسلم: أن حشمة عثمان، رضي الله عنه، وإن عظمت عنده، فالحالة التي بينه وبين أبي بكر وعمر كانت أصفى.



وفي قريب من معناه أنشدوا:



فيّ أنقاض وحشمة فإذا ... جالست أهل الوفاء والكرم

أرسلتُ نفسي على سجيتها ... وقلت ما قلت غيرَ محتشم



وقال الجنيد: إذا صحت المحبَّة سقطت شروط الأدب.

وقال أبو عثمان: إذا صحت المحبة تأكد علي المحب ملازمة الأدب.

وقال النوري: من لم يتأدب للوقت فوقته المقت.

وقال ذو النون المصري: إذا خرج المريج عن استعمال الأدب، فإنه يرجع عن حيث جاء.

سمعت الأستاذ أبا علي. رحمه الله، يقول في قوله عزَّ وجلَّ: وأيوب إذ نادى ربَّه أني مسّني الضر وأنت أرحم الراحمين " قال: لم يقل ارحمني لنه حفظ

آداب الخطاب.

وكذلك عيسى عليه السلام حيث قال: " إن تعذبهم فإنهم عبادك " ، وقال: " إن كنت قلته فقد علمته " ولم يقل: لم أقل؛ رعاية لآداب الحضرة.

سمعت محمد بن عبد الله الصوفي، رحمه الله، يقول: سمعت أبا الطيب بن الفرحان يقول: سمعت الجنيد يقول: جاءني بعض الصالحين يوم جمعة فقال لي: أبعث معي فقيراً يُدخل عليّ سروراً، ويأكل معي شيئاً؛ فالتفت، فإذا أنا بفقير شهدتُ فيه الفاقة.. فدعوته.. وقلت له: امض مع هذا الشيخ وأدخل عليه سروراً، فلم ألبث أن جاءني الرجل فقال لي: يا أبا القاسم لم يأكل ذلك الرجل الفقير إلا لقمة، وخرج!! فقتل: لعلك قلت كلمة جفاء عليه، فقال لي: لم أقل شيئاً.



فالتفت فإذا أنا بالفقير جالس، فقلت له: لمّ لمْ تتم عليه السرور؟ فقال: يا سيدي، خرجت من الكوفة وقدمت بغداد ولم آكل شيئاً.. وكرهت أن يبدو سوء أدب مني من جهة الفاقة في حضرتك.. فلما دعوتني سررتُ إذ جرى ذلك ابتداء منك، فمضيتُ وأنا لا أرضى له الجنان... فلما جلست على مائدته سوى لقمة وقال لي: كل، فهذا أحب إليّ من عشرة آلاف درهم. فلما سمعت هذا منه علمت أنه دنيء الهمة، فتطرفت أن آكل طعامه، فقال الجنيد: ألم أقل لك إنك أسأت أدبك معه، فقال: يا أبا القاسم.. التوبةَ، فسأله أني مضي معه ويفرحه.

**অনুবাদঃ** আল্লাহ তা'আলা বলেন:

مَا زَاغَ الْبَصَرُ وَمَا طَغَى

-"তারা দৃষ্টিবিভ্রম হয় নি এবং সীমালঙ্ঘনও করে নি।" [নাজম : ১৭]

এ আয়াতের ব্যাখ্যা হলো, আল্লাহর দরবারে হাজিরীর আদব রক্ষা করা। আল্লাহ তা'আলা বলেন, আয়াত:

يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا قُوا أَنْفُسَكُمْ وَأَهْلِيكُمْ نَارًا

-"হে মু'মিনগণ! তোমরা নিজেদেরকে এবং তোমাদের পরিবার-পরিজনকে সেই অগ্নি থেকে রক্ষা করো।" [তাহরীম : ৬]



হযরত ইবনে আব্বাস রাদ্বিআল্লাহু আনহু এ আয়াতের তাফসীরে বলেন, "তোমরা তাদেরকে জ্ঞান দাও ও ভদ্রতা শেখাও।" হযরত আয়িশা রাদ্বিআল্লাহু আনহা থেকে বর্ণিত, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন, "সন্তানের জন্য বাবার দায়িত্ব তার একটি সুন্দর নাম রাখা। ভালো একজন দুধ পানকারিনীর সন্ধান করা। আর তাকে উত্তম আদর্শের শিক্ষা দান।"



হযরত সাঈদ ইবনে মুছাইয়াব রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "যে ব্যক্তি আল্লাহর হক্ব বুঝলো না, আল্লাহর আদেশ-নিষেধের প্রতি সম্মান রাখলো না, সে ভদ্রতা থেকে একদম বঞ্চিত।"



রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন, "আল্লাহ আয-যা ওজাল্লাহ আমাকে ভদ্রতার শিক্ষা দিয়েছেন এবং খুব উত্তমভাবে শিখিয়েছেন।"

আদাব শব্দের মর্মার্থ হলো, সর্বপ্রকার উত্তম চরিত্রের সমাবেশ ঘটানো। যার মধ্যে এ সমাবেশ ঘটবে সে হবে আদিব। এ থেকে একটি হলো, 'মা'দাবা' যার অর্থ আদিবদের সমাবেশ স্থল। উস্তাদ আবু আলী দাক্কাক রাহমাতুল্লাহি আলাইহি বলতেন, "ইতাআ'ত বান্দা জান্নাত লাভ করে। আর ইতা'আতে ভদ্রতা রক্ষা করে আল্লাহ পর্যন্ত পৌঁছে।" উস্তাদ একটি ঘটনা বলতেন, আমি এক ব্যক্তিকে দেখেছি, সে আল্লাহর সামনে নামাযে দাঁড়িয়ে নাকের ময়লা দূর করলো। আল্লাহ তখন তার হাত ধরে ফেললেন! লেখক বলেন, এ ঘটনার দ্বারা তিনি নিজের প্রতি ইঙ্গিত করেছেন।

কারণ, একজন মানুষ কোনো সময় কারো হাত আল্লাহ ধরেছেন, এটা কখনো দেখতে পারবে না। উস্তাদের একটি অভ্যাস ছিলো, তিনি কোনো কিছুতে হেলান দিতেন না। একবার এক বৈঠকে আমি তাঁর পেছনে একটি বালিশ রাখতে চাইলাম যাতে তিনি হেলান দিতে পারেন। কিন্তু তিনি এ থেকে সরে গেলেন। আমার মনে হলো, তিনি এজন্যই হয়তো হেলান দিতে চাচ্ছিলেন না, কারণ এ বালিশের কাভার ছিলো না। এরপর থেকে আমি বেশ মনোযোগ দিয়ে লক্ষ্য করলাম, আসলে তিনি কোনো কিছুতেই হেলান দিতেন না।

হযরত জালাজিলি বাসারী রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "তাওহীদ দ্বারা ঈমান আবশ্যক। যার মধ্যে ঈমান নেই, তার মধ্যে তাওহীদ নেই। ঈমান দ্বারা শরীয়ত আবশ্যক। যার মধ্যে শরীয়ত নেই তার মধ্যে ঈমানও নেই শরীয়তও নেই। শরীয়ত দ্বারা ভদ্রতা আবশ্যক। যার মধ্যে আদাব নেই তার মধ্যে না আছে শরীয়ত, না ঈমান, না আছে তাওহীদ।" হযরত ইবনে আতা রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "আদাব মানে, সৌন্দর্যের সাথে স্থির থাকা।" জিজ্ঞেস করা হলো একথার মানে কি? জাবাব দেন, "গোপনে ও প্রকাশ্যে আল্লাহর সাথে আদাব রক্ষা করে আচরণ করবে। এমতাবস্থায় তুমি একজন আজমী হলেও আদিব হয়ে যাবে।" এরপর তিনি আবৃত্তি করলেন:

সে যখন কথা বললো তখন দেখালো পরম বাগ্মীতা [মালাবা]
আর যখন সে নীরব রইলো তখন দেখালো পরম মার্জিতভাব [মালিহ]।

হযরত আবদুল্লাহ রাজী রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "আবদুল্লাহ জারিরীকে বলতে শুনেছি, একাকীবস্থায় দীর্ঘ বিশ বছর যাবৎ আমি পা লম্বা করি নি। কারণ, আল্লাহর সাথে আদাব রক্ষা করা উত্তম।" হযরত আবু আলী দাক্কাক রাহমাতুল্লাহি আলাইহি বলতেন, "যে ব্যক্তি রাজা-বাদশাহর আদাব রক্ষা করে না সে তো মৃত্যুদণ্ডের মুখোমুখি হয়।" হযরত ইবনে সিরীন রাহমাতুল্লাহি আলাইহিকে জিজ্ঞেস করা হলো, কোন্ প্রকারের ভদ্রতায় আল্লাহর নৈকট্য লাভ হয়? তিনি জবাব দিলেন, "আল্লাহর রবুবিয়াতকে চেনা। তাঁর হুকুম অনুযায়ী কাজ করা। সুখের সময় তাঁর গুণগান করা ও কষ্টের সময় ধৈর্যধারণ করা।" হযরত ইয়াহইয়া ইবনে মুআজ রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "আরিফ যখন মারুফের সাথে ভদ্রতা রক্ষা করে না, ধ্বংসপ্রাপ্তদের সঙ্গে সে-ও তখন বিলীন হবে।"

হযরত হাসান বসরী রাহমাতুল্লাহি আলাইহিকে জিজ্ঞেস করা হলো, লোকজন ইলমে আদাবে বেশ আগ্রহী। কোন্‌টি দ্রুত কল্যাণকর? জবাব দিলেন, "দ্বীনের জ্ঞান অর্জন করা। দুনিয়াতে যুহদ অবলম্বন করা। তোমার উপর আল্লাহর প্রাপ্য কী আছে তা বুঝে নেওয়া।" হযরত ইয়াহইয়া ইবনে মুআজ রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "যে ব্যক্তি আল্লাহর সাথে আদাব রক্ষা করে, সে আল্লাহর মুহাব্বাতের দলের অন্তর্ভুক্ত হয়ে যায়।" হযরত সাহল রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "এরাই প্রকৃত লোক, যারা আল্লাহর হুকুম পালনে আল্লাহর কাছে সাহায্য চায়। আর আল্লাহর আদাব রক্ষার উপর অটল থাকে।"

হযরত আবদুল্লাহ ইবনে মুবারক রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "আমরা ইলমের চেয়ে আদাবের বেশী মুখাপেক্ষী।" তিনি আরো বলেন, "আদাব শিক্ষাদানকারীরা চলে যাওয়ার পর আমরা আদাব শিক্ষায় নেমেছি!"। একজন শায়খ বলেছেন, আদাব হলো তিনটি বৈশিষ্ট্যের নাম: ১. সংশয়বাদীদের থেকে দূরে থাকা, ২. উত্তম আচরণ করা ও ৩. কাউকে কষ্ট না দেওয়া। হযরত আবু আবদুল্লাহ মাগরিবী রাহমাতুল্লাহি আলাইহি আবৃত্তি করতেন:

> যাযাবর পরিচিতিমুক্ত ব্যক্তিকে তিনটি জিনিস অলঙ্কৃত করে:
> আদাব, উত্তম চরিত্র ও সন্দেহযুক্ত বস্তু থেকে দূরে থাকা।

হযরত আবু হাফস রাহমাতুল্লাহি আলাইহি যখন বাগদাদে গমন করলেন, তখন হযরত জুনাইদ রাহমাতুল্লাহি আলাইহিকে বললেন, আপনি তো আপনার শাগরিদদেরকে রাজা-বাদশাহর ভদ্রতা শিখিয়েছেন। তিনি জবাবে বললেন, "প্রকাশ্য সুন্দর আচরণ হলো, গোপন সুন্দর আদাবের আলামত।" হযরত আবদুল্লাহ ইবনে মুবারক রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "পাপী লোকের জন্য তাওবাহ যেমন জরুরী, আরিফের জন্য আদাবও তেমন জরুরী।" হযরত মানসুর ইবনে খালফ মাগরিবী রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "একজন সুফিকে কেউ বললো, হে অভদ্র! তিনি জবাব দিলেন, আমি অভদ্র নই! জিজ্ঞেস করা হলো আপনাকে কে আদাব শিক্ষা দিয়েছেন? তিনি জবাব দিলেন, সুফিরা আমাদের আদাব শিখিয়েছেন।"

হযরত আবু নসর তুসী রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "আদাবের ক্ষেত্রে মানুষের তিনটি স্তর আছে। প্রথমটি হলো দুনিয়াদার লোকদের। তাদের আদাব হলো ভাষা,

সাহিত্য, বাগ্মীতা, রাজা-বাদশাহদের কেচ্ছা-কাহিনী এবং আরবী কবিতায়। দ্বিতীয় দীনদার লোকদের। তাদের আদাব হলো নফসের সংশোধন, অঙ্গ-প্রত্যঙ্গের শিক্ষায়, সীমারক্ষায় ও খাহিশাত বর্জনের মধ্যে। তৃতীয়টি হলো বিশেষ লোকদের আদাব। তাদের আদাব হলো অন্তরের পবিত্রতা, অন্তরের-অন্তস্থলের প্রতি বিশেষ নজরদারি, আল্লাহর ওয়াদাসমূহ পূরণ, সময় রক্ষা করা, কল্পনা-বিলাসের প্রতি কম দৃষ্টিপাত, আল্লাহর তবল ও তাঁর দরবারে হাজিরী আর তাঁর নৈকট্যের মাক্বামাতের আদাব রক্ষা করা।"

হযরত সাহল ইবনে আবদুল্লাহ তুশতরী রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "যে ব্যক্তি নিজেকে আদাব দ্বারা প্রভাবিত রাখতে পারে সে ইখলাসের সাথে আল্লাহর ইবাদত করে।" একজন শায়খ বলেন, আদাবের পরিপূর্ণতা অর্জিত হয় একমাত্র নবী ও সিদ্দীকীন দ্বারা। হযরত আবদুল্লাহ ইবনে মুবারক রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "লোকজন আদাব নিয়ে কথাবার্তা বলে। আমরা বলি নিজেকে চেনার নামই আদাব।" হযরত যুননূন মিসরী রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "আরিফের আদাব হলো সকল আদাবের ঊর্ধ্বে। কারণ, যিনি তার মা'রুফ তিনি তার অন্তরের আদাব শিক্ষা দেন।"



একজন শায়খ বর্ণনা করেন, আল্লাহ তা'আলা হাদীসে কুদসীর মাধ্যমে বলেছেন, "আমি যে ব্যক্তিকে আমার নাম ও সিফাতের সামনে দাঁড়ানোর জন্য বাধ্য করি, তার জন্য আদাবও বাধ্য করি। পক্ষান্তরে যার সামনে আমার সত্তার হাক্বিক্বাত খুলে দিই, তার ধ্বংস অনিবার্য। এখন তুমি কোন্‌টা নেবে? আদাব না ধ্বংস?" হযরত ইবনে আতা রাহমাতুল্লাহি আলাইহি একবার তার শাগরিদদের সামনে পা লম্বা করলেন। এসময় বললেন, "ভদ্র লোকদের সামনে ভদ্রতা ত্যাগ করাও এক ধরনের ভদ্রতা!"

এ বিষয়ে একটি ঘটনা বর্ণিত আছে। একবার নবীয়ে করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের কাছে হযরত আবু বকর ও হযরত উমর রাদ্বিআল্লাহু আনহুমা বসা ছিলেন। এসময় হযরত উসমান রাদ্বিআল্লাহু আনহুও সেখানে উপস্থিত হলেন। হুজুর সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাঁর উরু মুবারক ঢেকে দিলেন। এরপর বললেন, "যার সামনে ফিরিশতাও লজ্জাবোধ করেন, আমি কেনো তার সামনে লজ্জাবোধ করবো না?" এ মর্মে সুফিরা আবৃত্তি করেন:

আমি নিয়ন্ত্রণ ও বিনয়ের সাথে চলি; তবে, যখন নিজেকে বিশ্বাস্য ও সম্মানিতজনদের সাথী হিসাবে দেখতে পাই তখন
আমাকে আমি মুক্ত করি ও স্বাভাবিকভাবে চলি; কথা বলি যাকিছু বলার লজ্জাশীলতা ছাড়াই।

হযরত জুনাইদ রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "মুহাব্বাত যখন সঠিক হয় তখন আদাবের শর্ত বিলুপ্ত হয়।" হযরত আবু উসমান রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "মুহাব্বাত যখন পরিশুদ্ধ হয় তখন প্রেমিকের জন্য উচিৎ হলো আদাবকে আকড়ে ধরা।" হযরত নূরী রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "যে লোক সময়ের আদাব রক্ষা করে না, সময় তার জন্য অভিশাপে পরিণত হয়।" হযরত যুননূন মিসরী রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "মুরীদ যখন আদাব ছেড়ে দেয়, তখন যেখান থেকে যাত্রা করেছে সেখানে সে ফিরে যায়।" উস্তাদ হযরত আবু আলী দাক্কাক রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "আল্লাহ তা'আলার কথা:



وَأَيُّوبَ إِذْ نَادَى رَبَّهُ أَنِّي مَسَّنِيَ الضُّرُّ وَأَنْتَ أَرْحَمُ الرَّاحِمِينَ

-"এবং স্মরণ করুন আইয়ুবের কথা, যখন তিনি তাঁর পালনকর্তাকে আহ্বান করে বলেছিলেন: আমি দুঃখকষ্টে পতিত হয়েছি এবং আপনি দয়াবানদের চাইতেও সর্বশ্রেষ্ঠ দয়াবান।" [আম্বিয়া : ৮৩]



এখানে তিনি 'আমাকে দয়া করো বলেন নি, সম্ভোধনের আদাব রক্ষা করার জন্য'। অনুরূপ হযরত ঈসা আলাইহিস্‌সালাম বলেছেন:



إِنْ تُعَذِّبْهُمْ فَإِنَّهُمْ عِبَادُكَ * وَإِنْ تَغْفِرْ لَهُمْ فَإِنَّكَ أَنْتَ الْعَزِيزُ الْحَكِيمُ

-"যদি আপনি তাদেরকে শাস্তি দেন, তবে তারা আপনার দাস এবং যদি আপনি তাদেরকে ক্ষমা করেন, তবে আপনিই পরাক্রান্ত, মহাবিজ্ঞ।" [মাইদাহ : ১১৮] এবং:

إِنْ كُنْتُ قُلْتُهُ فَقَدْ عَلِمْتَهُ

-"যদি আমি বলে থাকি, তবে আপনি অবশ্যই পরিজ্ঞাত।" [মাইদাহ : ১১৬] আল্লাহর সামনে হাজিরীর আদাব রক্ষার্থে তিনি এরূপ বলেছেন।"

হযরত জুনাইদ রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "আমার কাছে জুমু'আর দিন এক নেক লোক এসে বললেন, আমার সাথে একজন ফকির পাঠান। যার দ্বারা আমি আনন্দবোধ করবো। তার সাথে পানাহার করবো। এসময় আমি এক ফকিরকে দেখলাম, তার মধ্যে ক্ষুধার চিহ্ন ছিলো। তাকে ডেকে বললাম, আপনি ঐ শায়খের সাথে যান, তিনি খুশী হবেন। একটু পরই ঐ শায়খ ফিরে এসে বললেন, আবুল কাসিম! ঐ ফকির তো মাত্র এক লোকমা খেয়ে বেরিয়ে গেলেন। আমি বললাম, হয়তো আপনি তাকে কষ্টদায়ক কোনো কথা বলেছেন। তিনি বললেন, আমি তাকে কিছুই বলি নি। তখন লক্ষ্য করলাম ঐ ফকির বসে আছেন। তাকে জিজ্ঞেস করলাম, আপনি শায়খকে খুশী করে আসলেন না কেন? তিনি জবাব দিলেন, হে সরদার! আমি কুফা থেকে বের হয়েছি। বাগদাদ এসে এখনো কিছু খাই নি। আপনার দরবারে এসে ক্ষুধার প্রকাশ ব্যক্ত করা আমার জন্য অভদ্রতা! আপনি যখন আমাকে ডাকলেন, আমি আমার ক্ষুধার জ্বালা লুকিয়ে রাখতে চাইলাম। আমি তাঁর সাথে গিয়েছি, দস্তরখানে বসার পর তিনি আমার জন্য এক লোকমা তৈরী করে দিলেন। আমি বুঝতে পারলাম, তিনি ছোট দিলের মানুষ। এজন্য তার সাথে খাবার গ্রহণ না করেই ফিরে এসেছি।" জুনাইদ রাহমাতুল্লাহি আলাইহি তখন ঐ শায়খকে বললেন, আমি তো আগেই বলেছি, নিশ্চয় আপনি কোনো অসুন্দর আচরণ করেছেন! এ সময় ঐ শায়খ বললেন, আবুল কাসিম! আমি তাওবাহ করলাম। এরপর জুনাইদ রাহমাতুল্লাহি আলাইহি ঐ ফকিরকে পুনরায় শায়খের সাথে যাওয়ার জন্য অনুরোধ করলেন।

# باب أحكامهم في السفر

বাব আহকামিহিম ফিস্-সাফর (সফরের অবস্থায় তাদের আচার-আচরণ)

قال الله عزّ وجلّ: " هو الذي يسيركم في البر والبحر.. " الآية.

أخبرنا علي بن أحمد بن عبدان، قال: أخبرنا أحمد بن عبيد البصري قال: حدثنا محمد بن الفرج الأزرق قال: حدثنا حجاج قال: قال ابن جريج: أخبرني أبو أزبير: أن عليًّا الأزدي أخبره: أن ابن عمر أعلمهم أن رسول الله صلى الله عليه وسلم كان إذا استوى على البعير خارجاً إلى سفر كبر ثلاثاً، ثم قال: " سبحان الذي سخر لنا هذا. وما كنا له مقرنين. وإنا إلى ربنا لمنقلبون " ثم يقول: اللّٰهُمَّ إنا نسألك في سفرنا هذا البر والتقوى، ومن العمل ما ترضى، اللّٰهُمَّ هون علينا سفرنا.



اللّٰهُمَّ أنت الصاحب في السفر والخيفة في الأهل.. اللّٰهُمَّ إني أعوذ بك من وعثاء السفر، وكآبة المنقلب، وسوء المنظر في المال والأهل، وإذا رجع قالهن، وزاد فيهن: " آيبون.. تائبون.. لربنا حامدون " .

ولما كان رأى كثير من أهل هذه الطائفة أختيارُ السفر أردنا لذكر السَّفر في هذه الرسالة بابا؛ لكونه من أعظم شأنهم، وهذه الطائفة مختلفون: فمنهم من آثر الإقامة على السفر، ولم يسافر غلا لفرض، كحجة الإسلام، والغالب عليهم الإقامة، مثل: الجنيد، وسهل بن عبد الله، وأبي يزيد

البسطامي، وأبي حفص، وغيرهم.

ومنهم من آثر السفر، وكانوا على ذلك، إلى أن أخرجوا من الدنيا، مثل: أبي عبد الله المغربي، وإبراهيم بن أدهم، وغيرهم.

وكثير منهم سافروا، وكانوا على ذلك، إلى أن أخرجوا من الدنيا، مثل: أبي عبد الله المغربي، وإبراهيم بن أدهم، وغيرهم.

وكثير منهم سافروا في ابتداء أمورهم في حال شبابهم أسفاراً كثيرة ثم قعدوا عن السفر في آخر أحوالهم، مثل: أبي عثمان الحيري، والشبلي، وغيرهم، ولكل منهم أصول بنوا عليها طريقتهم.



واعلم أن السفر على قسمين: سفر بالبدن: وهو الانتقال من بقعة إلى بقعة.



وسفر بالقلب: وهو الارتقاء من صفة إلى صفة؛ فترى ألفاً يسافر بنفسه وقليل من يسافر بقلبه.



سمعت الأستاذ أبا علي الدقاق، رحمه الله، يقول: كان بفَرَحك. قرية بظاهر نيسابور شيخ من شيوخ هذه الطائفة، وله على هذا اللسان تصانيف، سأله بعض الناس: هل سافرت أيها الشيخ؟ فقال: سفر الأرض أم سفر السماء؟ سفر الأرض لا. وسفر السماء، بلى.

وسمعته، رحمه الله، يقول: جاءني بعض الفقراء يوماً، وأنا بمرو، فقال لي: قطعت إليك شقة بعيدة، والمقصود لقاؤك.

فقتل له: كان يكفيك خطوة واحدة لو سافرت عن نفسك.

وحكاياتهم في السفر تختلف عن ما ذكرنا من أقسامهم وأحوالهم.

سمعت الشيخ أبا عبد الرحمن السلمي، رحمه الله، يقول: سمعت محمد بن علي العلوي يقول: سمعت جعفر بن محمد يقول: سمعت أحنف الهمذاني يقول: كنت في البادية وحدي، فأعييتُ، فرفعت يدي وقلت: يارب، إني ضعيف زمن، وقد جئت إلى ضيافتك، فوقع في قلبي أن يقال لي: من دعاك؟ فقلت يا رب هي مملكة تحتمل الطفيلي.. فإذا أنا بهاتف من ورائي.. فالتفت إليه فإذا أعرابي على راحلة، فقال: يا أعجمي، إلى أين؟.. قلت: إلى مكة، قال: أو دعاك؟ قلت: لا أدري، فقال: أليس قال: " من أستطاع إليه سبيلاً " ؟ فقلت: المملكة واسعة تحتمل الطفيلي، فقال: نِعم الطفيلي أنت، يمكنك أن تخدم الجمل؟ قلت: نعم، فنزل عن راحلته وأعطانيها، وقال: سر عليها.



سمعت محمد بن عبد الله الصوفي يقول: سمعت محمد بن أحمد النجار يقول: سمعت الكتاني يقول؛ وقد قال له بعض الفقراء: أوصني: أوصني، فقال: اجتهد أن تكون كل ليلة ضيف مسجد، وأن لا تموت إلا بين منزلين.

ويحكى عن الحصري أنه كان يقول: جلسة خير من ألف حجة.

وإنما أراد جلسة تجمع الهمَّ على نعت الشهود.

ولمري، إنها أتمُّ من ألف حجة، على وصف الغيبة عنه.

سمعت محمد بن أحمد الصوفي، رحمه الله، يقول: سمعت علي بن عبد الله التميمي يقول: حكى عن محمد بن إسماعيل الفرغاني أنه قال: كنا نسافر مقدار عشرين سنة أنا وأبو بكر الزقاق، والكتاني، لا نختلط بأحد، ولا نعاشر أحداً، فإذا قدمنا بلداً؛ فإن كان فيه شيخ سلمنا عليه، وجالسناه إلى الليل.. ثم نرجع إلى مسجد، فيصلى الكتاني من أول الليل إلى آخره ويختم القرآن؛ ويجلس الزقاق مستقبل القبلة؛ وكت استلقي متفكراً، ثم نصبح ونصلي صلاة الفجر على وضوء العتمة، فإذا وقع معنا إنسان ينام كنا نراه أفضلنا.



سمعت محمد بن الحسين، رحمهالله، يقول: سمعت عبد الله بن علي يقول: سمعت عيسى القصار يقول: سئل رويم عن أدب السفر. فقال: أن لايجاوز همه قدمه؛ وحيثما وقف قلبه يكون منزله.

وحكى عنمالك بن دينار أنه قال: أوحى الله تعالى إلى موسى عليه السلام: أتخذ نعلين من حديد، وعصاً من حديد، ثم سِحْ في الأرض، فاطلب الآثار والعبر، حتى تنخرق النعلان وتنسكر العصا.

وقيل: كان أبو عبد الله المغربي يسافر أبداً ومعه أصحابه، وكان يكون محرماً: فإذا تحلل من إحرامه ثانياً، ولم يتسخ له ثوب، ولا طال له ظفر ولا شعر.

وكان يمشي معه أصحابه بالليل وراءه.فكان إذا حاد أحدهم عن الطريق، يقول: يمينك يا فلان. يسارك يا فلان، وكان لا يمد يده إلى ما وصلت إليه يد الآدميين، وكان طعامه أصل شيء من النبات يؤخذ فيُقلع لأجله.

وفي معناه أنشدوا:

إذا استسجدوا لم يسالوا عن دعاهم ... لأية حرب أم لأيَّ مكان

وحكي عن أبي علي الرباطي قال: صحبت عبد الله المروزي، وكان يدخل البادية قبل أن أصحبه بلا زاد ولا راحلة. فلما صحبته، قال لي: أيما أحبُّ إليك، أن تكون أنت الأمر أم أنا؟ فقلت: لا، بل أنت؛ فقال: وعليك الطاعة؟ فقلت: نعم.



فأخذ مخلاة، ووضع فيها زاداً، وحملها على ظهره، فإذا قلت: أعطني حتى أحملها.



قال: الأمير أنا وعليك الطاعة.

قال: فأخذنا المطر ليلة.. فوقف إلى الصباح على رأسي وعليه كساء يمنع عني المطر، فكنت أقول في نفسي: يا ليتني متُّ ولم أقل له أنت الأمير.

ثم قال لي: إذا صحبت إنساناً فاصحبه كما رأيتني صحبتك.

وقد شاب علي أبي عليِّ الروذباري، فلما أراد الخروج، قال: يقول الشيخ شيئاً، فقال: يا فتى كانوا لا يجتمعون عن موعد، ولا يتفرقون عن مشورة.

وعن المزين الكبير قال: كنت يوماً مع إبراهيم الخواص في بعض اسفاره،

فإذا عقرب تسعى على فخذه، فقمت لأقتلها، فمنعني وقال: دعها. كلُّ شيء مفتقر إلينا. ولسنا مفتقرين إلى شيء.

وقال أبو عبد الله النصبيني: سافرت ثلاثين سنة ما خطت قط خرقة على مرقعتي، ولا عدلت إلى موضع علمت أن لي فيه رفيقاً، ولا تركت أحداً يحمل معي شيئاً.

واعلموا أن القوم استوقوا آداب الحضور من المجاهدات، ثم أرادوا أن يضيفوا إليها شيئاً، فاضافوا أحكام السفر إلى ذلك؛ رياضة لنفوسهم، حتى أخرجوها عن المعلومات، وحمروها على مفارقة المعارف، كي يعيشوا مع الله بلا علاقة ولا واسطة، فلم يتركوا شيئاً من أورادهم في أسفارهم.



وقالو: الرُّخص لمن كان سفره ضرورة، ونحن لا شغل لنا ولا ضرورة في أسفارنا علينا.



سمعت أبا صادق بن حبيب قال: سمعت النصراباذي يقول: ضعفت في البادية مرة، فأيست من نفسي، فوقع بصري على القمر، وكان ذلك بالنهار، فرأيت مكتوباً عيه: فسيكفيكهم الله فاستقللت، وفتح عليِّ من ذلك الوقت هذا الحديث.

وقال أبو يعقوب السوسي: يحتاج المسافر إلى أربعة أشياء في سفره: عِلم يسوسه: وورع يحجزه، ووجد يحمله، وخُلق يصونه.

وقيل: سُمي السفر سفراً؛ لأنه يُسفر عن أخلاق الرجال.

وكان الكتاني إذا سافر الفقير إلى اليمن ثم رجع فاستقللت، وفتح عليَّ من ذلك الوقت هذا الحديث.

وقال أبو يعقوب السوسي: يحتاج المسافر إلى أربعة أشياء في سفره: عِلم يسوسه: وورع يحجزه، ووجد يحمله، وخُلق يصونه.

وقيل: سُمي السفر سفراً؛ لأنه يُسفر عن أخلاق الرجال.

وكان الكتاني إذا سافر الفقير إلى اليمن ثم رجع إليه مرة أخرى يأمر بهجرانه؛ وإنماكان يفعل ذلك؛ لأنهم كانوا يسافرون إلى اليمن ذلك الوقت لأجل الرفق.



وقيل: كان إبراهيم الخواص لا يحمل شيئاً في السفر، وكان لا يفارق الإبرة والركوة أما الأبرة فلخياطة ثوبه إن تمزق ستراً للعورة، وأما الركوة فللطهارة، وكان لا يرى ذلك علاقة ولا معلوماً.



وحكي عن أبي عبد الله الرازي قال: خرجت من طرسوس حافياً، وكان معي رفيق، فدخلنا بعض قرى الشام، فجاءني فقير بحذاء فامتنعت من قبوله؛ فقال لي رفيق: البس هذا، فقد عييتُ، فإنه قد فتح عليك بهذا النعل بسببي. فقلت: مالك؟ فقال: نزعت نعلي موافقة لك، ورعاية لحق الصحبة.

وقيل: كان الخواص في سفر، ومعه ثلاثة نفر، فبلغوا مسجداً في بعض المفارز وباتوا فيه، ولم يكن عليه باب. وكان برد شديد فناموا، فلما أصبحوا رأوه واقفاً على الباب، فقالوا: له في ذلك فقال: خشيت أن تجدوا

البرد.

وكان قد وقف طول ليلته.

وقيل: إن الكتاني استأذن أمه في الحج مرة فأذنت له، فخرج، فأصاب ثوبه البول في البادية، فقال: إن هذا لخلل في حالي، فانصرف. فلما دق باب داره أجابته أمه، ففتحت.. فرآها جالسة خلف الباب.. فسألها عن سبب جلوسها فقالت: مذ خرجت أعتقدت أن لا أبرح من هذا الموضع حتى أراك.



سمعت محمد بن الحسين يقول: سمعت عبد الله بن محمد الدمشقي يقول: سمعت إبراهيم بن المولد يقول: سمعت إبراهيم القصار يقول: سافرت ثلاثين سنة أصلح قلوب الناس للفقراء.



وقيل: زار رجل داود الطائي فقال: يا أبا سليمان، كانت نفسي تنازعين إلى لقائك منذ زمان، فقال: لا بأس إذا كانت الأبدان هادئة والقلوب ساكنة فالتلاقي أيسر.



سمعت أبا نصر الصوفي، وكان من أصحاب النصرأباذي، يقول: خرجت من البحر بعمان وقد أثر فيّ الجوع، فكنت أمرّ في السوق.. فبلغت حانوت حلاوي.. فرأيت فيه حملاناً مشوية، وحلواء.. فتعلقت برجل وقلت: اشتر لي من هذه الأشياء.

فقال: لماذا؟ ألك عليّ شيء، أو عليّ دين؟ فقلت: لا بد أن تشتري لي من

هذا.

فرآني رجل فقال: خله يا فتى إن الذي يجب عليه أن يشتري لك ما تريد أنا لا هو، اقترح علي، وأحكم بما تريد.

ثم اشترى لي ما أردتُ، ومضى.

وحكي عن أبي الحسين المصري قال: انفقت مع الشجري في السفر من طرابلس. فسرنا أياماً لم نأكل شيئاً،فرأيت قرعاً مطروحاً.. فأخذت آكله، فالتفت إليّ الشيخ ولم يقل شيئاً، فرميت به، وعلمت أنه كره ذلك.. ثم فتح علينا بخمسة دنانير.. فدخلنا قرية، فقتل: يشتري الشيخ لنا شيئاً لا محالة.

فمر.. ولم يفعل.. ثم قال: لعلك تقول نمشي جياعاً ولم يشتر لنا شيئاً، هو ذا. فوافى اليهودية قرية على الطريق، وثم رجلٌ صاحب عيال إذا دخلناها يشتغل بنا، فادفعها إليه؛ ليُنفقها علينا وعلى عياله.

فوصلنا إليه، ودفع الدنانير إلى الرجل فأنفقها، فلما خرجنا قال لي: إلى أين يا أبا الحسين؟ فقلت: أسير معك. فقال: لا، إنك تخونني في قرعة وتصحبني، لا تفعل وأبي أن أصحبه.

سمعت محمد بن عبد الله الشيرازي، رحمه الله، يقول: سمعت أبا أحمد الصغير يقول: سمعت أبا عبد الله بن خفيف يقول: كنت في حال حداثتي استقبلني بعض الفقراء.. فرأى فيّ أثر الضرّ والجوع، فأدخلني داره وقد لي

لماً طبخ بالكشك واللحم متغير. فكنت آكل الثريد وأتجنب اللحم لتغيره فلقمني لقمة، فأكلتها بجهد.. ثم لقمني ثانية فبلغتني مشقة.. فرأى ذلك فيّ، وخجل، وخجلت لأجله، فخرجت وانزعجت في الحال للسفر.

فأرسلت إلى والدتي من يخبرها ويحمل إلي مرقعتي. فلم تعارضني الوالدة.. ورضيت بخروجي، فارتحلت من القادسية مع جماعة من الفقراء.. فهنا.. ونفذ ما كان معناه.. وأشرفنا على التلف، فوصلنا إلى حي من أحياء العرب، ولم نجد شيئاً فاضطررنا إلى أن أشترينا منهم كلبا بدنانير، وشووه، وأعطوني قطعة من لحمه.. فلما أردت أكله فكرت في حالي، فوقع لي أنه عقوبة خجل ذلك الفقير. فتبت في نفسي.. فدلونا على الطريق.. فمضيت.. وحججت.. ثم رجعت معتذراً إلى الفقير.



**অনুবাদঃ** আল্লাহ তা'আলা বলেন:

هُوَ الَّذِي يُسَيِّرُكُمْ فِي الْبَرِّ وَالْبَحْرِ

-"তিনিই তোমাদের ভ্রমণ করান স্থলে ও সাগরে।" [ইউনুস : ২২]

হযরত আবদুল্লাহ ইবনে উমর রাদ্বিআল্লাহু আনহু বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যখন সফরের উদ্দেশ্যে বাইরে যেতে উটের উপর সাওয়ার হতেন, তখন তিনবার তাকবীর দিতেন। এরপর পাঠ করতেন:

سُبْحَانَ الَّذِي سَخَّرَ لَنَا هَذَا وَمَا كُنَّا لَهُ مُقْرِنِينَ * وَإِنَّا إِلَى رَبِّنَا لَمُنْقَلِبُونَ

-"পবিত্র তিনি, যিনি এদেরকে আমাদের বশীভূত করে দিয়েছেন এবং আমরা এদেরকে বশীভূত করতে সক্ষম ছিলাম না। আমরা অবশ্যই আমাদের পালনকর্তার দিকে ফিরে যাব।" [যুখরুফ : ১৩-১৪] এরপর পাঠ করতেন: "হে আল্লাহ! আমাদের

এই সফরে আপনার কাছে কল্যাণ ও তাক্বওয়া কামনা করছি। যে কাজ দ্বারা আপনি সন্তুষ্ট হন তা-ই করার তাওফিক দিন। হে আল্লাহ! আমাদের সফরকে সহজ করুন। হে আল্লাহ! এ সফরে আপনি আমাদের সাথী, পরিবার-পরিজনের জন্য আপনি অভিভাবক। হে আল্লাহ! সফরের কষ্ট ও দুর্ঘটনা এবং অর্থ-সম্পদ ও পরিবার-পরিজনের কোনো খারাপ পরিণতি থেকে আপনার নিকট আশ্রয় কামনা করছি।" সফর থেকে ফেরার পর অনুরূপ দু'আ করতেন এবং সাথে সাথে পাঠ করতেন: "আমরা ফিরে এসেছি তাওবার সাথে এবং আমাদের প্রভুর প্রশংসা করে।"

সুফিদের অধিকাংশই সফরের গুরুত্ব দিতেন। তাই এই গুরুত্বের দিকে লক্ষ্য করে অত্র রিসালায় সফরের উপর একটি অধ্যায়ে আলোচনা করছি। এ ক্ষেত্রে সুফিদের মধ্যে ভিন্ন মত আছে। একদল স্থির থাকাতে প্রাধান্য দিতেন। হজ্জের মতো ফরজ ইবাদত ছাড়া তারা সফর করতেন না। যেমন জুনাইদ, সহল ইবনে আবদুল্লাহ তুশতরী, আবু ইয়াজিদ বিস্তামী এবং আবু হাফস রাহমাতুল্লাহি আলাইহিম প্রমুখ বুজুর্গান। আরেকদল সুফি সফরের উপর প্রাধান্য দিতেন। এরা দুনিয়া থেকে বিদায়ের পূর্ব পর্যন্ত সফরেই জীবন কাটিয়েছেন। যেমন আবু আবদুল্লাহ মাগরিবী ও ইব্রাহীম ইবনে আদহাম রাহমাতুল্লাহি আলাইহিমা প্রমুখ সুফি। আরেকদল সুফি জীবনের প্রাথমিক সময় অনেক সফর করেছেন কিন্তু পরবর্তীতে গৃহে অবস্থানে প্রাধান্য দিয়েছেন। যেমন আবু উসমান হিরী ও আবু বকর শিবলী রাহমাতুল্লাহি আলাইহিমা প্রমুখ। এ ক্ষেত্রে প্রত্যেকেরই স্বতন্ত্র চিন্তা ও মতামত আছে।



জেনে রাখুন, সফর দু'প্রকার। এক. শরীরের সফর। এর অর্থ, এক স্থান থেকে অপর কোনো স্থানে চলা। দুই. ক্বালবী সফর। এর অর্থ হলো এক সিফাত থেকে অন্যটিতে উন্নীত হওয়া। তাই আপনি দেখবেন হাজারো লোক দেহের সফর করছে কিন্তু সামান্য মানুষ ক্বালবী সফরে ব্যস্ত আছে। আমার উস্তাদ আবু আলী দাক্কাক রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি, নিশাপুরের ফারাখ্কা নামক গ্রামে একজন শায়খ বাস করতেন। তাসাওউফের উপর তিনি অনেক গ্রন্থ রচনা করেছেন। এক ব্যক্তি তাকে জিজ্ঞেস করলেন, হে শায়খ! আপনি কি সফর করেছেন? তিনি জবাব দিলেন, পৃথিবীর জমিনে সফর না আকাশের সফর। যদি পৃথিবীর সফর নিয়ে প্রশ্ন করে থাকো তবে বলবো, না। আর যদি আকাশের সফর নিয়ে প্রশ্ন করে থাকো তাহলে বলবো, হ্যাঁ। উস্তাদ আরো বলেন, আমার নিকট একদা এক ফকির

আসলেন, তখন আমি মারুতে ছিলাম। তিনি বললেন, অনেক দূর-দূরান্ত পাড়ি দিয়ে এসেছি। আমার মাকসাদ আপনার সাথে দেখা করা। বললাম, তুমি যদি ক্বলবের সফর করতে তবে তো একটি মাত্র পদক্ষেপই তোমার জন্য যথেষ্ট হতো। সুফিদের প্রকার ও বিভিন্ন হাল অনুসারে তাদের সফরের কাহিনীও ভিন্ন।

হযরত আহনাফ হামযানী রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "আমি এক মরুভূমিতে একাই ছিলাম। হাত উঠিয়ে বললাম, হে রব! আমি দুর্বল। তোমার আপ্যায়নে আমি যাত্রা করেছি। তখন মনে হলো, কে যেনো জিজ্ঞেস করছে, তোমাকে কে দাওয়াত করলো? জবাব দিলাম, হে রব! এটা তো এমন এক রাজ্য যেখানে যেতে দাওয়াতের প্রয়োজন হয় না। এর একটু পর পেছন থেকে এক আওয়াজ শুনি। ফিরে চেয়ে দেখি একজন বেদুঈন একটি উটের উপর বসে আছেন। আমাকে তিনি বললেন, হে অনাবর! যাচ্ছো কোথায়? জবাব দিলাম, মক্কা মুকাররমায়। তিনি জিজ্ঞেস করলেন, তোমাকে কি দাওয়াত দেওয়া হয়েছে? জবাব দিলাম, জানি না। তিনি তখন বললেন, আল্লাহ কী ইরশাদ করেন নি?



مَنِ اسْتَطَاعَ إِلَيْهِ سَبِيلًا



-"যে লোকের সামর্থ রয়েছে এ পর্যন্ত পৌঁছার?" [আলে ইমরান : ৯৭]

আমি বললাম, এতো এক বিরাট রাজ্য! আমার মতো লোক বিনা দাওয়াতে এতে অংশগ্রহণ করতে পারে। তিনি বললেন, বেশ! এই উটে আরোহণ করা কি সম্ভব আপনার জন্য? জবাব দিলাম, অবশ্যই। তিনি উট থেকে নেমে আমাকে বললেন, এই উটে আরোহণ করে চলে যাও।"



হযরত কাত্তানী রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "আমি এক ফকিরকে বললাম, আমাকে অসিয়ত করুন। তিনি বললেন, প্রত্যেক রাত কোনো এক মসজিদের মেহমান হওয়ার চেষ্টা করো। আর দু'টি বাড়ির মধ্যবর্তী স্থান ছাড়া মৃতুবরণ করো না।" হযরত হিসরী রাহমাতুল্লাহি আলাইহি বলতেন, "হাজার হাজ্জ থেকে একটি বৈঠক উত্তম।" একথার মর্ম হলো, শুহুদের অবস্থায় এরূপ বৈঠক উত্তম।

হযরত মুহাম্মদ ইবনে ইসমাঈল ফারগানী রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "আমি, আবু বকর যাক্কাক ও কাত্তানী প্রায় বিশ বছর সফরে ছিলাম। তবে আমরা কেউই

একে অন্যের সাথে সাক্ষাৎ করি নি। হঠাৎ কোনো এক শহরে আমরা উপস্থিত হলাম। জানতে পারলাম এখানে একজন শায়খ আছেন। তার দরবারে পৌঁছে সালাম জানালাম। রাত পর্যন্ত তার নিকট বসে থেকে মসজিদে চলে যাই। কাত্তানী রাতের প্রথম থেকে শেষ পর্যন্ত তিলাওয়াত করে নামায পড়লেন ও খতম আদায় করলেন। যাক্কাক ক্বিবলামুখী হয়ে বসে রাত কাটালেন। আর আমি ফিকির করতে করতে চিৎ হয়ে পড়ে থাকলাম। ফজরের ওয়াক্ত হলে পরে সকলে মিলে রাতের অযু দ্বারাই জামাআতে নামাজ পড়ি। এসময় এক ব্যক্তির সাথে আমাদের সাক্ষাৎ ঘটলো। তিনি সারারাত মসজিদে ঘুমন্ত ছিলেন। তবে আমাদের মতে তিনিই ছিলেন সবার চেয়ে উত্তম ব্যক্তি।"

হযরত রুয়াইম রাহমাতুল্লাহি আলাইহিকে জিজ্ঞেস করা হলো, সফরের আদব কি? জবাব দেন, "তোমার পদক্ষেপের আগে যেনো তোমার পরিকল্পনা এগিয়ে না যায়। যেখানেই থামবে সেখানেই তোমার ঠিকানা বানিয়ে নেবে।" হযরত মালিক ইবনে দীনার রাহমাতুল্লাহি আলাইহি থেকে বর্ণিত, অল্লাহ তা'আলা মুসা আলাইহিস্সালামকে নির্দেশ দিলেন, "লোহা দ্বারা এক জোড়া জুতা বানাও এবং লোহার একটি লাঠি হাতে লও। পৃথিবীতে ভ্রমণ করো। ভ্রমণ করে করে শিক্ষার্জন করো যতক্ষণ না তোমার জোতা ফেটে পড়ে ও লাঠি না ভাঙ্গে।"

বর্ণিত আছে আবু আবদুল্লাহ মাগরিবী রাহমাতুল্লাহি আলাইহি সব সময় সফর করতেন। সাথে তার সাগরিদরাও থাকতেন। তিনি মুহরিম অবস্থায় থাকতেন। ইহরামের অবস্থা শেষ হলে পুনরায় ইহরাম পরতেন। তাঁর কাপড় ময়লা হতো না, নখ-চুল লম্বা হতো না। রাতের বেলা তাঁর সঙ্গীরা সাথেই থাকতেন। কোনো সাথী এদিক-সেদিক চলে গেলে বলতেন, ডানে বা বামে আসো, হে অমুক। সাধারণত মানুষের হাত যতটুকু লম্বা থাকে তাঁর হাত ততটুকু ছিলো না। তিনি কাঁচা শাক-শজি খেতেন। সুফিরা এ ধারণা অন্তরে পোষণ করে আবৃত্তি করতেন:

যখন কেউ [যুদ্ধের ময়দানে] তাদের সাহায্য কামনা করে, তারা কখনো আবদারকারীকে প্রশ্ন করে না:
'কোন্ যুদ্ধে?' কিংবা 'কোন্ জায়গায়?'

আবু আলী রেবাতি রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "আমি আবদুল্লাহ মারওয়াজির সান্নিধ্যে গেলাম। তাঁর সাথে আমার সন্নিধ্যলাভের পূর্ব পর্যন্ত সর্বদা জঙ্গলে কোনো

প্রকার সামান বা সওয়ারী ছাড়াই ঘুরে বেড়াতেন। আমি তাঁর সুহবত প্রার্থী হলাম। তিনি বললেন, তোমার কাছে কোন্‌টি পছন্দ, আমি আমীর হবো না তুমি হবে? আমি বললাম, আপনিই আমীর হবেন। জবাবে বললেন, তাহলে তুমি আমাকে মেনে চলবে। বললাম, অবশ্যই। এরপর তিনি একটি থলের মধ্যে কিছু সামান ভরলেন ও তা নিজের পিঠে ওঠালেন। আমি বললাম, এটা আমার নিকট দিন- আমি তা বহন করবো। জবাবে বললেন, আমীর তো হলাম আমি- তুমি আমাকে মেনে চলবে। জঙ্গলে এক রাতে প্রবল বৃষ্টি হলো। এসময় তিনি সকাল পর্যন্ত আমার মাথার উপর দাঁড়িয়ে একটি থলে দ্বারা বৃষ্টি আটকে রাখলেন। মনে মনে বললাম হায়! 'আপনি আমীর', কথাটি না বলে মরে যাওয়াই ছিলো আমার জন্য উত্তম। তিনি আমাকে বললেন, তুমি যখন কোনো মানুষের সাথে থাকবে, ঠিক আমি যেরূপ আচরণ করেছি সেরূপ আচরণ তুমিও তাদের সাথে করবে।"



হযরত আবু আলী রুজবারি রাহমাতুল্লাহি আলাইহির নিকট এক যুবক আসলেন। যখন যুবক বিদায় চাইলেন, তখন শায়খ কিছু বললেন। এরপর পরিষ্কার করে বললেন, হে যুবক! সুফিগণ তো ওয়াদা ছাড়া সমবেত হতেন না আর পরামর্শ ছাড়া প্রস্থানও করতেন না। হযরত মুজাইয়াম কাবীর রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "আমি একবার ইব্রাহীম খাওয়াসের সাথে সফরে ছিলাম। একটি বিচ্ছু তার উরুতে কামড় মারলো। আমি এটিকে মেরে ফেলতে চাইলাম। কিন্তু তিনি আমাকে নিষেধ করে বললেন, ছেড়ে দাও! প্রত্যেক বস্তুতো আমাদের মুখাপেক্ষী- আমরা কোনো কিছুর মুখাপেক্ষী নই।"



হযরত আবু আবদুল্লাহ নাসিবী রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "দীর্ঘ ত্রিশ বছর সফর করেছি। কাপড়ের তালিতে কোনো সেলাই দেই নি। যখন জানতে পেরেছি কোথাও আমার বন্ধু আছেন, সেখানে যাই নি। এমন কোনো ব্যক্তিকে সাথে নেই নি যে আমার বোঝা বহন করবে।"

জেনে রাখুন, সুফিগণ মুজাহাদার মাধ্যমে হুজুরীর আদাবসমূহ পূর্ণ করেছেন। এই আদাবগুলোকে আরো বৃদ্ধি করতে সফরের আদাবও তার সঙ্গে যুক্ত করেন। এর উদ্দেশ্য হলো নফসের সংশোধন সাধন। নফস যেনো সর্বপ্রকার অর্জিত জ্ঞান ও পাণ্ডিত্য থেকে বেরিয়ে যায়। তারা আল্লাহর সাথে কোনো প্রকার মাধ্যম কিংবা বন্ধন ছাড়া থাকতেন। তাই সফরের মধ্যেও কোনো অজিফা ও আমল বর্জন করতেন না।

একদল সুফি বলেন, যার জরুরত আছে সে সফর করবে। আমাদের সফরের কোনো প্রয়োজন নেই। আবু সাদিক ইবনে হাবীব রাহমাতুল্লাহি আলাইহি বলেন, “নাসরাবাদী রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি, জঙ্গলে একবার আমি দুর্বল হয়ে গেলাম। নিজেকে নিরাশ বোধ করি। এসময় চাঁদের উপর আমার দৃষ্টি পড়ে। কিন্তু তখন দিনের বেলা ছিল। এরপরও তাতে লেখা দেখলাম,

فَسَيَكْفِيكَهُمُ اللهُ

-“আল্লাহ আপনার জন্য যথেষ্ট।” [বাক্বারাহ : ১৩৭] এটা দেখে আমি চিন্তামুক্ত হলাম।”

হযরত আবু ইয়াকুব সুসী রাহমাতুল্লাহি আলাইহি বলেন, “সফরের সময় মুসাফির চারটি জিনিসের মুখাপেক্ষী থাকে: ১. এমন ইলম যা তাকে পরিচালিত করবে, ২. এমন পরহেজগারী যা তাকে ফিরিয়ে রাখবে, ২. এমন আবেগ যা তাকে বহন করবে এবং ৪. এমন চরিত্র যা তাকে রক্ষা করবে।” একজন শায়খ বলেন, সফরকে ‘সফর’ এজন্য বলা হয়, কারণ এর দ্বারা মানুষের আখলাক থেকে দূরত্ব সৃষ্টি হয়। বর্ণিত আছে, হযরত ইব্রাহীম খাওয়াস রাহমাতুল্লাহি আলাইহি সফরের সময় তার সাথে কিছুই নিতেন না। কেবল একটি সুঁই ও পানির বদনা তার সাথে রাখতেন। সুঁই রাখার উদ্দেশ্য কাপড় সেলাই করা ও সতরে আওরাত হওয়া। আর বদনা রাখার উদ্দেশ্য পবিত্রতা অর্জন। এগুলো রাখার মধ্যে তিনি কোনো বন্ধন মনে করতেন না। আবু আবদুল্লাহ রাজী রাহমাতুল্লাহি আলাইহি থেকে বর্ণিত, তিনি বলেন, আমি তারসুস থেকে খালি পায়ে বেরিয়ে যাই। সাথে ছিলেন এক বন্ধু। শামের এক গ্রামে আমরা প্রবেশ করলাম। সেখানে এক ফকির এক জোড়া জুতা নিয়ে আসলেন কিন্তু আমি তা গ্রহণ করি নি। বন্ধু বললেন, আপনি তা পরিধান করুন। আমি তো অক্ষম হয়ে গেছি। কারণ, আমার কারণেই আপনি এই জুতা জোড়া পেয়েছেন। আমি বললাম, আপনার কি হয়েছে? জবাব দিলেন, আমি তো আপনার অনুসরণ ও সুহবতের হক আদায়ের উদ্দেশ্যে জুতা খুলে ফেলেছিলাম।



বর্ণিত আছে, হযরত খাওয়াস রাহমাতুল্লাহি আলাইহি একদা এক সফরে ছিলেন। সাথে ছিলেন আরো ত্রিশজন। সকলে একটি মসজিদে পৌঁছুলেন। মসজিদের কোনো দরোজা ছিলো না। প্রচণ্ড ঠাণ্ডা ছিলো। এরই মধ্যে তারা ঘুমিয়ে পড়লেন। সকালে

সাথীরা লক্ষ্য করলেন, হযরত খাওয়াস রাহমাতুল্লাহি আলাইহি দেওয়ালের খোলা জায়গায় দাঁড়িয়ে আছেন। তারা এর কারণ জিজ্ঞেস করলে জবাব দিলেন, আমি আশঙ্কা করছিলাম তোমরা ঠাণ্ডায় আক্রান্ত হবে। সুতরাং সারারাত এভাবে তিনি দাঁড়িয়ে কাটালেন।

বর্ণিত আছে, হযরত কাত্তানী রাহমাতুল্লাহি আলাইহি হাজ্জে গমনের জন্য মায়ের নিকট অনুমতি চাইলে মা তাকে অনুমতি দিলেন। একটু দূরে যাওয়ার পর তিনি প্রস্রাব করলেন। কিছু প্রস্রাব তার কাপড়ে লেগে গেলো। তিনি মনে মনে বললেন, হয়তো আমার মধ্যে কোনো ত্রুটি আছে তাই ফিরে গেলেন। যখন দরজায় ডাক দিলেন, মা এসে দরজা খুললেন। লক্ষ্য করলেন মা দরজার পাশেই বসা ছিলেন। জিজ্ঞেস করলেন, এভাবে কেনো বসে আছেন, মা? জবাব দিলেন, তোমাকে বিদায় দিয়ে আমি প্রতিজ্ঞা করেছি পুনরায় তোমাকে না দেখা পর্যন্ত এ স্থান ত্যাগ করবো না- তাই বসে ছিলাম।



হযরত ইব্রাহীম কাস্‌সার রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "আমি ত্রিশ বছর এজন্য সফর করেছি যে, ফকিরদের জন্য মানুষের অন্তর সংশোধন করে দেবো।" এক ব্যক্তি হযরত দাউদ তায়ী রাহমাতুল্লাহি আলাইহির সাথে সাক্ষাৎ করলেন। বললেন, আবু সুলাইমান! দীর্ঘদিন যাবৎ মন চাচ্ছিলো আপনার সাথে দেখা করি। দাউদ রাহমাতুল্লাহি আলাইহি জবাবে বললেন, কোনো অসুবিধে নেই। শরীর যখন স্থির ও আত্মা প্রশান্ত থাকে তখন সাক্ষাৎ খুব সহজেই হয়।



হযরত আবু নসর সুফি রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "আমি ওমানের সমুদ্র সৈকতে ঘুরছিলাম। খুব ক্ষুধার্ত ছিলাম, আমার চেহারায় ক্ষুধার চিহ্ন বিরাজমান। এরপর একটি বাজারে গিয়ে ঘুরাফেরা শুরু করলাম। একটি মিষ্টির দোকানে গেলাম। সেখানে কিছু ভুনা ভেড়ির মাংস ছিলো। এক ব্যক্তিকে বারবার অনুরোধ করলাম, আমার জন্য কিছু খাবার কিনে দিন, দয়াকরে। তিনি জবাব দিলেন, কেনো দেবো? আমার উপর কি তোমার কোনো প্রাপ্য কিংবা পাওনা আছে? আমি বললাম, নেই। এরপরও অবশ্যই আমাকে কিছু কিনে দিন। এক যুবক এসে বললেন, তাকে না বলে আমার নিকট প্রস্তাব করুন। এরপর তিনি আমার জন্য কিছু খাবার ক্রয় করে চলে গেলেন।"

হযরত আবুল হাসান মিসরী রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "আমি সাজারী রাহমাতুল্লাহি আলাইহির সঙ্গে তারাবুল শহরে সফরে ছিলাম। দীর্ঘ সময় চলার পরও কিছু ভক্ষণ করি নি। এসময় রাস্তায় পড়ে থাকা কিছু খাবার দেখে তা হাতে তুলে খেতে চাইলাম। শায়খ আমার প্রতি দৃষ্টিপাত করলেন কিন্তু কিছু বললেন না। আমি বুঝতে পারলাম, তিনি তা পছন্দ করেন নি- তাই ফেলে দিলাম। একটু পর আমরা পাঁচটি দীনার হাদিয়া পেলাম। এরপর এক গ্রামে প্রবেশ করলাম। ভাবলাম, হয়তো শায়খ এখন কিছু খাবার ক্রয় করবেন। কিন্তু না, কিছু না কিনে তিনি চলতে থাকেন। এরপর বললেন, তুমি ভাবছো আমরা উপোস অবস্থায় হাঁটছি, কিছুই ক্রয় করছি না। চিন্তার কারণ নেই- এখনই আমরা কিছু খেয়ে নেবো। এরপর ইয়াহুদিয়া নামক একটি গ্রামে প্রবেশ করি। শাখয় বললেন, এখানে একটি পরিবার আছে। এর প্রধান ব্যক্তি আমাদেরকে মেহমান করে খুব বেশী আপ্যায়ন করাবেন। শায়খ আরো বললেন, এই দীনারগুলো তাকেই হাদিয়া দেবো। তিনি আমাদের জন্য এবং তার পরিবারের জন্য এ অর্থ ব্যয় করবেন। একটু পরই আমরা ঐ বাড়িতে পৌঁছুলাম। পরিকল্পনা মুতাবিক দীনারগুলো তাকে তিনি হাদিয়া হিসাবে প্রদান করলেন। ঐ ব্যক্তি এর সবই খরচ করলেন। খাওয়া-দাওয়া শেষে যখন বেরিয়ে পড়ি, শায়খ আমাকে বললেন, আবুল হুসাইন! তুমি কোথায় যাবে? জবাব দিলাম, আপনার সাথেই থাকবো। তিনি বললেন, রাস্তায় পতিত খাদ্য তুলে নিয়ে আমার সাথে খেয়ানত করবে এবং আমার সাথে সফরও করবে- এটা হবে না। এ বলে তিনি আমাকে সাথে নিতে পুরোদমে অস্বীকৃতি জানালেন।"



হযরত আবু আবদুল্লাহ ইবনে খফীফ রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "আমার যৌবনকালে এক দরবেশ আমার সাথে সাক্ষাৎ করেন। তিনি আমার মধ্যে ক্ষুধা ও কষ্টের প্রভাব লক্ষ্য করে তাঁর ঘরে নিয়ে যান। আমার সামনে রুটি-মাংসের খাবার দিলেন। মাংস বাসি ছিলো তাই শুধু রুটি খেলাম এবং বাসি হওয়ার কারণে মাংস থেকে পরহেজ করি। দরবেশ তখন এক লুকমা মাংস আমার মুখে তুলে দিলেন। বেশ কষ্টে তা খেয়ে নিলাম। এরপর আরেক লুকমা দিলেন। আমার কষ্ট বেড়ে গেলো। আমার চেহারার দিকে তাকিয়ে তিনি লজ্জা পেলেন। এতে আমিও লজ্জা বোধ করছিলাম। অতঃপর ঘর থেকে বের হয়ে সফরের জন্য ব্যস্ত হলাম। এক ব্যক্তির মাধ্যমে আমার আম্মার নিকট সফরে যাওয়ার সংবাদ পাঠালাম। তিনি এতে দ্বিমত পোষণ করলেন না বরং এতে সন্তুষ্ট ছিলেন। এরপর কাদিসিয়া থেকে একদল

দরবেশের সাথে যাত্রা শুরু করি। পথে আমাদের নিকট মওজুদ সব সামান শেষ হয়ে গেলে, সকলেই উপোস অবস্থায় প্রায় মৃত্যুর মুখোমুখি হয়ে পড়লাম। এরপর আরবের একটি গ্রামে প্রবেশ করলাম। কিন্তু সেখানে কিছুই পেলাম না। শেষ পর্যন্ত বাধ্য হয়ে কয়েক দীনারের বিনিময়ে একটি কুকুর খরিদ করলাম। সাথীগণ এটি ভুনলেন। এরপর আমার হাতে একখণ্ড মাংস দিলেন। আমি খাওয়ার জন্য প্রস্তুত, হঠাৎ মনে পড়লো সে-ই দরবেশের বাড়িতে খাওয়া ও তিনি লজ্জিত হওয়ার কথা। তিনি আমার জন্য লজ্জিত হয়েছিলেন। আর আজকের এই ঘটনা তারই শাস্তি। আমি মনে মনে তাওবাহ করে সাথীদের থেকে আলাদা হয়ে যাই। মক্কা শরীফ গিয়ে হজ্জ আদায় করলাম। ফিরে গিয়ে ঐ দরবেশের সঙ্গে সাক্ষাৎ করে ক্ষমা চেয়ে নিলাম।”



Ali Centre, Subidbazar, Sylhet

## باب الصحبة

বাবুস সুহবাত [সান্নিধ্য অধ্যায়]

قال الله عزَّ وجلَّ: " ثاني اثنين إذ هما في الغار إذ يقول لصاحبه لا تحزن إن الله معنا " .

لما أثبت الله سبحانه للصدِّيق الصحبة بين أنه أظهر عليه الشفقة: فقال تعالى: " إذ يقول لصاحبه لا تحزن إن الله معنا " .



فالحر شفيقٌ على من يصحبه.

أخبرنا عليّ بن أحمد الإهوازي، رحمه الله، قال: أخبرنا أحمد بن عبيد البصري، قال: حدثنا يحي بن محمد الجياني قال: حدثنا عثمان بن عبد الله القرشي، عن نعيم بن سالم، عن أنس بن مالك قال: قال رسول الله صلى الله عليه وسلم: "متى ألقى أحبابي؟ فقال أصحابه: بأبينا أنت وأمنا. أو لسنا أحبابك؟ فقال:أنتم أصحابي، أحبابي: قوم لم يروني، وآمنوا بي، وأنا إليهم بالأشواق أكثر " .



والصحبة على ثلاثة أقسام: صحبة منع من فوقك: وهي في الحقيقة خدمة، وصحبة مع من دونك وهي تقضي على المتبوع بالشفقة والرحمة، وعلى التابع بالوفاق والحرمة.

وصحبة الأكفاء والنظراء: وهي مبنية على الإيثار والفتوة؛ فمن صحب

شيخاً فوقه في الرتبة، فأدبه ترك الاعتراض، وحمل ما يبدو منه على وجه جميل، وتلقى أحوال بالإيمان به.

سمعت منصور بن خلف المغربي وسأله بعض أصحابنا: كم سنة صحبت أبا عثمان المغربي؟ فنظر إليه شزراً وقال: إني لم أصحبه، بل خدمته مدة.

وأما إذا صحبك من هو دونك، فالخيانة منك في حق صحبته أن لا تنبهه على ما فيه م نقصان في حالته؛ ولهذا كتب أبو الخير التيناني إلى جعفر بن محمد بن نصير: وزر جهل الفقراء عليكم؛ لأنكم اشتغلتم بنفوسكم عن تأديبهم، فبقوا جهلة.



وأما إذا صحبت من هو في درجتك، فسبيلك النعامي عن عيوبه، وحملُ ما ترى منه على وجه من التأويل جميلٍ، ما أمكنك، فإن لم تجد تأويلاً عدت إلى نفسك بالتهمة وإلى التزام اللائمة.



سمعت الأستاذ أبا علي الدقاق. رحمه الله، يقول: قال أحمد بن أبي الحواري: قلت لأبي سليمان الداراني: إن فلاناً لا يقع من قلبي!! فقال أبو سليمان: وليس يقع أيضاً من قلبي، ولكن يا أحمد، لعلنا أتينا مِنْ قِبلنا، لسنا من جملة الصاحلين؛ فلسنا نحبهم.

وقيل: صحب رجلٌ إبراهيم بن أدهم، فلما أراد أن يفارقه قال له الرجل: إن رأيت فيَّ عيباً فنبي عليه. فقال إبراهيم: إني لم أر بك عيباً؛ لأني لاحتك بعين الوداد؛ فاستحسنت منك ما رأيت، فسل غيري عن عيبك.

وفي معناه أنشدوا:

وعين الرضا عن كلّ عيب كليلة ... ولكنَّ عن السخط تبدي المساويا

وحكى عن إبراهيم بن شيبان أنه قال: كنا لا نصحب من يقول نَعلي.

سمعت أبا حاتم الصوفي، يقول: سمعت أبا نصر السراج، يقول: قال أبو أحمد القلانسي، وكان من أستاذي الجنيد: صحبت أقواماً بالبصرة فأكرموني.. فقلت مرّة لبعضهم: أين إزاري؟ فسقطت من أعينهم.

وسمعت أبا حاتم يقول: سمعت أبا نصر السرّاج يقول: سمعت الدقي يقول: سمعت الزقاق يقول: منذ أربعين سنة أصحب هؤلاء: فما رأيت رفقاً لأصحابنا إلا من بعضهم لبعض، أو ممن يحبهم، ومن لم يصحبه التقوى والورِع في هذا الأمر أكل الحرام النص.

سمعت الأستاذ أبا علي الدقاق يقول: قال رجل لسهل بن عبد الله: أريد أن أصحبك يا أبا محمد. فقال: إذا مات أحدنا فمن يصحبه الباقي؟ فقال: الله. فقال له: فليصحبه الآن.

وصحب رجل رجلاً مدّة، ثم بدا لأحدهما المفارقة، فاستأذن صاحبه، فقال: بشرط ألا تصحب أحداً إلا إذا كان فوقنا وإن كان أيضاً فوقنا فلا تصحبه؛ لأنك صحبتناأولاً، فقال الرجل: زال من قلبي إرادة المفارقة.

سمعت أبا حاتم الصوفي، يقول: سمعت أبا نصر السراج، يقول: سمعت الدُّقي يقول: سمعت الكناني يقول: صحبني رجل، وكان على قلبي ثقيلاً،

فوهبت ل شيئاً، ليزول ما في قلبي، فلم يَزُل!!.. فحملته إلى بيتي، وقلت له: ضع رجلك على خدّي. فأبي، فقلت: لا بدّ. ففعل، واعتقدت أن لا يرفع رجله من خدّي حتى يرفع الله من قلبي ما كنت أجده، فلما زال عن قلبي ما كنت أجده، قلت له: أرفع رجلك الآن.

وكان إبراهيم بن أدهم يعمل في الحصاد وحفظ البساتين وغيره، وينفق على أصحابه.



وقيل: كان مع جماعة من أصحابه، فكان يعمل بالنهار وينفق عليهم، ويجتمعون بالليل في موضع وهم صيام، فكان يبطىء في الرجوع من العمل، فقالوا ليلة: تعالوا نأكل فطورنا دونه، حتى يعود بعد هذا أسرع، فأفطروا، وناموا، فلما رجع إبراهيم وجدهم نياماً، فقال: مساكين، لعلهم لم يكن لهم طعام؛ فَعَمد إلى شيء من الدقيق كان هناك، فعجنه، وأوقد على النار، وطرح الملةَ، فانتبهوا، وهو ينفخ في النار واضعاً محاسنه على التراب، فقالوا له في ذلك، فقال: قلت لعلكم لم تجدوا فطوراً.. فنمتم.. فأحببت أن تستيقظوا والملة قد أدركت.

فقال بعضهم لبعض: انظروا ما الذي عملنا، وما الذي به يعاملنا.

وقيل: كان إبراهيم بن أدهم إذا صحبه أحد شارطه على ثلاثة اشياء: أن تكون الخدمة والأذان له، وأن تكون يده في جميع ما يفتح الله عليهم من الدنيا كيدهم.

فقال له يوماً رجل من أصحابه: أنا لا أقدر على هذا؟ فقال: أعجبني صدقك.

وقال يوسف بن الحسين: قلت لذي النون: مع من أصحب؟ فقال: مع من لا تكتمه شيئاً يعلمه الله تعالى منك.

وقال سهل بن عبد الله لرجل: إن كنت ممن يخاف السباع فلا تصحبني.

سمعت محمد بن الحسين يقول: سمعت محمد بن الحسن العلوي يقول: حدثنا عبد الرحمن بن حمدان قال: حدثنا أبو القاسم بن منبه قال: سمعت بشر بن الحارث يقول: صحبة الأشرار تورث سوء الظن بالأخيار.



وحكى الجنيد قال: لما دخل أبو حفص بغداد كان معه إنسان أصلع لا يتكلم بشيء.. فسألت أصحاب أبي حفص عن حاله، فقالوا: هذا رجل أنفق عليه مائة ألف درهم، واستدان مائة ألف درهم أنفقها عليه، ولا يُرخص له أبو حَفص أن يتكلم بحرف.



وقال ذو النون: لا تصحب مع الله إلا بالموافقة، ولا مع الخلق إلا بالمناصحة، ولا مع النفس إلا بالمخالفة، ولا مع الشيطان إلا بالعداوة.

وقال رجل لذي النون: مع من أصحب؟ فقال: مع من إذا مرضت عادك، وإذا أذنبت تاب عليك.

سمعت الأستاذ أبا عليّ، رحمه الله، يقول: الشجر إذا نبت بنفسه ولم يستنبته أحد يورق ولكنه لا يثمر، كذاك المريد إذا لم يكن له أستاذ

يتخرج به لا يجيء منه شيئ.

وكان الأستاذ أبو عليّ، يقول: أخذت هذا الطريق عن النصراباذي، والنصرأباذي عن الشبلي، والشبلي عن الجنيد، والجنيد عن السريّ، والسريّ عن معروف الكرخي، ومعروف الكرخي عن داود الطائي، وداود الطائي لقي التابعين.

وسمعته يقول: لم أختلف إلى مجلس النصراباذي قط إلا اغتسلت قبله.

قال الأستاذ أبو القاسم القشيري: ولم أدخل أنا على الأستاذ أبي عليّ في وقت بدايتي إلا صائماً، وكنت أغتسل قبله، وكنت أحضر باب مدرسته غير مرة فأرجع من الباب؛ احتشاماً منه أن أدخل عليه، فإذا تجاسرت مرة ودخلت المدرسة كنت إذا بلغت وسط المدرسة يصحبني شبه خدّرٍ، حتى لو غرزني إبرة - مثلاً - لعلي كنت لا أحسن بها، ثم إذا قعدت لواقعة وقعت لي لم أحتج أن أسأله بلساني عن المسألة، فكما كنت أجلس كان يبتدىء بشرح واقعتي، وغير مرة رأيت منه هذا عياناً، وكنت أفكر في نفسي كثيراً أنه لو بعث الله في وقتي رسولاً إلى الخلق هل يمكنني أن أزيد من حشمته على قلبي فوق ما كان منه، رحمه الله، فكان لا يتصور لي أن ذلك ممكن، ولا أذكر أني في طول اختلافي إلى مجلسه، ثم كوني معه بعد حصول الوصلة، أن جرى في قلبي أو خطر ببالي عليه قط اعتراض، إلى أن خرج رحمه الله من الدنيا.

أخبرنا حمزة بن يوسف السهمي الجرجاني، رحمه الله، قال: أخبرنا محمد ابن أحمد العبدي، قال: أخبرنا أبو عوانة، قال: حدثنا يونس، قال: حدثنا خلف بن تميم أبو الأحوص، عن محمد بن النضر الحارثي، قال: أوحى الله سبحانه، إلى موسى عليه السلام: كن يقظاناً.. مرتاداً لنفسك أخداناً. وكل خدن لا يؤاتيك على. مسرّة فاقصه. ولا تصحبه؛ فإنه يقسي قلبك، وهو لك عدو، وأكثر من ذكرى تستوجب على شكري والمزيد من فضلي.

سمعت الشيخ أبا عبد الرحمن السلمي، رحمه الله، يقول: سمعت عبد الله.. أبن المعلم يقول: سمعت أبا بكر الطمستاني يقول: اصحبوا مع الله، فإن لم تطيقوا فاصحبوا مع من يصحب مع الله، لتوصلكم بركات صحبتهم إلى صحبة الله عزَّ وجلَّ.



**অনুবাদঃ** আল্লাহ তা'আলা বলেন:

ثَانِيَ اثْنَيْنِ إِذْ هُمَا فِي الْغَارِ إِذْ يَقُولُ لِصَاحِبِهِ لَا تَحْزَنْ إِنَّ اللَّهَ مَعَنَا



-"তিনি ছিলেন দু'জনের একজন, যখন তারা গুহার মধ্যে ছিলেন তখন তিনি আপন সঙ্গীকে বললেন বিষণ্ন হয়ো না, আল্লাহ আমাদের সাথে আছেন।" [তাওবাহ : ৪০]

যেভাবে আল্লাহ তা'আলা সিদ্দীকের জন্য সুহবত প্রমাণিত করলেন, তদ্রূপ তাঁর জন্য করুণাও প্রকাশ করলেন। হযরত আনাস ইবনে মালিক রাদ্বিআল্লাহু আনহু থেকে বর্ণিত, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন, "কবে যে আমার বন্ধুদের সাথে সাক্ষাৎ করবো!" সাহাবায়ে কিরাম জিজ্ঞেস করলেন, আমরা কি আপনার বন্ধু নই? তিনি বললেন, "হ্যাঁ, তোমরা আমার সাথী। তবে যারা আমাকে না দেখে ঈমান এনেছে, তারা হলো আমার বন্ধু। তাদের সাথে সাক্ষাতের জন্য আমি উদগ্রীব।"

**সুহবত তিন প্রকারঃ ১.** নিজ থেকে উচ্চ স্তরের ব্যক্তির সাথে সুহবত। আসলে এটা এক প্রকার খিদমাত। ২. নিজ থেকে নীচু স্তরের লোকদের সুহবত। এ সুহবতের দাবী হলো, তুমি তাদেরকে করুণা ও দয়া করবে। আর তারা তোমাকে সম্মান করবে ও মেনে চলবে। ৩. সমবয়সী ও সমপর্যায়ের লোকদের সুহবত। এ সুহবতের ভিত্তি হলো উদারতা, বদান্যতা এবং আত্মবিলুপ্তি। তাই যে ব্যক্তি তার চেয়ে উঁচু স্তরের কোনো শায়খের সুহবতে থাকবে, এ ক্ষেত্রে কোনো প্রকার অভিযোগ না করাই তার আদব। তার কাছ থেকে কোনো অপছন্দীয় কাজ প্রকাশ পেলে তা হাসিমুখে সহ্য করা। পক্ষান্তরে তার মধ্য থেকে যেসব হালের প্রকাশ ঘটবে তা আন্তরিকভাবে বিশ্বাস করা।

আমাদের এক বন্ধু মানসুর ইবনে খালফ মাগরিবী রাহমাতুল্লাহি আলাইহিকে জিজ্ঞেস করলেন, আপনি কতো বছর আবু উসমান মাগরিবীর সুহবতে ছিলেন? তিনি একটু রাগের সুরে জবাব দিলেন, আমি তাঁর সুহবতে থাকি নি- বরং এককালে খিদমতে ছিলাম।”



তুমি যখন তোমার নীচু স্তরের কোনো লোকের সান্নিধ্যে থাকো তখন তার ভুল-ত্রুটি ধরিয়ে দেবে। যদি না দাও তবে খিয়ানত হবে। এজন্য হযরত আবুল খায়ির তাইনানী রাহমাতুল্লাহি আলাইহি জাফর বিন মুহাম্মদের নিকট পত্র লিখলেন, মূর্খ দরবেশদের ত্রুটির জন্য তোমরা দায়ী। তোমরা তাদেরকে আদব-কায়দা না শিখিয়ে নিজেদেরকে নিয়েই ব্যস্ত- অপরদিকে ওরা মূর্খই থেকে গেলো। তুমি যখন সমপর্যায়ের লোকের সুহবতে থাকবে, তখন তার ভুল-ত্রুটি এড়িয়ে যাবে। যতদূর সম্ভব তার কাজ-কর্মের সুন্দর ব্যাখ্যা মেনে নেবে। কোনো ব্যাখ্যা না পেলে নিজেকে তিরস্কার করবে।



হযরত আহমদ ইবনে আবিল হাওয়ারী রাহমাতুল্লাহি আলাইহি বলেন, “আবু সুফিয়ান দারানীকে জিজ্ঞেস করলাম, অমুক শায়খের কোনো প্রভাব আমার মধ্যে কেনো পড়ে না? তিনি জবাব দিলেন, হ্যাঁ, আমার অন্তরেও প্রভাব পড়ে না। তবে হে আহমদ! জেনে রেখো আমরা বোধহয় একই স্থান থেকে এসেছি। আমরা নেক লোকের অন্তর্ভুক্ত নয়- তাই তাঁদেরকে আমাদের পছন্দ হয় না।”

এক ব্যক্তি হযরত ইব্রাহীম ইবনে আদহাম রাহমাতুল্লাহি আলাইহির সুহবতে ছিলেন। বিদায়ক্ষণে তিনি ইব্রাহীম রাহমাতুল্লাহি আলাইহিকে বললেন, আমার মধ্যে কোনো ক্রটি লক্ষ্য করে থাকলে, আমাকে সংশোধনের উপদেশ দিন। তিনি বললেন, "আমি তোমার মধ্যে কোনো ক্রটি দেখি নি। বন্ধুত্ব ও ভালবাসার দৃষ্টিকোণ থেকে আমি তোমাকে দেখেছি। তোমার আচার-আচরণকে আমি ভালো বলে গ্রহণ করেছি। তাই দোষ-ক্রটি সম্পর্কে অন্যকে জিজ্ঞেস করো।" এ বিষয়ে সুফিগণ আবৃত্তি করতেন:

পরিতৃপ্ত চোখ কোন ভুল-ক্রটি দেখে না,
অপরদিকে অসন্তুষ্ট চোখে প্রতিটি ভুলই ভেসে আসে।

ইব্রাহীম ইবনে শায়বান রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "কোনো শায়খ যখন বলতেন, 'আমার জুতা'- তখন আমরা তাঁর সুহবতে আর থাকতাম না।" হযরত জুনাইদ বাগদাদী রাহমাতুল্লাহি আলাইহির উস্তাদ হযরত আবু আহমদ ক্বালানিসী রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "আমি বসরায় একদল সুফির সাথে ছিলাম। তাঁরা আমাকে বেশ সম্মান করলেন। এক সময় একজন সুফিকে জিজ্ঞেস করলাম, 'আমার' লুঙ্গি কোথায়? তখন সাথে সাথে তাদের দৃষ্টিপাত থেকে দূরে পড়ে যাই।"



হযরত জাক্কাক্ব রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "চল্লিশ বছর যাবৎ আমি এসব সুফিদের সাথে ছিলাম। আমি তাঁদের মধ্যে পারস্পরিক বন্ধুত্ব দেখেছি। তাঁরা তো একে অন্যকে খুব ভালোবাসতেন। আসলে এ পথের পথিকের মধ্যে যদি তাক্বওয়া ও পরহেজগারী না থাকে তাহলে তো সে হারাম খেয়ে ফেলবে!" একব্যক্তি হযরত সাহল ইবনে আবদুল্লাহ তুশতরী রাহমাতুল্লাহি আলাইহিকে বললেন, আবু মুহাম্মদ! আমি আপনার সুহবত কামনা করছি। তিনি বললেন, "আমাদের মধ্য থেকে যদি কেউ মারা যান, তখন বাকী লোকগণ কার সুহবতে থাকবেন?" তখন লোকটি উত্তর দিলেন, "আল্লাহর সুহবতে"। সাহল রাহমাতুল্লাহি আলাইহিও সাথে সাথে বললেন, "তাহলে এক্ষুণি তাঁর সুহবত গ্রহণ করো।"



এক সুফি অপর আরেকজন সুফির সুহবতে ছিলেন দীর্ঘদিন। এক সময়, একজন সাথী বিদায় নিতে চাইলেন। অপরজন জবাব দিলেন, এক শর্তে আপনি বিদায় নিতে পারেন। আমাদের উপরের স্তরের কোন্যে ব্যক্তি ছাড়া কারো সুহবতে থাকবেন না। আসলেই যদি কেউ আমাদের উপরের স্তরের হয়ে থাকেন, তাহলে তাঁর সুহবতে

যাবেন না। তখন ঐ সাথী বললেন, আপনার কথার দ্বারা অন্তর থেকে বিচ্ছেদের জ্বালা দূর হলো।

হযরত কাত্তানী রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "আমার সুহবতে এক ব্যক্তি আসলেন। লোকটি সম্পর্কে আমার মধ্যে বিরূপ ভাব জন্মালো। এ ভাবটি চলে যাওয়ার জন্য আমি তাকে কিছু উপহার দিলাম। কিন্তু কাজে আসলো না। আমি আগের মতোই ছিলাম। এরপর একদিন তাকে নিজের ঘরে নিয়ে গেলাম। বললাম, আপনার পা আমার গালে রাখুন! তিনি অস্বীকার করলেন। বললাম, আপনাকে এ কাজ করতেই হবে। তিনি পা রাখলেন। আমি স্থির করলাম, যতক্ষণ না আল্লাহ তা'আলা এই বিরূপ ভাব আমার অন্তর থেকে ওঠাবেন, তার পা আমার গাল থেকেও সরাবো না। যখন অনুভব করলাম, অন্তর থেকে এই খারাপ ভাবটি বিলুপ্ত হয়েছে, তখন আমি বললাম, এবার আপনার পা সরান।"



হযরত ইব্রাহীম ইবনে আদহাম রাহমাতুল্লাহি আলাইহি লাকড়ি সংগ্রহ ও বাগানে মালির কাজ করতেন। এ থেকে যা আয় হতো সাথীদের জন্য ব্যয় করতেন। এক সময় একদল সাথীর সাথে ছিলেন। দিনের বেলা কাজ করে রাতে এসে উপার্জিত অর্থ তাদের জন্য ব্যয় করতেন। তারা দিনে রোজা রাখতেন ও রাতে ইফতারের জন্য সমবেত হতেন। কাজ থেকে ফিরে আসতে  ইব্রাহীমের প্রায়ই দেরী হতো। এক রাতে সাথীরা বললেন, আজ আমরা তাকে ছাড়াই ইফতার করে নিই। সুতরাং ইফতার সেরে সকলে ঘুমিয়ে পড়লেন। ইব্রাহীম রাহমাতুল্লাহি আলাইহি ফিরে এসে দেখলেন, তারা ঘুমন্ত অবস্থায় আছেন। বললেন, মিসকিনদের দল! বোধ হয় তাদের কাছে কোনো খাবার নেই। তারপর তিনি নিজেই কিছু আটা পিষলেন। এরপর আগুন ধরালেন। গরম অঙ্গারের প্রভাবে সব সাথী ঘুম থেকে জেগে উঠলেন। সবাই লক্ষ্য করলেন, ইব্রাহীম অগ্নিতে ফুঁৎকার দিচ্ছেন। তারা জিজ্ঞেস করলো, আপনি কি করছেন? তিনি উত্তর দিলেন, মনে হলো তোমাদের নিকট খাবার নেই- তাই না খেয়ে ঘুমিয়ে আছো। তাই তোমাদেরকে সজাগ করতে চাইলাম। এ কথা শুনে তারা পরস্পরের সাথে বলাবলি করতে লাগলো, দেখো! ইব্রাহীম আমাদের সঙ্গে কিরূপ আচরণ করছেন, আর আমরা তাঁর প্রতি কিরূপ আচরণ করছি?



কোনো মানুষ যখন হযরত ইব্রাহীম ইবনে আদহাম রাহমাতুল্লাহি আলাইহির সুহবত কামনা করতো তিনি তাকে তিনটি শর্ত দিতেন: ১. খিদমত তিনি নিজে করবেন। ২.

পাগলাগারদে অবস্থান করছিলেন। কিছু লোক তাঁকে দেখতে আসলেন। তিনি তাদেরকে জিজ্ঞেস করলেন: “তোমরা কারা?” তারা জবাব দিলেন, “হে আবু বকর! আমরা তারা যারা আপনাকে ভালোবাসে!” একথা শ্রবণ করে তিনি তাদের প্রতি পাথর ছুড়ে মারলেন! তারা সেখান থেকে ছুটে পালালো। তিনি মন্তব্য করলেন, “তোমরা যদি আমার প্রতি মুহাব্বাতের দাবী সম্পর্কে সত্যবাদী হতে, তাহলে আমার থেকে কষ্ট পেয়ে ধৈর্য ধারণ করতে!” এরপর তিনি আবৃত্তি করলেন:

হে আমার সদয় মালিক! তোমার [প্রতি আমার] মুহাব্বাত আমার অন্তঃনিগূঢ়ে
ও তুমি! যে আমার চোখের পাতা থেকে নিদ্রা কেড়ে নিয়েছো, তুমিই তো ভালো জানো আমার কী হয়েছে।



হযরত মনসুর আবদুল্লাহ রাহমাতুল্লাহি আলাইহি হযরত আবু ইয়াজিদ রাহমাতুল্লাহি আলাইহির নিকট পত্র লিখলেন: “তাঁর মুহাব্বাতের পিয়ালা থেকে অতিরিক্ত পান করে আমি মাতাল হয়ে গেছি।” হযরত বিস্তামী রাহমাতুল্লাহি আলাইহি প্রতিউত্তরে লিখলেন: “অন্য একজন পৃথিবী ও আকাশের সকল সাগর থেকে [মুহাব্বাতের সূরা] পান করেছে, অথচ তার পিপাসা মিটে নি। তার জিহ্বা [মুখ থেকে] বের হয়ে আছে এবং উচ্চারণ করছে: আরো কি [সূরা] আছে?” তারা আবৃত্তি করেন:



আমি বিস্মিত হই ওর প্রতি যে বলে: ‘আমি আমার একান্ত বন্ধুকে স্মরণ করি।’ আমি কি [তাঁকে] ভুলে গেলাম, তাই যা বিস্মৃত ছিলাম তা স্মরণ করতে হবে?
আমি যখন তোমায় স্মরণ করি, মরে যাই- শুধু পুনরায় ফিরে পেতে জীবন শীঘ্রই
এবং তোমার প্রতি যদি আস্থা না থাকতো তাহলে পুনর্জীবন আর কখনো ফিরে পেতাম না
[তোমার প্রতি] আমার উচ্চাভিলাষ থাকায় আমি জ্যান্ত এবং [আমার] আবেগময় বিরহের কারণে আমি মৃত
কতোবার আমি জীবিত ও মৃত থেকেছি শুধু তোমার কারণে!
আমি পান করেছি মুহাব্বাত [এর সূরা] একটার পর আরেকটি পিয়ালা ভর্তি

অথচ, সূরা কখনো শেষ হয়ে যায় নি এবং হয় নি নিঃশেষ আমার পিপাসাও!

বলা হয়ে থাকে, হযরত ঈসা আলাইহিস্‌সালামের প্রতি আল্লাহ তা'আলা ওহি প্রেরণ করলেন: "নিশ্চয়ই, আমার কোনো বান্দার হৃদয়ে যদি দুনিয়া এবং আখিরাতের প্রতি মুহাব্বাতের কোনো নিশানা না পাই, তাহলে সে হৃদয়কে আমার ভালোবাসা দ্বারা পরিপূর্ণ করে দেই।" আমার শায়খ হযরত আবু আলী দাক্কাক রাহমাতুল্লাহি আলাইহিকে স্বহস্তে লিখে রাখতে দেখেছি: "একটি আসমানী কিতাবে লিখা আছে: 'ও আমার বান্দাহ! আমি তোমাকে তোমার প্রাপ্য দান করি তোমায় ভালোবেসে, সুতরাং তুমিও আমাকে আমার প্রাপ্য দান করো আমায় ভালোবেসে!" হযরত আবদুল্লাহ ইবনে মুবারক রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "যাকে [ঐশি] মুহাব্বাতের কিছুটা অংশ দান করা হয়েছে, অথচ দান করা হয় নি [প্রভু] ভীতি, সে ভ্রমে আছে।"



বলা হয়ে থাকে: "মুহাব্বাত সেটি যা আপনার অস্তিত্বকেও মুছে দেয়।" আরো বলা হয়ে থাকে: "মুহাব্বত হলো একটি নেশা, আর এ নেশায় আক্রান্ত ব্যক্তি কখনো অপ্রমত্ত হবে না যতক্ষণ না সে তার প্রেমাস্পদের দীদার লাভ করবে।" মুহাব্বাতের অনুভূতির সময় যেরূপ নেশাগ্রস্ততা আসে, তার ব্যাখ্যাদান সম্ভব নয়। নেশাগ্রস্তরা আবৃত্তি করেন:



[প্রেম সূরার] পেয়ালার ঘূর্ণন আমার সাথীদেরকে মত্ত করেছে,
তখন আমি ছিলাম নেশাগ্রস্ত ওর প্রতি যে ঐ পেয়ালা নিয়ে ঘুরছিলো।



উস্তাদ আবু আলী দাক্কাক রাহমাতুল্লাহি আলাইহি নিম্নোক্ত পংক্তিদ্বয় আবৃত্তি করতে খুব অনুরাগী ছিলেন:

আমার নেশার স্বরূপ দু'টি, অপরদিকে আমার অনুগ্রহ-সাথীদের ছিলো মাত্র একটি
আর এ কারণেই আমি তাদের থেকে ভিন্ন।

হযরত ইবনে আতা রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "মুহাব্বাত হলো চিরন্তন [স্ব]-প্রত্যাভিযোগ।" শায়খ আবু আলী দাক্কাক রাহমাতুল্লাহি আলাইহির ফাইরুয নাম্নী এক দাসী ছিলো। তার একনিষ্ঠ খিদমাতের কারণে তিনি তাকে মুহাব্বাত করতেন। এই দাসী সম্পর্কে তাঁকে বলতে শুনেছি: "একদিন ফাইরুয আমার

খিদমাত করছিলো, এতে বিরক্ত বোধ করলাম। আবুল হাসান ক্বারী তাকে এই বলে তিরস্কার করলেন: 'ওহে, তুমি শায়খকে কেনো বিরক্ত করছো?' সে জবাব দিলো: 'কারণ আমি তাকে মুহাব্বাত করি!'"

হযরত ইয়াহইয়া বিন মুয়াজ রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আমার মতে, সরষে দানা পরিমাণও [ঐশী] মুহাব্বাতের মূল্য মুহাব্বাত ছাড়া সত্তর বছর ইবাদতের মূল্যের চেয়েও বেশি।"

একদা এক উৎসবে নিম্নের পংক্তিদ্বয় একজন যুবকের মুখ দিয়ে উচ্চারিত হয়েছিলো:

যে কেউ মুহাব্বাতের উত্তেজনা হেতু মরতে চায়, তাকে মরতে দাও!
কারণ মৃত্যু ছাড়া মুহাব্বাতের উত্তেজনার কোনো মূল্য নেই!



এপর ঐ যুবক উঁচু ইমারতের ছাদ থেকে লাফ মেরে ভূমিতে পড়ে গেল। তার জীবনের ইতি ঘটলো।



ভারতের কোনো এক স্থানে এক ব্যক্তি ছিলেন, যিনি একটি দাসী মেয়েকে খুব বেশি মুহাব্বাত করতেন। মেয়েটি সে স্থান থেকে বিদায় হওয়ার প্রাক্কালে তিনি উপস্থিত হলেন। তার একটি চোখ থেকে অশ্রু ঝরে পড়তে লাগলো কিন্তু অপরটি শুকনো রইলো। তার প্রেমিকার বিদায়ক্ষণে অশ্রুসিক্ত না হওয়ার শাস্তিস্বরূপ পরবর্তী ৮৪ বছর যাবৎ এ চোখটি তিনি বন্ধ রেখে দিলেন। তারা এ সম্পর্কে এই কবিতাটি আবৃত্তি করে থাকেন:





আমার একটি চোখ বেয়ে অশ্রু ঝরেছে বিরহের প্রাতঃকালে,
আর অপরটি ক্রন্দনে কৃপণতা করেছে
সুতরাং আমি একে শাস্তি দিয়েছি বন্ধ রেখে সেদিন পর্যন্ত, যেদিন আমাদের মিলন আবারো [মরণ পরে] ঘটেছে।

একজন সুফি বলেন: "একদা আমরা হযরত যুননূন মিসরী রাহমাতুল্লাহি আলাইহির সুহবতে ছিলাম। মুহাব্বাত সম্পর্কে আলোচনা হচ্ছিলো। এক পর্যায়ে তিনি বললেন, 'এই বিষয় নিয়ে আলোচনা থেকে বিরত থাকো! তোমাদের রূহসমূহ যদি এটা সঠিকভাবে বুঝতে না পারে, তাহলে তারা এর উপর দাবী করে বসতে পারে।'" এরপর তিনি এই কবিতাটি আবৃত্তি করলেন:

মন্দ কর্মীর জন্য ভয় ও দুঃখ উত্তম, যখন সে আনুগত্যের আমল করে, অপরদিকে মুহাব্বাত ঐ ব্যক্তির জন্য খাঁটে যে প্রভুকে ভয় করে এবং সকল অপবিত্রতা থেকে মুক্ত থাকে।

হযরত ইয়াহইয়া বিন মুয়াজ রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "যে কেউ [ঐশি] মুহাব্বাত নিয়ে কথা বলে, সে জানে, যারা এটা বুঝে না তারা এ ব্যাপারে মিথ্যা দাবী করে।" কথিত আছে, এক ব্যক্তি দাবী করলো সে কারো সঙ্গে গভীর ভালোবাসায় লিপ্ত। সে প্রশ্ন করলো, কিভাবে এটা সম্ভব যে তুমি আমাকে ভালোবাসো, যেখানে আমার ভ্রাতার মুখমণ্ডল আরো সুন্দর ও উজ্জ্বল? এরপর দাবীদারকে নিয়ে সে গৃহের ছাদে দাঁড়ালো এবং দাবীদারকে ধাক্কা মেরে নিচে ফেলে দিল। বললো: 'এটা হলো সমুচিত প্রতিদান যে দাবী করে আমাদেরকে ভালোবাসে অথচ অপরের চেহারার দিকে তাকায়!'



হযরত সামনূন মুহিব রাহমাতুল্লাহি আলাইহি মুহাব্বাতকে মা'রিফাতের উপর প্রাধান্য দিতেন। কিন্তু অধিকাংশ সুফি মা'রিফাতকে মুহাব্বাতের উপর প্রাধান্য দিয়েছেন। মুহাক্কিক ব্যক্তিদের মতে, মুহাব্বাত হলো মহানন্দে ডুব দেওয়া, অপরদিকে মা'রিফাত হলো হতবুদ্ধির [হাইরা] মধ্যে আল্লাহর দীদার লাভ। তাঁর ভীতির মাঝে নিজের অস্তিত্ব বিলীন করা [ফানা]।



হযরত আবু বকর কাত্তানী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "পবিত্র হজ্জ পালনের সময় মক্কা মুকাররমায় মুহাব্বাত নিয়ে আলোচনা হচ্ছিলো। আলোচকরা ছিলেন সুফি শায়খবৃন্দ। জুনাইদ বাগদাদী ছিলেন বয়সে সবার ছোট। তাঁরা তাঁকে জিজ্ঞেস করলেন: 'হে ইরাকী! আপনি কী মনে করেন, আমাদেরকে বলুন?' তিনি মাথা নত করলেন। তাঁর চোখ বেয়ে অশ্রু ঝরে পড়তে লাগলো। এরপর তিনি উচ্চারণ করলেন: "যখন আল্লাহর বান্দা নিজেকে ভুলে যায়, সে তখন তাঁর প্রভুর অনুস্মরণের সঙ্গে মিশে পড়ে। তাঁর প্রাপ্য তাঁকে প্রদান করে, এবং তাঁকে হৃদয়নেত্রে দেখে। তারপর তাঁর নির্যাসের তাজাল্লি এসে বান্দার হৃদয় দগ্ধ হয়। আকর্ষণের পেয়ালা থেকে পান করা হয়ে ওঠে নিষ্কলুষ এবং মহান এক, তাঁর গোপন রহস্যের পর্দা উত্তোলন করে দেন বান্দার সম্মুখে। এরপর ঐ বান্দা যখন বলে- তখন আল্লাহর মাধ্যমে বলে; সে যদি একটি শব্দ উচ্চারণ করে, এটা আল্লাহর পক্ষ থেকে হয়; সে যদি নড়াচড়া করে, আল্লাহর নির্দেশে নড়াচড়া করে; যদি সে বিশ্রাম নেয়, আল্লাহর সাথে বিশ্রাম নেয়; সুতরাং সে হয়ে যায়,

আল্লাহর মাধ্যমে, আল্লাহর জন্য, আল্লাহর সাথে।’ সুফি শায়খরা এসব কথা শুনে কাঁদতে লাগলেন। বললেন: ‘এসব কথার সঙ্গে কিছুই যুক্ত করার নেই। হে মা’রিফাতপন্থীদের মুকুট! আল্লাহ তা’আলা আপনাকে ক্ষমতাশীল করুন।’” কথিত আছে আল্লাহ তা’আলা হযরত দাউদ আলাইহিস্‌সালামের নিকট ওহি প্রেরণ করলেন: “হে দাউদ! একমাত্র আমি ছাড়া মানব হৃদয়ে অন্যের প্রতি মুহাব্বাত নিষিদ্ধ করেছি।”

হযরত ফুযাইল বিন আয়াজ রাহমাতুল্লাহি আলাইহির খাদিম আবুল আব্বাস বলেন: “যখন হযরত ফুযাইলের প্রস্রাব বন্ধ হয়ে গেলো, তিনি উপরের দিকে হাত তুলে দু’আ করলেন: ‘হে আল্লাহ! আপনার প্রতি আমার মুহাব্বাতের খাতিরে এই যন্ত্রণা থেকে আমাকে মুক্তি দিন!’ আমরা নড়াচড়া করার পূর্বেই তিনি আরোগ্য লাভ করলেন।” বলা হয়ে থাকে, ‘মুহাব্বাত হলো [নিজের থেকে] বেশি গুরুত্ব দেওয়া, ঠিক যেভাবে আজিজের স্ত্রী [জুলায়খা] তার মুহাব্বাতে ভুল করে, স্বীকার করেছিলেন, ‘আমিই তাকে আমন্ত্রণ করেছিলাম, কিন্তু তিনি [ইউসুফ আ.] ছিলেন সত্যবাদী।’ অথচ শুরুতে তিনিই বলেছিলেন, ‘এমন ব্যক্তির জন্য জেলের সাজা কিংবা যন্ত্রণাদায়ক সংশোধনমূলক শাস্তি ছাড়া কী হতে পারে, যিনি নিজেই কুকর্মে লিপ্ত হতে আমন্ত্রণ জানায়?’ সুতরাং শুরুতে তিনি [জুলায়খা] তাঁকে পাপী বলে দাবী করলেন, কিন্তু অবশেষে [তার বোধোদয় হওয়ায়] নিজেকেই দোষী বলে স্বীকৃতি দিলেন।’



[ইমাম কুশাইরী বলেন] আমি হযরত আবু আলী দাক্কাক রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি: “আবু সাঈদ খাররাজ রাহমাতুল্লাহি আলাইহি বলেন: ‘আমি স্বপ্নযোগে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের সাক্ষাৎ লাভ করে তাঁকে জিজ্ঞেস করলাম, ইয়া রাসূলাল্লাহ! আমায় ক্ষমা করুন, আল্লাহর প্রতি মুহাব্বাতের কারণে আপনার প্রতি মুহাব্বাত পোষণ সম্ভব হচ্ছে না। তিনি জবাব দিলেন: ‘হে অনুগ্রহপ্রাপ্ত ব্যক্তি! যে কেউ আল্লাহ সুবহানাহু ওয়াতা’আলাকে মুহাব্বাত করলো, সে তো আমাকেও মুহাব্বাত করলো!’”

হযরত রাবিয়া বসরী রাহমাতুল্লাহি আলাইহা প্রভুর একান্ত সান্নিধ্যক্ষণে একদা বললেন: “হে প্রভু আমার! তুমি কি সে হৃদয়কে [জাহান্নামের] অগ্নিতে জ্বালিয়ে দেবে, যেটি তোমার মুহাব্বাতে বিভোর?” তিনি এক গায়েবী আওয়াজ শুনলেন: “আমি তা করি নি! আমার সম্পর্কে খারাপ ধারণা করো না!” তারা [সুফিরা]

বলেন: হুব [মুহাব্বাত] শব্দে দু'টি অক্ষর আছে- 'হা' এবং 'বা'। যে কেউ মুহাব্বাতে আক্রান্ত সে দু'টি জিনিষ পরিত্যাগ করে: তার আত্মা [রূহ] এবং তার দেহ [বাদান]।

মুহাব্বাত সম্পর্কে সুফিদের মধ্যে যে মতৈক্য হয়েছে তাহলো: মুহাব্বাত হলো নিজেকে [আল্লাহর ইচ্ছার উপর] বিলিয়ে দেওয়া, আর সর্বাধিক শক্তিশালী বিলীনতা হলো হৃদয়ের। মুহাব্বাতের শর্ত হলো প্রেমিক ও প্রেমাস্পদের মধ্যে পার্থক্য সম্পূর্ণরূপে প্রত্যাখ্যান করা; প্রেমিক সর্বদাই তার প্রেমাস্পদের সঙ্গে থাকে। ব্যাপারটি এই হাদিস থেকে প্রমাণিত: ইমাম আবু বকর ফুরাক রাহমাতুল্লাহি আলাইহি আমাদেরকে বলেছেন: তিনি কাজী আহমদ বিন মাহমুদ বিন খুররাজা থেকে, তিনি হাসান বিন হাম্মাদ বিন ফাদালা থেকে, তিনি ইয়াহইয়া বিন হাবিব থেকে, তিনি মারহুম বিন আবদুল আজিজ থেকে, তিনি হযরত সুফিয়ান সওরী রাহমাতুল্লাহি আলাইহি থেকে, তিনি হযরত আ'মাশ রাহমাতুল্লাহি আলাইহি থেকে, তিনি ওয়াইল রাদ্বিআল্লাহু আনহু থেকে, এবং তিনি হযরত আবু মূসা আশআরী রাদ্বিআল্লাহু আনহু থেকে বর্ণনা করেন, তিনি বলেন: কেউ হযরত রাসূলে করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে প্রশ্ন করলো: কেউ কি অন্য কাউকে ভালোবাসতে পারে, নিজেকে সে ব্যক্তির সঙ্গে জড়িত না রেখে? তিনি জবাব দিলেন, "যে মানুষ যাকে ভালোবাসে সে [সর্বদাই] তার সঙ্গে থাকে।"



হযরত আবু হাফস হাদ্দাদ রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "সুফিদের আধ্যাত্মিক অবস্থার সর্বাধিক ক্ষতির কারণ তিনটি: ১. মা'রিফাতপন্থীদের পাপ, ২. প্রেমিকদের অবিশ্বাস এবং ৩. উচ্চাভিলাষীদের মিথ্যাবাদিতা।" আবু উসমান হিরী রাহমাতুল্লাহি আলাইহি এগুলোর ব্যাখ্যায় বলেন: 'মা'রিফাতপন্থীদের পাপ' কথাটির অর্থ হলো, তারা তাদের দৃষ্টি, জিহ্বা ও শ্রবণকে গাইরুল্লাহর আহ্লাদে নিমজ্জিত রেখেছে; 'প্রেমিকদের অবিশ্বাস' দ্বারা বুঝানো হয়েছে, যে কোনো অবস্থায় তারা তাদের পরিতৃপ্তিকে আল্লাহর বদলে প্রেমাকাঙ্ক্ষার প্রতি অগ্রাধিকার দেয়; এবং 'উচ্চাভিলাষীদের মিথ্যাবাদিতা' কথাটির অর্থ হলো, তারা সৃষ্ট জীব-জন্তুকে প্রভু অপেক্ষা বেশি স্মরণ করে।

হযরত আবু আলী মুমশাদ বিন সাঈদ উকবারী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "হযরত সুলাইমান আলাইহিস্‌সালামের প্রাসাদের গম্বুজের নীচে একটি পুরুষ চড়ু ই পাখি আরেকটি মেয়ে চড়ুই পাখির আকর্ষণ সৃষ্টির লক্ষ্যে ছুটোছুটি করছিলো।

কিন্তু মেয়ে পাখিটি অগ্রাহ্য করায় পুরুষটি জিজ্ঞেস করলো: 'তুমি কেনো আমাকে গ্রহণ করছো না? [বাহাদুরী দেখাতে যেয়ে বললো] যদি চাও তো সুলাইমানের এই গম্বুজকে তাঁর উপর ফেলে দিই!' [যেহেতু তিনি পাখিদের কথোপকথন বুঝতেন] সুলাইমান আলাইহিস্‌সালাম ঐ পুরুষ চড়ুইকে ডেকে এনে জিজ্ঞেস করলেন: 'আরে, তোমার তো সাহস কম না! কোন্ কারণে এরূপ কথা বললে?' সে জবাব দেয়, 'হে আল্লাহর নবী! প্রেমিকদের [ভাবোদ্দীপ্ত] কথার জন্য তাদের প্রতি অভিযোগ আনতে নেই!' সুলাইমান আলাইহিস্‌সালাম মন্তব্য করলেন: 'তুমি সত্য কথা বলেছো!'।

# باب الشوق

## বাবুশ শাওক্ব [আবেগপ্রবণ বিরহ অধ্যায়]

قال الله عز وجلَّ: " من كان يرجو لقاء الله فإن أجل الله لآت " .أخبرنا علي بن أحمد بن عبدان الأهوازي، قال: أخبرنا أحمد بن عبيد البصري قال: أخبرنا ابن أبي قماش قال: أخبرنا إسماعيل بن زرارة، عن حماد ابن يزيد، قال: أخبرنا عطاء بن السائب، عن أبيه، قال: صلى بنا عمار بن ياسر صلاة، فأوجز فيها، فقلت: ففت أبا اليقظان!! فقال: وما عليّ من ذلك، ولقد دعوت الله بدعوات سمعتها من رسول الله صلى الله عليه وسلم، فلما قام تبعه رجل من القوم فسأله عن الدعوات، فقال: " اللّٰهُمَّ بعلمك الغيب، وقدرتك على الخلق أحيني ما علمت الحياة خيراً لي، وتوفني ما علمت الوفاة خيراً لي.



اللّٰهُمَّ إني أسألك خشيتك في الغيب والشهادة، وأسألك كلمة الحق في الرضا والغضب، وأسألك القصد في الغنى والفقر، وأسألك نعيماً لا ينفد، وقرّة عين لا تنقطع، وأسألك الرضا بعد القضاء، وبرَد العيش بعد الموت، واسألك النظر إلى وجهك الكريم، وشوقاً إلى لقائك في غير ضواء مضرة ولا فتنةُ مُضلة.



" اللّٰهُمَّ زينا بزينة الإيمان.. اللّٰهُمَّ اجعلنا هداة مهتدين " ..

قال الأستاذ الشوق: اهتياج القلوب إلى لقاء المحبوب، وعلى قدر المحبة يكون الشوق.

سمعت الأستاذ أبا عليّ الدقاق يفرق بين الشوق والاشتياق، ويقول: الشوق

يسكن باللقاء والرؤيةِ، والاشتياقُ لا يزول باللقاء. وفي معناه أنشدوا:

ما يرجع الطرف عنه عند رؤيته ... حتى يعود إليه الطرفُ مشتاقً

سمعت الشيخ أبا عبد الرحمن السلمي يقول: سمعت النصراباذي يقول: للخلق كلهم مقامُ الشوق، وليس لهم مقام الاشتياق. ومن دخل في حال الاشتياق هام فيه حتى لا يُرى له أثر ولا قرار.

وقيل: جاء أحمد بن حامد الأسود إلى عبد الله بن منازل فقال: رأيت في المنام أنك تموت إلى سنة، فلو استعددت للخروج؟ فقال له عبد الله بن منازل: لقد أجلتنا إلى أمد بعيد أأعيش أنا إلى سنة!! لقد كان لي أنس بهذا البيت الذي سمعته من هذا الثقفي يغني أبا علي:

يا من شكا شوقه من طول فرقته ... اصبر لعلك تلقى من تحب غدا

وقال أبو عثمان: علامة الشوق: حب الموت مع الراحة.

وقال يحي بن معاذ: علامة الشوق: فطام الجوارح عن الشهوات.

سمعت الأستاذ أبا عليٍّ الدقاق يقول: خرج داود عليه السلام يوماً إلى بعض الصحارى منفرداً، فأوحى الله تعالى إليه: مالي أراك يا داو وحدانياً؟ فقال يا إلهي، استأثر الشوق إلى لقائك على قلبي فحال بيني وبين صحبة الخلق. فأوحى الله تعالى إليه: أرجع إليهم؛ فإنك إن أتيتني بعبد آبق أثبتُك في اللوح المحفوظ جهبذاً.

وقيل: كانت عجوز قدَمَ بعض أقاربها من السفر فأظهر قومُها السرور، والعجوز تبكي، فقيل لها: ما يبكيك؟ فقالت: ذكرَّني قدوم هذا الفتى يوم القدوم على الله تعالى.

وسئل ابن عطاء عن الشوق فقال: أحتراق الأحشاء وتلهب القلوب

وتقطع الأكباد.

وسئل أيضاً عن الشوق، فقيل له: الشوق أعلى أم المحبة؟ فقال: المحبة؛ لأن الشوق منها يتولد.

وقال بعضهم: الشوق لهيب ينشأ بين أثناء الحشى، يسنح عن الفرقة، فإذا وقع اللقاء طفىء، وإذا كان الغالب على الأسرار مشاهدة المحبوب لم يطرقها الشوق.

وقيل لبعضهم: هل تشتقا؟ فقال: لا، إنما الشوق إلى غائب، وهو حاضر.

سمعت الأستاذ أبي علي الدقاق يقول: في قوله عزَّ وجلَّ: وعجلت إليك ربِّ لترضي قال: معناه: شوقاً إليك، فستره بلفظ الرضا.



وسمعته رحمه الله تعالى يقول: من علامات الشوق: تمنى الموت على بساط العوافي، كيوسف عليه السلام لمَّا القى في الجب لم يقل توفي؛ ولما أدخل السجن لم يقل توفني؛ ولما دخل عليه أبواه وحرَّ له الإخوةُ سُحداً وتم له الملك والنعم قال: توفني مسلماً. وفي معناه أنشدوا:



من سرَّه العيد الجيد ... فقد عدمت به السرورا

كان السرور يتمُّ لي ... لو كان أحبابي حضورا

وقال ابن خفيف: الشوق: ارتياح القلوب بالوجد، ومحبة اللقاء بالقرب.

وقال أبويزيد: إن لله عباداً لو حجبهم في الجنة عن رؤيته لا ستغاثوا من الجنة كما يستغيث أهل النار من النار.

أخبرنا محمد بن عبد الله الصوفي قال: أخبرنا أبو العباس الهاشمي بالبيضاء قال: حدثنا محمد بن عبد الله الخزاعي قال: حدثنا عبد الله الأنصاري قال: سمعت الحسين الأنصاري يقول: رأيت في النوم كأن

القيامة قد قامت وشخص قائم تحت العرش فيقول الحق، سبحانه: يا ملائكتي، من هذا؟ فقالوا: الله أعلم فقال هذا معروف الكرخي سكر من حبي فلا يفيق بلقائي.

وفي بعض الحكايات في مثل هذا المنام أنه قيل: هذا معروف الكرخي خرج من الدنيا مشتاقاً إلى الله، فأباح الله عز وجلَّ له النظر إليه.

وقال فارس: قلوب المشتاقين منورة بنور الله تعالى، فإذا تحرك اشتياقهم أضاء النور ما بين السماء والأرض، فيعرضهم الله على الملائكة فيقول: عزلاً المشتاقون إليَّ... أشهدكم أني إليهم أشوق.



سمعت الأستاذ أبا علي الدقاق يقول في قوله صلى الله عليه وسلم: " أسألك الشوق إلى لقائك " قال:كان الشوق مائة جزء، تسعة وتسعون له، وجزء متفرق في الناس، فأراد أن يكون ذلك الجزء له أيضاً، فغار أن يكون شطية من الشوق لغيره.



وقيل: شوق أهل القرب أتم من شوق المحجوبين؛ ولهذا قيل:



وأبرح ما يكون الشوق يوماً ... إذا دنتِ الخيامُ من الخيام

وقيل: إن المشتاقين يتحسون حلاوة الموت عند وروده؛ لما قد كشف لهم من رَوح اوصول أحلى من الشهد.

سمعت محمد بن الحسين يقول: سمعت عبد الله بن علي يقول: سمعت جعفراً يقول: سمعت الجنيد يقول: سمعت السرِّي يقول: الشوق أجلّ مقام المعارف إذا تحقق فيه، وإذا تحقق في الشوق لها عن كل شيء يشغله عمن يشتاق إليه.

وقال أبو عثمان الحيري في قوله تعالى: " فإن أجل الله لآت " : هذا تعزية

المشتاقين، معناه: أني أعلم أن اشتياقكم إلى غالب. وأنا أجلت للقائكم أجلاً، وعن قريب يكون وصولكم إلى من تشتاقون إليه.

وقيل: أوحى الله تعالى لداود عليه السلام: قل لشبان بني إسرائيل لم تشغلون أنفسكم بغيري وأنا مشتاق إليكم، ما هذا الجفاء!! وقيل: أوحى الله عزَّ وجلَّ إلى داود عليه السلام: لو يعلم المديرون على كيف انتظاري لهم ورفقي بهم وشوقي إلى ترك معاصيهم لماتوا شوقاً إليّ، وانقطعت أوصالهم من محبتي، ياداود هذه برادتي للمديرين علي، فبكيف إرادتي للمقبلين إليّ؟

وقيل: مكتوب في التوراة: شوقناكم فلم تشتاقوا، وخوفناكم فلم تخافوا، نحنا لكم في تنوحوا.



سمعت الأستاذ أبا علي الدقاق يقول: بكى شعيب حتى عمي، فرد الله عز وجل بصره عليه، ثم بكى حتى عمي، فرد الله عز وجل بصره عليه. ثم بكى حتى عمي، فأوحى الله تعالى إليه: إن كان هذا البكاء لأجل الجنة فقد أبحتها لك، وإن كان لأجل النار فقد أجرتك منها، فقال لا، بل شوقاً إليك. فأوحى الله إليه: لأجل ذلك أخدمتك نبي وكليمي عشر سنين.



وقيل: من اشتاق إلى الله اشتاق إليه كل شيء.

وفي الخبر: " اشتاقت الجنة إلى ثلاثة: علي، وعمار، وسلمان " .

سمعت الأستاذ أبا علي يقول: قال بعض المشايخ: أنا أدخل السوق والأشياء تشتاق إليّ، وأنا عن جميعها حُر.

سمعت الشيخ أبا عبد الرحمن السلمي يقول: سمعت عبد الله بن جعفر يقول: سمعت محمد بن عمر الرملي يقول: حدثنا محمد بن جعفر الإمام قال: حدثنا إسحاق ابن إبراهيم قال: حدثنا مرحوم قال: سمعت مالك بن

دينار يقول: قرأت في التوراة: شوقنا كم فلم تشتاقوا، وزمَّرنا لكم فلم ترقصوا.

سمت محمد بن عبد الله الصوفي يقول: سمعت محمد بن فرحان يقول: سمعت الجنيد، وقد سئل من أي شيء يكون بكاء المحب إذا لقي المحبوب؟ فقال: إنما يكون ذلك سروراً به، ووجداً من شدة الشوق إليه، ولقد بلغني أن أخوين تعانقا، فقال أحدهما: وأشوقاه، وقال الآخر: واوجداه!!

**অনুবাদ:** আল্লাহ তা’আলা বলেন:



مَنْ كَانَ يَرْجُو لِقَاءَ اللّٰهِ فَإِنَّ أَجَلَ اللّٰهِ لَاٰتٍ

অর্থাৎ: “যে আল্লাহর সাক্ষাত কামনা করে, আল্লাহর সেই নির্ধারিত কাল অবশ্যই আসবে।” [আনকাবুত : ৫]



আ’তা বিন সাঈব রাহমাতুল্লাহি আলাইহি তাঁর পিতা থেকে বর্ণনা করেন: একদা আমর বিন ইয়াসির রদ্বিআল্লাহু আনহু আমাদের সঙ্গে নামায আদায় করছিলেন। তিনি তা সংক্ষিপ্ত করলেন। আমি জিজ্ঞেস করলাম, হে আবু ইয়াকৃজান! আপনি কেনো এই নামাজ এতো সংক্ষেপ করলেন? তিনি জবাব দিলেন: ‘এতে আমার কোনো ক্ষতি হয় নি। কারণ আমি আল্লাহর উপাসনা করেছি যেভাবে [নাওফিল] নামায পড়তে দেখেছি আল্লাহর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে।’



নামায শেষে এক ব্যক্তি তাঁকে জিজ্ঞেস করলেন, আপনি সে-ই নামায সম্পর্কে আরো বলুন। তিনি বললেন: ‘[এই দুয়াটি ছিলো] হে আল্লাহ! আপনার গায়েবের জ্ঞানের মাধ্যমে এবং স্বীয় সৃষ্ট জীবীদের উপর আপনার ক্ষমতার মাধ্যমে আমার জীবনটি সেভাবে অতিক্রান্ত করতে দিন, যেভাবে আপনি জানেন আমার জন্য সর্বাধিক উত্তম। আমাকে মৃত্যু দিন যেভাবে আপনি জানেন আমার জন্য সর্বাধিক উত্তম। হে আল্লাহ! আমার অভ্যন্তর ও বাইরে আপনার প্রতি ভয়-ভীতি সৃষ্টি করে দিন। আমি আপনাকে আবদার জানাচ্ছি, আমি যেনো রাগ ও পরিতৃপ্তি এ উভয় সময়ে সত্য কথা বলতে দৃঢ় থাকি। আমি আপনাকে আবদার জানাচ্ছি, আমি যেনো ধনী ও গরীব এই উভয় অবস্থায় ন্যায়পরায়ণ থাকি। আমি আপনার নিকট

আবদার জানাচ্ছি, আপনি আমাকে অফুরন্ত সুখ ও নিরবচ্ছিন্ন আনন্দ দান করুন! আমি আপনার নিকট আবদার জানাচ্ছি, আপনি আমাকে আপনার বিচারের প্রতি সন্তুষ্ট রাখুন এবং আমার পরকালের জীবনকে সুখময় করুন। আমি আপনার নিকট আবদার জানাচ্ছি যে, আপনি আমাকে দান করুন আপনার পবিত্র দীদার ও আপনার সাথে সাক্ষাতের আবেগপ্রবণ বিরহ, যাতে থাকবে না ক্ষতিকর কোনো মানসিক ক্লেশ, না থাকবে কোনো প্রতারণামূলক প্রলোভন। হে আল্লাহ! আমাদেরকে ঈমানের রঙে রঞ্জিত করুন! আমার প্রভু! যারা সঠিক পথে অধিষ্ঠিত আছেন আমাদেরকে তাদের সাথী করুন।'

শায়খ [কুশাইরী রাহ.] বলেন: "আবেগপ্রবণ বিরহ হলো প্রেপাস্পদের মিলনাকাঙ্ক্ষায় উদগ্রীব হৃদয়; এটা প্রেমের মাত্রার সমপরিমাণ। শায়খ আবু আলী দাক্কাককে শওক্ব [আবেগপ্রবণ বিরহ] এবং ইশতিয়াক্ব [ব্যাকুল প্রেমাকাঙ্ক্ষা] এর মধ্যে পার্থক্য সম্পর্কে বলতে শুনেছি: 'প্রেমাস্পদের সঙ্গে মিলন ও দর্শনের ফলে শওক্ব এর প্রাবল্য নেমে যায়। কিন্তু ইশতিয়াক্ব মিলনক্ষণে সম্পূর্ণরূপে বিলুপ্ত হয়। 'তারা এ সম্পর্কে নিম্নোক্ত পংক্তিদ্বয় আবৃত্তি করে থাকেন:

> তার দৃষ্টির কারণে নিরবচ্ছিন্ন চাহনি অতি শীঘ্র প্রতিবিম্ব হয়ে আসে
> এটা ফিরে যায় তার কাছে মহা আবেগসহ।



হযরত নাসরাবাদী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "সকল জীবীর মধ্যেই আবেগপ্রবণ বিরহ বিদ্যমান আছে। কিন্তু তাদের মধ্যে উদগ্রীবতা নেই, কারণ যে কেউ উদগ্রীবের স্তরে পৌঁছে যায় সে তার মনকে হারিয়ে ফেলে। সে পেছনে কোনো রেখা বা নিত্যতা [ক্বারার] অবশিষ্ট রাখে না।" কথিত আছে হযরত আহমদ বিন হামিদ আসওয়াদ রাহমাতুল্লাহি আলাইহি একদা হযরত আবদুল্লাহ বিন মুনাযিল রাহমাতুল্লাহি আলাইহির নিকট এসে বললেন: 'আমি স্বপ্নে দেখেছি আপনি এক বছরের মধ্যে মারা যাবেন। আপনি কি মৃত্যুর জন্য প্রস্তুতি নেবেন না?' তিনি জবাবে বললেন, 'তুমি তো আমাকে বেশ লম্বা সময় দিয়েছ! আমি কি এক বছর পর্যন্ত বেঁচে থাকতে পারবো? আমি আবু আলী তাক্বাফির কর্তৃক রচিত এই পংক্তিদ্বয়ের মধ্যে সান্ত্বনা খুঁজে পাই:

> ও হে, যে অভিযোগ করে তার আবেগপ্রবণ বিরহকে দীর্ঘ বিচ্ছিন্নতা হেতু,
> ধৈর্য্য ধরো, হয়তো বা তোমার মুহাব্বাতের পাত্রের সঙ্গে কালই সাক্ষাৎ পেয়ে যাবে!'

হযরত আবু উসমান হিরী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আবেগময় বিরহের একটি নিদর্শন হলো, মৃত্যুকে সানন্দে স্বাগত জানানো।" ইয়াহইয়া বিন মুয়াজ রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আবেগময় বিরহের একটি লক্ষণ হলো, প্রলোভনের [শাহাওয়াত] নেশা থেকে মুক্ত হওয়া।" শায়খ আবু আলী দাক্কাক রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি: "হযরত দাউদ আলাইহিস্‌সালাম একাকী মরুভূমিতে চলে গেলেন। আল্লাহ তাঁকে ওহির মাধ্যমে জিজ্ঞেস করলেন, হে দাউদ! তোমাকে কেনো আমি একাকী দেখছি? তিনি জবাব দিলেন, হে প্রভু! আমার হৃদয় তার নিজের থেকে তোমার সঙ্গী হওয়ার জন্য বিরহে বিভোর। সুতরাং হৃদয়টি অন্য কোনো জীবীর সঙ্গ লাভ থেকে নিজেকে দূরে রেখেছে। আল্লাহ তা'আলা নির্দেশ দিলেন, 'হে দাউদ! তুমি তাদের নিকট ফিরে যাও! তুমি আমার নিকট একজন পলাতক গোলাম হিসাবে এসেছো। অথচ আমি তোমাকে একজন বড় বীরপুরুষ হিসাবে সুরক্ষিত ফলকে [লাওহে মাহফুজে] লিপিবদ্ধ করে রেখেছি।'"



কথিত আছে, একদা এক বুড়ির একজন আত্মীয় ভ্রমণ শেষে বাড়ি ফিরলেন। এতে পরিবার-পরিজন [তার আগমনে] আনন্দিত হলেও বুড়ি কাঁদতে লাগলেন। তারা জিজ্ঞেস করলো, 'আপনি কাঁদছেন কেনো?' তিনি জবাব দিলেন, 'এই যুবকের আগমন আমাকে সেদিনের কথা স্মরণ করে দিয়েছে, যেদিন আমরা আমাদের মহান প্রভুর দরবারে হাজির হবো।'



হযরত ইবনে আতা রাহমাতুল্লাহি আলাইহিকে কেউ প্রশ্ন করলো শওক্ব সম্পর্কে। তিনি জবাব দিলেন: "[এটা হলো] নাড়িভুঁড়ি জ্বলে যাওয়া, হৃদয়ের প্রদাহ এবং যকৃৎ ছিন্নবিচ্ছিন্ন হওয়া।" তাকে আরো জিজ্ঞেস করা হলো: 'কোন্‌টি বড়: মুহাব্বাতের উত্তেজনা, না কি মুহাব্বাত?' জবাব দিলেন: "মুহাব্বাত। কারণ হলো, মুহাব্বাত থেকেই মুহাব্বাতের উত্তেজনা সৃষ্টি হয়।"

একজন সুফি বলেছেন: 'মুহাব্বাতের উত্তেজনা একটি প্রদাহ যার শুরু নাড়িভুঁড়ির ভাঁজ থেকে। এটা বিচ্ছিন্নতার ফলে আরম্ভ হয়। ক্রমে তা নিশ্চিহ্ন হয় যখন মিলন নিকটস্থ হতে থাকে। যখন সর্বাধিক অভ্যন্তরস্থ নিজ প্রেমাস্পদের ধ্যানে প্রভাবশীল হয়ে পড়ে, তখন সে নিজ আর আবেগময় বিরহের কবলে থাকে না।' একজন সুফিকে জিজ্ঞেস করা হলো, তিনি কি আবেগপ্রবণ বিরহের অভিজ্ঞতা লাভ করেছেন? জবাব দিলেন: 'না। কারণ আবেগপ্রবণ বিরহ তার

জন্য যিনি অনুপস্থিত। কিন্তু তিনি তো সর্বদাই উপস্থিত।” আমার শায়খ হযরত আবু আলী দাক্কাক রাহমাতুল্লাহি আলাইহিকে কুরআন শরীফের এই আয়াত:

قَالَ هُمْ أُولَاءِ عَلَىٰ أَثَرِي وَعَجِلْتُ إِلَيْكَ رَبِّ لِتَرْضَىٰ

-“তিনি [মূসা] বললেন: এই তো তারা আমার পেছনে আসছে এবং হে আমার পালনকর্তা, আমি তাড়াতাড়ি তোমার কাছে এলাম, যাতে তুমি সন্তুষ্ট হও।” [ত্বোয়া হা : ৮৪] এর ব্যাখ্যায় বলতে শুনেছি: ‘[তিনি] তাড়াতাড়ি কাছে গিয়েছিলেন তাঁর জন্য আবেগময় বিরহের কারণে।’ কিন্তু এ কথাটি তিনি ‘যাতে তুমি সন্তুষ্ট হও’ উক্তি দ্বারা ঢেকে ফেলেন।

আমি শায়খ রাহমাতুল্লাহি আলাইহিকে আরো বলতে শুনেছি: ‘শওক্বের একটি নিদর্শন হলো, যে কেউ কল্যাণের গালিচায় [’আওয়াফি] দাঁড়িয়েও মৃত্যু কামনা করে, ঠিক যেভাবে ইউসূফ আলাইহিস্সালামের ক্ষেত্রে ঘটেছিল। যখন তাঁকে কূপে নিক্ষেপ করা হলো, তিনি তখন বলেন নি: হে আল্লাহ, আমাকে মৃত্যু দিন! যখন তাঁকে ফেরাউনের জেলখানায় ঢুকানো হলো তখনো তিনি এ কামনা করেন নি। কিন্তু যখন তাঁর পিতা-মাতা আসলেন, তাঁর ভাইগণ তাঁকে [সম্মানের] সিজদা করলেন এবং সার্বভৌম ক্ষমতা ও পরম সুখের অধিকারী হলেন, তখন তিনি বললেন: ‘[মৃত্যুর পর] আপনি আমাকে কাছে নিয়ে যান, সত্যিকার আত্মসমর্পণকারী হিসাবে।’ তাঁরা [অর্থাৎ সুফিরা] যখন (নিম্নলিখিত) কবিতাটি আবৃত্তি করেন তখন তাদের অন্তরে [উপরোক্ত] কথাটিই থাকে:



> আমরা মাহনন্দ অনুভব করি; তবে, শুধুমাত্র তোমার মাধ্যমেই আমাদের আনন্দে পূর্ণতা লাভ করে
> এই অবস্থার জন্য ধিক্কার আমাদের উপর, হে আমার প্রিয় মানুষ! তোমরা তো অনুপস্থিত আর আমরা উপস্থিত।

তাঁরা এই পংক্তিদ্বয়ও আবৃত্তি করে থাকেন:

> কেউ একজন উল্লসিত হলো নতুন উৎসবে, কিন্তু এতে নেই আনন্দ আমার জন্যে
> আমার আনন্দ পূর্ণতা লাভ করবে, শুধুমাত্র আমার প্রেমাস্পদ উপস্থিত থাকলে।

হযরত ইবনে খাফিফ রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "[প্রভু] মিলনের মহানন্দ ক্ষণে [ওয়াজ্দ] মুহাব্বাতের উত্তেজনা হলো হৃদয়ের বিশ্রাম এবং একান্ত সাক্ষাতের মুহাব্বাত।" হযরত আবু ইয়াজিদ বিস্তামী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আল্লাহর এমন অনেক বান্দা আছেন, যাদেরকে তিনি যদি বেশেতের ভেতর দেখা না দেন, তাহলে তারা সেখান থেকে পলায়ন করতে অগ্রসর হবেন, যেভাবে দোযখীরা আগুন থেকে পলায়ন করতে উদ্গ্রীব হয়।"

হযরত হুসাইন আনসারী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আমি একদা স্বপ্নে দেখলাম, কিয়ামত দিবস এসে গেছে। এক ব্যক্তি আল্লাহর আরশের নীচে দাঁড়ানো ছিলেন। আল্লাহ তা'আলা ফিরিশতাদের জিজ্ঞেস করলেন, 'হে ফিরিশতারা! এ লোকটি কে?' তারা জবাব দিলেন, 'হে আল্লাহ! আপনিই ভালো জানেন।' তিনি তখন বললেন, 'সে হলো মা'রুফ খারকী। সে আমার মুহাব্বাতে বিভোর এবং একমাত্র আমার সাথে সাক্ষাতের উদ্দেশ্যে আসবে।'" এ স্বপ্নের অন্য এক বর্ণনামতে, আল্লাহ বলেন, 'এ হচ্ছে মা'রুফ খারকী। সে ইহলোক ত্যাগ করেছে আল্লাহকে পাওয়ার আকাঙ্ক্ষাসহ। আর আল্লাহ তাঁর দিকে দৃষ্টিপাতের অনুমতি তাকে দিয়েছেন।'



হযরত ফারিস রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "যাদের হৃদয় আল্লাহকে পাওয়ার জন্য আবেগময়ভাবে বিভোর থাকে, তাদের হৃদয়কে আল্লাহ তা'আলার তাজাল্লি দ্বারা আলোকিত করা হয়। যখন তাদের আবেগপূর্ণ মিশলনাকাঙ্ক্ষা কম্পিত হয়ে ওঠে, তখন এই আলোতে সমগ্র আকাশ ও জমিন পরিপূর্ণ হয়ে যায়। আল্লাহ তখন তাদেরকে ফিরিশতাদের নিকট পরিচয় করিয়ে দেন এই বলে, 'এরা আবেগ-আপ্লুত হয়ে আমার মিলনাকাঙ্ক্ষায় বিভোর। আমি তোমাদেরকে সাক্ষী রেখে বলছি, আমিও তাদের মিলনাকাঙ্ক্ষায় আরো বেশি বিভোর।'"



আমি শায়খ আবু আলী দাক্কাক রাহমাতুল্লাহি আলাইহিকে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের হাদিস, 'আমি আবদার জানাচ্ছি যে, আপনার সঙ্গে মিলনের আবেগপূর্ণ বিরহযন্ত্রণা আমার অন্তরে সৃষ্টি করে দিন', সম্পর্কে বলতে শুনেছি: "আবেগপূর্ণ বিরহযন্ত্রণার একশটি অংশ আছে। এর নিরানব্বইটিই তাঁর [আল্লাহর] নিকট। একটি মাত্র অংশ মানবজাতির মধ্যে বণ্টন করা হয়েছে। তিনি এই অংশটিও রেখে দিতে চেয়েছিলেন। কারণ তিনি চাচ্ছিলেন না, একবিন্দু পরিমাণ আবেগপূর্ণ বিরহের অধিকারী অন্য কেউ হোক!" বলা হয়ে থাকে: 'যারা

আল্লাহর নৈকট্য লাভে ধন্য তাদের আবেগময় বিরহ ওদের তুলনায় অধিক শ্রেয় যারা এখনও [তাঁর থেকে] পর্দার আড়ালে আছেন।' তাই তারা এই পংক্তিটি আবৃত্তি করেন:

> নিকৃষ্টতম যন্ত্রণা হলো আবেগপূর্ণ বিরহযন্ত্রণার সেই দিনটি যেদিন [প্রেমিকদের] তাঁবুগুলো একটি আরেকটির নিকটবর্তী।

বলা হয়ে থাকে: "যারা আবেগপূর্ণ বিরহযন্ত্রণা অনুভব করে তারা কোৎ করে গিলে ফেলেছে মৃত্যুর মিষ্টতা যখন তা আসে। কারণ তাঁর সম্মুখে উপস্থিতির মহানন্দ উন্মোচন হওয়াটা তাদের নিকট মধু থেকেও মিষ্টি।"

হযরত সিররি সাকাতী রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "মা'রিফাতপন্থীদের জন্য সর্বোচ্চ মাক্বাম হলো আবেগপূর্ণ বিরহযন্ত্রণা, যখন সে এর সত্যিকার হাক্বিক্বাত [তাহাক্কুক্ব] উপলব্ধি করে। আর এটা অনুভব করার পর, একজনের জন্য বিরহের বিভোরতা থেকে কোনো কিছুই তাকে অন্যমনস্ক করতে পারে না।" আল্লাহ তা'আলার বাণী:



مَنْ كَانَ يَرْجُو لِقَاءَ اللهِ فَإِنَّ أَجَلَ اللهِ لَآتٍ



অর্থাৎ: "যে আল্লাহর সাক্ষাৎ কামনা করে, আল্লাহর সেই নির্ধারিত কাল অবশ্যই আসবে।" [আনকাবুত : ৫] এর ব্যাখ্যায় হযরত আবু উসমান হিরী রাহমাতুল্লাহি বলেন: "এই সাক্ষাৎ হলো ওদের জন্য প্রযোজ্য, যারা তাঁর জন্য আবেগপূর্ণ বিরহে বিভোর।"



হযরত দাউদ আলাইহিস্‌সালামের নিকট আল্লাহ তা'আলা ওহি প্রেরণ করলেন: "ইসরাঈলের যুবকদেরকে বলো, 'কেনো তোমরা আমি ছাড়া অন্য কিছুর প্রতি আকৃষ্ট হয়ে ব্যস্ত হয়ে পড়েছ? আমি তো তোমাদের জন্য আবেগপূর্ণ বিরহযন্ত্রণা ভোগ করছি। এ কেমন রুক্ষতা?" আল্লাহ তা'আলা দাউদ আলাইহিস্‌সালামের নিকট আরোও ওহি প্রেরণ করেছেন: 'আমার থেকে যারা ঘাড় ফিরিয়ে নিয়েছে তারা যাদি জানতো আমি তাদের উপর কিরূপ উচ্চাশা করি, আমি তাদের সাথী হতে কতো আগ্রহী এবং কী পরিমাণ আবেগময়তা রাখি তাদের পক্ষ থেকে আমার প্রতি আনুগত্য লাভের, তাহলে তারা আমাকে পেতে আবেগময় বিরহযন্ত্রণায় মারা যেতো এবং তাদের দেহের কঙ্কালসারের জোড়াগুলো বিচ্ছিন্ন হয়ে পড়তো আমার প্রতি মুহাব্বাতের কারণে। যারা আমার থেকে ঘাড় ফিরিয়ে

নিয়েছে তাদের ব্যাপারে এটাই আমার ইচ্ছা। তাহলে যারা আমার দিকে ফিরে আসে তাদের ব্যাপারে কি হতে পারে [ভেবে দেখো]?!”

তাওরাত কিতাবে লিপিবদ্ধ আছে: “তোমাদের জন্য আমাদের আবেগময় বিরহ আছে, অথচ তোমরা আমাদের জন্য বিরহবোধ করো না; আমরা তোমাদেরকে ভয় দেখিয়েছি, কিন্তু তোমরা [আমাদের প্রতি] ভীত নও; আমরা তোমাদের জন্য বিলাপ করি, অথচ তোমরা আমাদের জন্য বিলাপ করো না।”

আমি শায়খ আবু আলী দাক্কাক রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি: “শুয়াইব আলাইহিস্‌সালাম কাঁদতে কাঁদতে অন্ধ হয়ে গেলেন। আল্লাহ তা’আলা তাঁর দৃষ্টিশক্তি ফিরিয়ে দিলেন। তিনি পুনরায় অঝোর ধারায় কাঁদলেন। ক্রমে তিনি আবারো অন্ধ হয়ে গেলেন। আল্লাহ তা’আলা এবারও তাঁর দৃষ্টিশক্তি ফিরিয়ে দিলেন। শুয়াইব আলাইহিস্‌সালাম ক্রন্দন থামালেন না। পুনরায় অন্ধ হয়ে যাওয়ার পর আল্লাহ তা’আলা ওহি প্রেরণ করলেন: “তুমি যদি বেহেশত লাভের আশায় ক্রন্দন করে থাকো, তাহলে জেনে রাখো আমি তোমার জন্য বেহেশতে স্থান নির্ধারণ করে রেখেছি; যদি তুমি দোযখের ভয়ে ক্রন্দন করে থাকো তাহলে মনে রেখো আমি তোমাকে দোযখ থেকে মুক্তি দিয়েছি।” হযরত শুয়াইব আলাইহিস্‌সালাম আরজ করলেন, ‘হে আমার মা’বুদ! আমি তো এসব কারণে কাঁদছি না। আমি কাঁদছি তোমাকে পাওয়ার আশায়।’ আল্লাহ তা’আলা ওহি পাঠালেন: “এ জন্যই আমি আমার নবী ও আমার সাথে কথোপকথনকারীকে [মূসা আ.] পাঠিয়েছিলাম দীর্ঘ দশ বছরের জন্য তোমার খেদমতে।”



বলা হয়ে থাকে: “যে কেউ আল্লাহকে পওয়ার জন্য ব্যাকুল হয়, সবকিছু তাকে পাওয়ার জন্য ব্যাকুল হয়।” হাদিস শরীফে আছে: “তিন ব্যক্তিকে পেতে বেহেশত ব্যাকুল আছে: আলী বিন আবি তালিব, আম্মার বিন ইয়াসির ও সালমান ফারসী [রাদ্বিআল্লাহু আনহুম]।” শায়খ আবু আলী দাক্কাক রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি: “একজন সুফি শায়খ বলেন, আমি বাজারে আসলাম। সেখানকার সবকিছু আমাকে পেতে উদগ্রীব, কিন্তু আমি তাদের থেকে মুক্ত থাকি।”

হযরত মালিক বিন দীনার রাহমাতুল্লাহি আলাইহি বলেন: “আমি তাওরাত কিতাবে এ কথাগুলো দেখেছি: ‘তোমাদের জন্য আমাদের আবেগপ্রবণ বিরহ আছে, কিন্তু আমাদের জন্য তোমাদের কোনো আবেগপ্রবণ বিরহ নেই; আমরা

তোমাদের জন্য বাঁশি বাজাই, কিন্তু তোমরা এতে নৃত্য করো না।” হযরত জুনাইদ বাগদাদী রাহমাতুল্লাহি আলাইহিকে কেউ জিজ্ঞেস করলো, প্রেমিক তার প্রেমাস্পদের সঙ্গে মিলনক্ষণে কেনো ক্রন্দন করে? তিনি জবাব দিলেন: “এটা [তার কাঁদা] মিলনের সময়কার আনন্দের ক্রন্দন। আমি শুনেছি দু’জন ভাই সাক্ষাৎ পেয়ে একে অন্যকে জড়িয়ে ধরলো। একজন চিৎকার দিলো: ‘অহ, আবেগময় বিরহ!’, অন্যজন পাল্টা চিৎকার দিলো: ‘অহ, [বেদনাদায়ক] মহানন্দ!’”

## باب حفظ قلوب المشايخ وترك الخلاف عليهم

[কিভাবে সুফি শায়খদের হৃদয় সংরক্ষিত থাকে এবং তাদের আকাঙ্ক্ষার বিরোধিতা হয় না]

قال الله تعالى في قصة موسى مع الخضر، عليهما السلام: " هل أتبعك على أن تعلمني مما علمت رشداً " .

قا الإمام: لما أراد صحبة الخضر حفظ شرط الأدب، فاستأذن أَوَّلاً في الصحبة، ثم شرط عليه الخضر أن لا يعارضه في شيء ولا يعترض عليه في حكم، ثم لما خالفه موسى عليه السلام تجاوز عنه المرة الأولى والثانية، فلما صار إلى الثالثة، والثلاثُ آخر حد القلة وأول حد الكثرة، سلمتة الفرقة؛ فقال: هذا فراق بيني وبينك.أخبرنا أبو الحسين الإهوازي قال: حدثنا أحمد بن عبيد البصري قال: حدثنا أبو سالم القزاز قال: حدثنا يزيد عن بيان قال: حدثنا أبو الرجال، عن أنس بن مالك قال: قال رسول الله صلى الله عليه وسلم: "ما أكرم شاب شيخاً لسنَّه إلا قبض الله تعالى له من يكرمه عند سنه " .

سمعت الأستاذ أبا علي الدقاق، رحمه الله يقول: بدء كل فُرقة المخالفهُ. يعني به: أنَّ من خالف شيخه لم يبق على طريقته وانقطعت العُلقْهُ بينهما وإن جمعتهما البقعة؛ فمن صحب شيخاً من الشيوخ ثم اعترض عليه بقلبه فقد نقض عهد الصحبة، ووجبت عليه التوبة، على أن الشيوخ قالوا: عُقوق الأستاذين لا توبة عنها.

سمعت الشيخ أبا عبد الرحمن السلمي يقول: خرجت إلى مرو في حياة

شيخي الأستاذ أبي سهل الصعلوكي، وكان له قبل خروجي أيام الجمعة بالغدوات مجلس دَوْر القرآن والختم، فوجدته عند رجوعي قد رفع ذلك المسجد، وعقد لأبي الغفاني في ذلك الوقت مجلس القول، فأدخلني من ذلك شيءٌ؛ فكنت أقول في نفسي: قد استبدل مجلس الختم بمجلس القول، فقال لي فكنت أقول في نفسي: قد استبدل مجلس الختم بمجلس القول: فقال لي يوماً: يا أبا عبد الرحمن، ما يقول الناسُ فيّ؟ فقلت: يقولون رفع مجلس القرآن ووضع مجلس القول!! فقال: من قال لأستاذهِ لِمَ؟ لا يفلح أبداً، ومن المعروف أن الجنيد قال: دخلت على السريّ يوماً، فأمرني شيئاً، فقضيت حاجته سريعاً، فلما رجعت ناولني رقعة وقال: هذا المكان قضائك لحاجتي سريعاً، فقرأت الرقعة، فإذا فيها مكتوب سمعت حادياً يحدو في البادية:



أبكي، وهل يدريك ما يبكيني ... أبكي جداراً أن تفارقيني

وتقطعي حبلي وتهجريني ويحكى عن أبي الحسن الهمداني العلوي قال: كنت ليلة عند جعفر الخلدي، وكنت أمرت في بيتي أن يُعَلَّق طير في التنور، وكان قلبي معه، فقال لي جعفر: أقم عندنا الليلة، فتعللت بشيء، ورجعت إلى منزلي، فأخرج الطير من التنور، ووضع بين يدي، فدخل كلب من الباب، وحمل الطير عند تغافل الحاضرين، فأتى بالجواذب الذي تحته، فتعلق به ذيل الخادمة، فانصب.. فلما أصبحتُ دخلت على جعفر، فحين وقع بصره عليّ قال: من لم يحفظ قلوب المشايخ سُلّط عليه كلب يؤذيه.



سمعت الشيخ أبا عبد الرحمن السلمي يقول: سمعت عبد الله بن علي الطوسي يقول: سمعت أبا عبد الله الدينوري يقول: سمعت الحسن

الدامغاني يقول: سمعت عمي البسطامي يحكي عن أبيه: أن شقيقاً البلخيِّ، وأبا تراب النخشبي، قدما على أبي يزيد، فقُدَّمت السفرة، وشاب يخدم أبا يزيد، فقالا له: كل معنا يا فتى. فقال: أنا صائم. فقال أبو تراب: كل ولك أجر صوم شهر. فأبى. فقال شقيق: كل ولك أجر صوم سنة. فأبى. فقال أبو يزيد: تدعُوا من سقط من عين الله تعالى!! فأخذ ذلك الشاب في السرقة بعد سنة، فقطعت يده!! سمعت الأستاذ أبا عليّ يقول: وصف سهل بن عبد الله رجلاً بالولاية خبازاً بالبصرة.. فسمع رجل من أصحاب سهل بن عبدالله ذلك، فاشتاق إليه؛ فخرج إلى البصرة، فأتى حانوت الخباز.. فرآه يخبز وقد تنقب لمحاسنه على عادة الخبازين، فقال في نفسه. لو كان هذا ولياً لم يحترق شعره بغير نقاب. ثم إنه سلم عليه وسأله شيئاً، فقال الرجل: إنك استصغرتني، فلا تنتفع بكلامي، وأبي أن يكلمه.

سمعت الشيخ أبا عبد الرحمن السلمي يقول: سمعت عبد الرحمن الرازي أبا عثمان الحيري يصف محمد بن الفضل البلخي ويمدحه، فاشتاق إليه، فخرج إلى زيارته، فلم يقع بقلبه من محمد بن الفضل ما اعتقد، فرجع إلى أبي عثمان وسأله، فقال: كيف وجدته؟ فقال: لم أجد أحداً إلا حُرم فائدته، ارجع إليه بالحرمة. فرجع إليه عبد الله، فانتفع بزيارته.

ومن المشهور أن عمر بن عثمان المكي رأى الحسين بن منصور يكتب شيئاً، فقال. ما هذا؟ فقال: هو ذا أُعارض القرآن، فدعا عليه وهجره؛ قال الشيوخ إن ما حل به بعد طول المدة كان لدعاء ذلك الشيخ عليه.

سمعت الأستاذ أبا علي الدقاق، رحمه الله تعالى، يقول: لما نفى أهل بلخ محمد بن الفضل من البلد؛ دعا عليهم وقال: اللَّهُمَّ امنعهم الصدق. فلم

يخرج من بلخ بعد صديق.

سمعت أحمد بن يحيى الأبيوري يقول: من رضي عنه شيخه لا يكافأ في حال حيته: لئلا يزول عن قلبه تعظيم ذلك الشيخ. فإذا مات الشيخ أظهر الله عز وجل عليه ما هو جزاء رضاه ومن تغير عليه قلبُ شيخه لا يكافأ في حال حياة ذلك الشيخ، لئلا يرقَّ له، فإنهم مجبولون على الكرم، فإذا مات ذلك الشيخ، فحينئذ يجد المكافأة بعده.

**অনুবাদ:** আল্লাহ সুবানাহু ওয়তা'আলা হযরত মূসা ও হযরত খিযির আলাইহিমাস্‌সালামের বর্ণনায় ইরশাদ করেন:



هَلْ أَتَّبِعُكَ عَلَىٰٓ أَنْ تُعَلِّمَنِ مِمَّا عُلِّمْتَ رُشْدًا

অর্থাৎ: "[মূসা তাঁকে বললেন] আমি কি এ শর্তে আপনার অনুসরণ করতে পারি যে, সত্যপথের যে জ্ঞান আপনাকে শেখানো হয়েছে, তা থেকে আমাকে কিছু শিক্ষা দেবেন?" [কাহাফ : ৬৬]



এই আয়াতের ব্যাখ্যায় [শায়খ কুশাইরী] বলেন: "যখন তিনি [মূসা আ.] খিজির আলাইহিস্‌সালামের সঙ্গ কামনা করলেন, তখন সুহবতের সঠিক আদব রক্ষা করতে সম্মত হন। প্রথমে তিনি সঙ্গে থাকার অনুমতি চাইলেন। খিজির আলাইহিস্‌সালাম এই শর্তে রাজী হলেন যে, তিনি [মূসা আ'] তাঁর কোনো কাজের বিরোধিতা কিংবা বিচার-বিবেচনা সম্পর্কে প্রশ্ন করতে পারবেন না। কিন্তু মূসা আলাইহিস্‌সালাম ভিন্নমত পোষণ করলেন। খিজির আলাইহিস্‌সালাম প্রথমবার ক্ষমা করলেন। কিন্তু মূসা আলাইহিস্‌সালাম পুনরায় অভিযোগ করলেন। এবারও তাঁকে ক্ষমা করা হলো। কিন্তু তিনি যখন তৃতীয়বার খিজির আলাইহিস্‌সালামের সঙ্গে ইখতিলাফ করলেন, তখন [সংখ্যা ৩ ছোট এর শেষ ও বড় এর শুরু হওয়ায়] তিনি আলাদা হওয়ার কথা বললেন:



هَٰذَا فِرَاقُ بَيْنِي وَبَيْنِكَ

অর্থাৎ: "[তিনি বললেন] এখানেই আমার ও আপনার মধ্যে সম্পর্কচ্ছেদ হল।" [কাহাফ : ৭৮]"

হযরত আনাস বিন মালিক রাদ্বিআল্লাহু আনহু থেকে বর্ণিত, রাসূলে করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন: "একজন যুবক কোনো বৃদ্ধকে সম্মান প্রদর্শন করে না, যতক্ষণ না আল্লাহ তা'আলা ঐ যুবক বৃদ্ধ হওয়ার পর আরেকজন যুবককে তাকে সম্মানের জন্য নির্বাচিত করেন।"

আমার শায়খ আবু আলী দাক্কাক রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি: "প্রত্যেক বিচ্ছিন্নতার শুরুতে আছে বাদানুবাদ [মুখালাফা]।" তিনি বুঝাতে চেয়েছেন, যে কেউ স্বীয় মুর্শিদের বিরোধিতা করবে সে তার আধ্যাত্মিক রাস্তা [তরীকা] থেকে বঞ্চিত হবে। শায়খ ও মুরিদের মধ্যে যে আধ্যাত্মিক সম্পর্ক থাকে তা ভেঙ্গে পড়বে, যদিও না তারা একই স্থানে অবস্থান করেন। যে কেউ কোনো সুফি শায়খের সঙ্গী থাকে এবং পরে অন্তর থেকে তাঁর বিরোধিতা করে, সে সুহবতের উসূলে বিঘ্ন ঘটালো। একমাত্র তাওবা [ক্ষমা প্রার্থনা] ছাড়া ফিরে আসার পথ খোলা থাকবে না। একই সঙ্গে কিছু মাশাইখে আজম বলেছেন, "নিজের মুর্শিদের সঙ্গে বেআদবি করার পর তাওবাও [শায়খের নিকট কায়মনোবাক্যে ক্ষমা চাওয়া] প্রায়শ্চিত্ত হিসাবে যথেষ্ট নয়।"



শায়খ আবু আবদুর রহমান সুলামী রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি: "আমি মার্ভের উদ্দেশ্যে যাত্রা করলাম। তখনও আমার শায়খ আবু সাহল সুলুকী রাহমাতুল্লাহি আলাইহি জীবিত ছিলেন। যাত্রার পূর্ব পর্যন্ত দেখেছি তিনি কুরআন তিলাওয়াতের দারস্ দিতেন প্রত্যেক শুক্রবারে। ফিরে এসে দেখলাম তিনি কুরআনের দারস্ বন্ধ করে দিয়েছেন। এর বদলে হযরত আবুল গাফানী রাহামাতুল্লাহি আলাইহির ওয়াজ মাহফিল শুরু করেছেন। আমি এতে চিন্তিত হয়ে পড়লাম। ভাবলাম, তিনি কিভাবে কুরআনের দারসের বদলে ওয়াজ মাহফিল শুরু করলেন! একদিন তিনি [সাহল রাহ.] আমাকে বললেন, 'আবদুর রহমান! মানুষ আমার সম্পর্কে কি বলে?' আমি জবাব দিলাম, 'তারা বলে, আপনি দারসে কুরআন বন্ধ করে ওয়াজ মাহফিল শুরু করেছেন!' তিনি বললেন, 'যে কেউ তার মুর্শিদকে প্রশ্ন করে 'কেনো?' সে লাভবান হবে না।'"



হযরত জুনাইদ বাগদাদী রাহমাতুল্লাহি আলাইহি বলেছেন: "একদা [আমার মুর্শিদ] হযরত সিররি সাক্বাতি রাহমাতুল্লাহি আলাইহির সান্নিধ্যে থাকাকালে কিছু করার জন্য আমাকে নির্দেশ দিলেন। আমি তাড়াতাড়ি কাজ সেরে তাঁর কাছে ফিরে আসলাম। তিনি আমার হাতে এক টুকরো কাগজ দিলেন। বললেন,

'আমার কাজটি তাড়াতাড়ি করার বিনিময় হিসাবে এটা তোমাকে দিলাম'। আমি কাগজে কি আছে পাঠ করতে লাগলাম। এতে লিখা ছিলো: 'আমি একজন উটের রাখালকে মরুভূমিতে এই গজলটি গাইতে শ্রবণ করেছি:

আমি কাঁদি, এবং তুমি জানো কি কেনো কাঁদি? আমি কাঁদি এ ভয়ে, হয়তো তুমি আমাকে ছেড়ে চলে যাবে, তোমার সঙ্গে আমার যে একাত্মতা সৃষ্টি হয়েছে তা বিচ্ছিন্ন হবে এবং তুমি আমাকে পরিত্যাগ করবে।'"

হযরত আবুল হাসান হামদানী আলাওয়ি রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আমি এক রাতে জাফর খুলদির সঙ্গে ছিলাম। [এর পূর্বে] আমি বাড়িতে থাকাকালে নির্দেশ দিয়েছিলাম একটি মুরগি রান্নার জন্য। আমি [জাফর খুলদির] সঙ্গে থাকাকালে এ ব্যাপারে চিন্তা করছিলাম। তিনি আমাকে রাত্রি যাপনের আমন্ত্রণ জানালেন। আমি অযুহাত দেখিয়ে তাঁর আমন্ত্রণকে প্রত্যাখ্যান করে বাড়ি ফিরলাম। উনুনের মুরগিটি রান্না হয়ে যাওয়ায় আমার সম্মুখে আনা হলো। কোত্থেকে এক কুকুর এসে দরজা দিয়ে কক্ষের ভেতর প্রবেশ করলো এবং মুরগিটি নিয়ে পালিয়ে গেল। উপস্থিত সবাই হতবাক হলো এবং শেষ পর্যন্ত মুরগির তরকারীর ঝোল আমার সম্মুখে নিয়ে আসা হলো। হঠাৎ ঝোলের বাটিটি খাদিমের পরনের কাপড়ের সঙ্গে জড়িয়ে উল্টে গেল। সব ঝোল মেঝের উপর পড়ে গেল। পরদিন ঘুম থেকে জেগে উঠে হযরত জাফরের নিকট ছুটে গেলাম। আমার প্রতি তাঁর নজর পড়তেই বললেন: 'কেউ যখন তাঁর মুর্শিদের হৃদয়কে নিরাপত্তা দান করে না, তাহলে আল্লাহ তা'আলা কুকুরকে নির্দেশ দেন তাকে শাস্তি দেওয়ার জন্য!'"



শায়খ শাকিক বলখী ও শায়খ আবু তুরাব নাখশাবী রাহমাতুল্লাহি আলাইহিম একদা হযরত আবু ইয়াযিদ বিস্তামী [বায়েযিদ বিস্তামী] রাহমাতুল্লাহি আলাইহির দরবারে উপস্থিত হলেন। একখানা দস্তারখান বিছানো হলো। একজন যুবক খাদিম এসে খাবার পরিবেশন করলো। উভয় মেহমান খাদিমকেও তাঁদের সঙ্গে খাবার খেতে আমন্ত্রণ জানালেন। সে বললো, 'হাযারাত! আমি রোযা রেখেছি।' শাকিক রাহমাতুল্লাহি আলাইহি তাকে বললেন, 'খাও! তুমি এর বদলে এক মাস রোযা রাখার সওয়াব পাবে!'। পুনরায় সে খাবার খেতে অস্বীকৃতি জানালো। শাকিক রাহমাতুল্লাহি আলাইহি এবার বললেন, 'খাও! তুমি এর বদলে এক বছর রোযা রাখার সওয়াব লাভ করবে!'। এবারও খাদিম যুবকটি খাবার খেতে

অস্বীকার করলো। হযরত বায়েযিদ রাহমাতুল্লাহি আলাইহি বললেন, 'এর কথা ভুলে যান! কারণ এখন সে আল্লাহর করুণার দৃষ্টি থেকে বঞ্চিত হয়ে গেছে!' পরবর্তীতে জানা গেছে, ঐ বছরই যুবকটি চুরি করতে যেয়ে ধরা পড়ে এবং তার হাত কর্তন করা হয়।

হযরত আবু আলী দাক্কাক রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি, "সাহল বিন আবদুল্লাহ তুশতরি রাহমাতুল্লাহি আলাইহি বসরা শহরের এক রুটি ব্যবসায়ীকে আল্লাহর ওলি হিসাবে সম্বোধন করেন। হযরতের এক বন্ধু কথাটি শুনে ঐ লোকটির সাথে সাক্ষাৎ করতে আগ্রহী হলেন। তিনি বসরার উদ্দেশ্যে রওয়ানা দিলেন এবং লোকটির দোকানে পৌঁছুলেন। লক্ষ্য করলেন, লোকটি মাথা [ঐ সময়ের নিয়মানুসারে] আবৃত করে কাজ করছিলেন। এতে তাঁর মনে প্রশ্ন জাগলো, 'লোকটি যদি আল্লাহর ওলি হতেন তাহলে অবশ্যই তার চুল জ্বলতো না, মাথা উন্মুক্ত থাকলেও।' এরপর তিনি রুটি নির্মাতার সঙ্গে সাক্ষাৎ করলেন। রুটি নির্মাতা বললেন, 'আপনি আমার সম্পর্কে খারাপ ধারণা করেছেন। সুতরাং আমার সঙ্গে বাক্যালাপের প্রয়োজন নেই!' এরপর সত্যিই তিনি আর কথা বললেন না।"



আমি আমার শায়খ হযরত আবদুর রহমান সুলামী রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি: আমি আবদুল্লাহ রাযী রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি, তিনি শুনেছেন আবু উসমান হিরী রাহমাতুল্লাহি আলাইহি হযরত মুহাম্মদ বিন ফজল বলখী রাহমাতুল্লাহি আলাইহির খুব প্রশংসা করতেন। সুতরাং রাযী তাঁর সঙ্গে সাক্ষাতের জন্য আগ্রহী হয়ে বলখে আসলেন। সাক্ষাৎ শেষে তিনি কিছুটা হতাশ হলেন। বলখীকে যেরূপ ভেবেছিলেন তাঁর নিকট তিনি সেরূপ বলে মনে হলো না। তিনি আবু উসমান হিরী রাহমাতুল্লাহি আলাইহির দরবারে ফিরে আসলেন। হিরী রাহমাতুল্লাহি আলাইহি জানতে চাইলেন, বলখীকে তোমার কেমন লেগেছে? রাযী জবাব দিলেন, 'যা ভাবছিলাম তিনি তা নন বলে মনে হলো।' হিরী রাহমাতুল্লাহি আলাইহি নির্দেশ দিলেন: 'তুমি ফিরে যাও! তাঁর সম্পর্কে খারাপ ধারণা হেতু তুমি ফায়দা থেকে বঞ্চিত হয়েছো। এবার সম্মান প্রদানের নিয়তে যাও।' সুতরাং আবদুল্লাহ রাযী রাহমাতুল্লাহি আলাইহি ফিরে গেলেন বলখে। এবারকার সাক্ষাতে তিনি বিশেষভাবে উপকৃত হলেন।

হযরত আমর বিন উসমান মক্কী রাহমাতুল্লাহি আলাইহি দেখলেন হযরত হুসাইন বিন মনসুর হাল্লাজ রাহমাতুল্লাহি কি একটা লিখছেন। তিনি তা জানতে চাইলে মনসুর রাহমাতুল্লাহি আলাইহি বললেন, “এর দ্বারা আমি কুরআনের সাথে প্রতিদ্বন্দ্বিতা [উ’রায়িদ] করতে পারি!” সাথে সাথে হযরত আমর বিন উসমান রাহমাতুল্লাহি আলাইহি তাঁকে অভিশাপ দিয়ে সেখান থেকে চলে আসলেন। পরবর্তীতে সুফি মাশাইখ মন্তব্য করেন: ‘অনেক পরে মনসুর হাল্লাজের করুণ পরিণতির কারণ ছিলো মক্কী সাহেবের এই অভিশাপ।’

শায়খ আবু আলী দাক্কাক রামাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি: “মুহাম্মদ বিন ফযলকে যখন বলখের মানুষ তাদের শহর থেকে তাড়িয়ে দেয় তখন তিনি এই বলে অভিশাপ দেন: ‘হে আল্লাহ! এদের অন্তর থেকে আন্তরিকতার গুণ উঠিয়ে নিন!’। সেই থেকে এখন পর্যন্ত বলখে জন্ম নেওয়া একজনও সত্যনিষ্ঠ হিসাবে প্রতিষ্ঠা লাভ করে নি।”



হযরত আহমদ বিন ইয়াহইয়া আবিওয়ার্দি রাহমাতুল্লাহি আলাইহি বলেন: “যে কেউ তার শায়খের সন্তুষ্টি লাভে সক্ষম হয়েছে, শায়খ এই দুনিয়ায় থাকাকালে এর প্রতিদান পাবে না। সুতরাং তার মুর্শিদের প্রতি প্রশংসাবাদও হৃদয় থেকে মুছে যাবে না। শুধুমাত্র শায়খের মৃত্যুর পর আল্লাহ তা’আলা তাকে স্বীয় মুর্শিদের সন্তুষ্টি লাভের প্রতিদান দেবেন যা তার প্রাপ্তি। একইভাবে মুর্শিদের অসন্তুষ্টির কারণে তিনি দুনিয়ায় থাকতে, মুরিদ ক্ষতিগ্রস্ত হবে না। কারণ মুর্শিদরা ক্ষমাকারী। তবে তাঁর মৃত্যুর পর ঐ মুর্শিদ যে তাকে অসন্তুষ্ট করেছে, সে ক্ষতির সম্মুখীন হবে।”

# باب السماع

## বাবুস সামা' [সামা' শ্রবণ অধ্যায়]

قال الله عزَّ وجلَّ: " فبشر عبادي الذين يستمعون القول فيتبعون أحسنه "
.

اللام في قوله القول تقتضي التعميم والاستغراق، والدليل عليه: أنه مدحهم باتباع الأحسن.

وقال تعالى: " فهم في روضة يحبرون " ، جاء في التفسير: أنه السماع وأعلم أن سماع الأشعار بالألحان الطيبة والنغم المستلذة إذا لم يعتقد المستمع محظوراً، ولم يسمع على مذموم في الشرع، ولم ينجز في زمام هواه، ولم ينخرط في سلك لهواه، مباح في الجملة.



ولا خلاف أن الأشعار أنشدت بين يدي رسول الله صلى الله عليه وسلم، وأنه سمعها ولم ينكر عليهم في إنشادها، فإذا جاز استماعها بغير الألحان الطيبة فلا يتغير الحكم بأن يسمع بالألحان.

هذا ظاهر من الأمر. ثم ما يوجب المستمع توفر الرغبة على الطاعات، وتذكر ما أعدّ الله تعالى لعباده المتقين من الدرجات ويحمله على التحرر من الزلات، ويؤدي إلى قلبه في اعمال صفاء الواردات مستحب في الدين ومختار في الشرع، وقد جرى على لفظ رسول الله صلى الله عليه وسلم ما هو قريب من الشعر، وإن لم يقصد أن يكون شعراً.

أخبرنا: أبو الحسن علي بن أحمد ألإهوازي قال: أخبرنا أحمد بن عبيد الصفار قال: حدثنا الحارث بن أبي أسلمة قال: حدثنا أبو النضر قال:

حدثنا شعبة عن حميد قال: سمعت أنساً يقول: كانت الأنصار يحفرون الخندق فجعلوا يقولون:

نحن الذين بايعوا محمداً ... على الجهاد ما بقينا أبداً

فأجابهم رسول الله صلى الله عليه وسلم: " اللّٰهُمَّ لا عيش إلا عيش الآخرة، فأكرم الأنصار والمهاجرة " وليس هذا اللفظ منه، صلى الله عليه وسلم، على وزن الشعر، لكنه قريب منه.

وقد سمع السلف الأكابرُ الأبيات بالألحان؛ فمن قال بإباحته من السلف: مالك بن أنس: وأهل الحجاز كلهم يبيحون الغناء، وأما الحداء فإجماع منهم على إجازته.



وقد وردت الأخبار واستفاضت الآثار في ذلك، وروي عن ابن جريج أنه كان يرخص في السماع، فقيل له: إذا أتى بك يوم القيامة، ويؤتى بحسناتك ولا في السيآت. يعني أنه من المباحات: وليس كلامنا في هذا النوع من السماع: فن هذه الطائفة جلت رتبتهم عن أن يستمعوا بلهو، أو يقعدوا للسماع بسهو، أو يكونوا بقلوبهم مفكرين في مضمون لغو. أو يستمعوا على صفة غير كفء.



وقد روي عن أبن عمر آثار في إباحة السماع، وكذلك عن عبدالله بن جعفر ابن أبي طالب. وكذلك عن مر رضي الله عنهم أجمعين، في الحداء وغيره.

وأنشد بين يدي النبي صلى الله عليه وسلم الأشعار فلم ينه عنها، وروي أنه صلى الله عليه وسلم استنشد الأشعار.

ومن المشهور الظاهر أنه دخل بيت عائشة رضي الله عنها، وفيه جاريتان

تغنيان، فلم ينههما.

أخبرنا الشيخ أبو عبد الرحمن السلمي قال: أخبرنا محمد بن جعفر بن محمد ابن مطر قال: حدثنا الحباب بن محمد التستري قال: أخبرنا أبو الأشعث قال: حدثنا محمد بن بكر البرساني قال: حدثنا شعبة، عن هشام بن عروة، عن أبيه، عن عائشة رضي الله عنها: " أن أبا بكر الصديق، رضي الله عنه، دخل عليها وعندها قينتان تغنيان بما تقاذفت به الأنصار يوم بعاث، فقال أبو بكر: مزمار الشيطان مرتين فقال النبي صلى الله عليه وسلم: دعهما يا أبا بكر؛ فإن لكل قوم عيداً وعيدنا هذا اليوم " .



أخبرنا: علي بن أحمد الأهوازي قال: أخبرنا أحمد بن عبيد، قال: حدثنا عثمان بن الضي قال: حدثنا أبو كمال، قال: حدثنا أبو عوانة، عن الأجلح، عن أبي الزبير، عن جابر، عن عائشة رضي الله عنها: " أنها أنسكحت ذات قرابتها من الأنصار. فجاء النبي صلى الله عليه وسلم فقال: أهديتم الفتاة؟ فقالت: نعم. قال: فأرسلت من يغني؟ قالت: لا. فقال النبي صلى الله عليه وسلم: ن النصار فيهم غزل، فلو أرسلتم من يقول: أتيناكم أتيناكم فحيونا نحييكم "



أخبرنا الأستاذ الإمام أبوبكر محمد بن الحسين بن فورك، رضي الله عنه، قال: حدثنا أحمد بن محمود بن خرزاذ قال: حدثنا الحسين بن الحارث الإهوازي قال: حدثنا سلمة بن سعيد، عن صدقة بنت أبي عمرن، قالت: حدثنا علقمة ابن مرثد، عن زاذان، عن البراءة بن عازب قال: سمعت رسول الله صلى الله عليه وسلم يقول: " حسنوا القرآن بأصواتكم؛ فإن الصوت الحسن يزيد القرآن حسناً " دلّ هذا الخبر على فضيلة الصوت

الحسن.

وأخبرنا علي بن أحمد بن عبدان الإهوازي قال: أخبرنا أحمد بن عبيد قال: حدثنا عثمان بن عمر الضبي قال: حدثنا أبو الربيع قال: حدثنا عبد السلام ابن هاشم قال: حدثنا عبدالله بن محرز، عن قتادة، عن أنس بن مالك قال: قال رسول الله صلى الله عليه وسلم: " لكل شيء حلية وحلية القرآن الصوت الحسن ".

أخبرنا علي بن أحمد الأهوازي، قال: أخبرنا أحمد بن عبيد قال: حدثنا محمد بن يونس الكريمي يقال: حدثنا الضحاك بن مخلد أبو عاصم قال: حدثنا شبيب بن بشر بن البجلي، عن أنس بن مالك قال: قال رسول الله صلى الله عليه وسلم: " صوتان ملعونان: صوتُ ويل عند مصيبة، وصوت مزمار عند نغمة ".



مفهوم الخطاب يقتضي إباحة غير هذا في غير هذه الأحوال، وإلا بطل التخصيص.

والأخبارُ في هذا الباب تكثر، والزياة على هذا القدر من ذكر الروايات تخرجنا عن المقصود من الاختصار، وقد روي أن رجلاً أنشد بين يدي رسول الله صلى الله عليه وسلم:

اقبلت فلاح لها ... عارضان كالسبج

أدبرت فقلت لها ... والفؤاد في وَهج

هل على ويحكما ... إن عشقت من حرج

فقال رسول الله صلى الله عليه وسلم: لا.

وإن حُسن الصوت مما أنعم الله تعالى به على صاحبه من الناس: قال الله

عز وجل: " يزيد في الخلق ما يشاء " . قيل في التفسير: من ذلك، الصوت الحسن وذم الله سبحانه الصوت الفظيع؛ فقال تعالى: " إن أنكر الأصوات لصوت الحمير " .

واستلذاذ القلوب واشتياقها إلى الأصوات الطيبة واسترواحها إليها مما لا يمكن جحوده؛ فإن الطفل يسكن إلى الصوت الطيب، والجمل يقاسي تعب السير ومشقة الحمولة فيهون عليه بالحداء. قال الله تعالى: " أفلا ينظرون إلى الإبل كيف خلقت " .

وحكى إسماعيل بن عالية قال: كنت أمشي مع الشافعي، رحمه الله تعالى، وقت الهاجرة فجزنا بموضع يقول فيه أحد شيئاً، فقال: مل بنا إليه، ثم قال: أيطربك هذا؟ فقلت: لا. فقال: مالك حسن!! وقال رسول الله صلى الله عليه وسلم: " ماأذن الله تعالى لشيء كأذنه لنبي يتغنى بالقرآن " .



أخبرنا علي بن أحمد الإهوازي قال: أخبرنا أحمد بن عبيد قال: حدثنا ابن ملحان قال: حدثنا يحي بن بكير قال: حدثنا الليث عن عقيل، عن ابن شهاب أنه قال: حدثنا يحي بن بكير قال: حدثنا الليث عنعقيل، عن ابن شهاب أنه قال: أخبرني أبو سلمة، عن أبي هريرة قال: قال رسول الله صلى الله عليه وسلم: " ما أذن الله لشيء ما أذن لنبي حسن الصوت يتغنى بالقرآن يجهر به " .

وقيل: إن داود عليه السلام كان يستمع لقراءته الجن والإنس والطير والوحش إذا قرأ الزبور، وكان يحمل مجلسه أربعمائة جنازة ممن قد مات ممن سمعوا قراءته.

وقال صلى الله عليه وسلم لأبي موسى الأشعري: " لقد أوتيت مزماراً من

مزامير آل داود " متفق عليه.
وقال معاذ بن جبل لرسول الله صلى الله عليه وسلم: " لو علمت أنك تسمع لحبرتَه لك تحبيراً " .
أخبرنا أبو حاتم السجستاني قال: أخبرنا عبد الله بن علي السراج قال: حكى أبو بكر محمد بن داود الدينوري الرقي قال: كنت في البادية، فوافيت قبيلة من قبائل العرب، وأضافني رجل منهم، فرأيت غلاماً أسود مقيداً هناك. ورأيت جمالاً قد ماتت بفناء البيت، فقال لي الغلام: أنت الليلة ضيف، وأنت على مولاي كريم، فتشفع لي؛ فإنه لا يردك.



فقلت لصاحب البيت: لا آكل طعامك حتى تحل هذا العبد.



فقال: هذا الغلام قد أفقرني وأتلف مالي!! فقلت: فما فعل؟
فقال: له صوت طيب، وكنت أعيش من ظهر هذه الجمال، فحملها أحمالاً ثقيلة، وحدا لها حتى قطعت مسيرة ثلاثة في يوم واحد، فلما حط عنها ماتت كلها، ولكن قدوهبته لك وحلَّ عنه القيد، فلما أصبحنا أحببت أن أسمع صوته، فسألته عن ذلك، فأمر الغلامَ أن يحدو على جمل كان على بئر هناك يستقي عليه، فحدا الغلام.. فهام الجمل على وجهه وقطع حباله، ولم أظن أني سمعت صوتاً أطيب منه، فوقعت لوجهي.. حتى أشار إليه بالسكوت.



سمعت الشيخ أبا عبد الرحمن السلمي يقول: سمعت محمد بن عبد الله بن عبد العزيز يقول: سمعت أبا عمرو الأنماطي يقول: سمعت الجنيد يقول، وقد سئل: ما بال الإنسان يكون هادئاً، فذ سمع السماع اضطرب؟ فقال: إن الله تعالى لما خاطب الذرَّ في الميثاق الأول بقوله: " ألست بربك قالوا بلى

" استفرغت عذوبة سماع الكلام الأرواح، فلما سمعوا السماع حركهم ذكر ذلك.

سمعت الأستاذ أبا عليّ الدقاق يقول: السماع حرام على العوام؛ لبقاء نفوسهم، مباح للزهاد؛ لحصول مجاهداتهم، مستحب لأصحابنا؛ لحياة قلوبهم.

سمعت أبا حاتم السجستاني يقول: سمعت أبا نصر الصوفي يقول: سمعت الوجيهي يقول: سمعت أبا عليّ الروذباري يقول: كان الحارث بن أسد المحاسبي ثلاث إذا وجدن مُتسع بهنَّ، وقد فقدناها: حسن الوجه مع الصيانة، وحسن الصوت مع الديانة، وحسن الإخاء مع الوفاء.



وسئل ذو النون المصري عن الصوت الحسن، فقال: مخاطبات وإشارات أودعها أنه تعالى كلّ طيب وطيبة.



وسئل مرة أخرى عن السماع فقال: وارد حقٌّ يزعج القلوب إلى الحقِّ؛ فمن أصغى إليه بحق تحقق، ومن أصغًى إليه بنفس تزندق.



وحكى جعفر بن نصير: عن الجنيد أنه قال: تنزل الرحمة على الفقراء في ثلاثة مواطن: عند السماع؛ فإنهم لا يسمعون إلا عن حق، ولا يقولون إلا عن وجد، وعند أكل الطعام؛ فأنهم لا يأكلون إلا عن فاقة، وعند مجاراة العلم: فإنهم لا يذكرون إلا صفات الأولياء.

سمعت محمد بن الحسين يقول: سمعت الحسين بن أحمد بن جعفر يقول سمعت أبا بكر بن ممشاد يقول: سمعت الجنيد يقول: السماع فتنة لمن طلبه. ترويح لمن صادفه.

وحكي عن الجنيد أنه قال: السماع يحتاج إلى ثلاثة أشياء: الزمان. والمكان؛

আছে, হযরত ওয়াজিহী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আমাদের [সামা'] ব্যবসার হাল এমনই হয়েছে যে, আমরা সেই বিন্দুতে পৌঁছুয়ে গেছি যা একটি অসির ক্ষুরধার প্রান্তের মতো। একটু এদিক-সেদিক হলেই আমরা নিমজ্জিত হবো জাহান্নামের অগ্নিতে।"

হযরত খায়রুন নাস্‌সাজ রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "মূসা ইবনে ইমরান আলাইহিমাস্‌সালাম একদিন কিছু লোককে দ্বীনের দাওয়াত দিচ্ছিলেন। এক ব্যক্তি চিৎকার করে উঠলো। মূসা আলাইহিস্‌সালাম তাকে তিরস্কার করলেন। আল্লাহ তা'আলা তাঁর নিকট ওহি প্রেরণ করলেন: 'আমার দয়া হেতু তারা ক্রন্দন করে; আমার প্রতি তাদের ভালোবাসা হেতু তারা নিজেদেরকে প্রদর্শন করে [তিরস্কার পেতে]; আমাকে পাওয়ার মধ্যে যে অনুভূতি তাদের মধ্যে আন্দোলিত হয় তাতেই তারা চিৎকার দেয়! তাহলে তুমি কেনো আমার বান্দাদেরকে অভিযুক্ত করছো?'"



হযরত শিবলী রাহমাতুল্লাহি আলাইহি কাউকে বলতে শুনলেন: "এক ডজন শশা [খিয়ার], একটি মাত্র দানিকের [এক দানিক = এক দিরহামের ৬ ভাগের এক ভাগ] বিনিময়ে!" তিনি চিৎকার দিয়ে বললেন: "যদি এক ডজন পূণ্যবানদের [খিয়ার] মূল্য হয় মাত্র ১ দানিক তাহলে পাপীদের মূল্য কি হবে?" তাঁরা [সুফিরা] বলেন: "জান্নাতের হুররা যখন গান শুরু করে, তখন বৃক্ষরাজি গজে ওঠে।" বর্ণিত আছে, হযরত আউন বিন আবদুল্লাহ রাহমাতুল্লাহি আলাইহি একদা এক দাসী মেয়েকে নির্দেশ দিলেন সুন্দর সুরে গাইতে, যাতে করে উপস্থিত মানুষ কাঁদতে সক্ষম হয়।



কেউ একজন হযরত আবু সুলামইমান দারানী রাহমাতুল্লাহি আলাইহির নিকট সামা' সম্পর্কে জানতে চাইলো। তিনি জবাব দিলেন: "প্রত্যেক হৃদয় যা সুন্দর কণ্ঠধ্বনির জন্য লালায়িত তা দুর্বল। এর প্রতি সেরূপ আচরণ করা চাই ঠিক যেভাবে একটি শিশুকে ঘুম পাড়ানোর সময় করা হয়ে থাকে।" এরপর আবু সুলাইমান আরো বললেন: "একটি সুন্দর সুর হৃদয়ে কোনো কিছুর সূচনা করে না। বরং এটা জাগ্রত করে যা সেখানে আগে থেকেই ছিলো।" হযরত ইবনে আবিল হাওয়ারী রাহমাতুল্লাহি আলাইহি একথা শুনে মন্তব্য করেন: "সুবহানাল্লাহ! আবু সুলাইমান সত্য বলেছেন!" হযরত জুরাইরী রাহমাতুল্লাহি আলাইহি কুরআন শরীফের এই আয়াতাংশ সম্পর্কে:

كُونُوا رَبَّانِيِّينَ

অর্থাৎ: "তোমরা আল্লাহওয়ালা হয়ে যাও, ..." [আলে ইমরান : ৭৯] মন্তব্য করেন: "তাদের মতো হও যারা আল্লাহর কথা শ্রবণ করেন ও তাঁর মাধ্যমে কথা বলেন।"

কোনো এক ব্যক্তি একজন সুফিকে সামা' সম্পর্কে প্রশ্ন করলে জবাবে বললেন: "বিদ্যুতের ঝলক যা উজ্জ্বল হয়ে ওঠে ও পরে ধীর ধীরে বিলীন হয়; আলো দৃশ্যমান হয়, তারপর অদৃশ্য হয়ে যায়। কী মিষ্টি লাগে যদি তা চোখের পলক পরিমাণ সময়ও স্থায়ী থাকে!" এরপর তিনি আবৃত্তি করলেন:

> এক ভাবনা প্রবেশ করলো তার অন্তরের অন্তঃস্থলে- যেনো তা ছিলো বিজলির চমক, তারপর অদৃশ্য হয়ে গেলো!



তাঁরা বলেন: "সামা' শবণের জন্য প্রত্যেক মানব অঙ্গের মধ্যে একটি অংশ আছে। যখন এর একটি অংশ চোখে পড়ে, তখন তা কাঁদে; যখন এর একটি অংশ জিহ্বায় পতিত হয় তখন তা চিৎকার দেয়; যখন এর একটি অংশ হস্তে আসে, তখন সে পরনের বস্ত্রাদি ছিড়ে ফেলে ও বুকে আঘাত হানে; যখন একটি অংশ পায়ে পড়ে তখন তা নৃত্য করে।"



বর্ণিত আছে, যখন এক পারস্যের রাজার মৃত্যু ঘটে, তিনি উত্তরাধিকার হিসাবে ছোট্ট একটি শিশু রেখে যান। শিশুর প্রতি যখন রাজ্যের প্রজারা প্রভুভক্তির অঙ্গীকার করতে গেলো তখন তারা নিজেরাই প্রশ্ন করলো: "আমরা কিভাবে এই বাচ্চা শিশুটির জ্ঞানবুদ্ধির মাত্রা জানতে পারি?" তারা সিদ্ধান্ত নিল একজন গায়ককে নিয়ে আসবে। সে শিশুর সামনে গান করবে। যদি শিশুটি মনোযোগসহ গান শ্রবণ করে তাহলে বুঝা যাবে সে বুদ্ধিমান। সুতরাং তারা একজন গায়ক নিয়ে আসলো। গায়ক গান শুরু করতেই শিশুটি হাসতে লাগলো। সুতরাং প্রজারা মাটিতে চুম্বন দিলো ও শিশুর প্রতি আনুগত্যের অঙ্গীকার করলো।



শায়খ আবু আলী দাক্কাক রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি: "হযরত আবু আমর বিন নুজাইদ, হযরত নাসরাবাদী রাহমাতুল্লাহি আলাইহিমা এবং তাঁর যুগের সুফিরা এক জায়গায় একত্রিত হলেন। হযরত নাসরাবাদী সকলকে বললেন: 'আমি বিশ্বাস করি, একদল লোক যখন এক স্থানে একত্রিত হন তখন

একজনকে কথা বলা উচিৎ। বাকীরা অন্যের গীবত করার চেয়ে নীরব থাকাই ভালো।' আবু আমর বললেন: 'যদিও তুমি ত্রিশ বছর যাবৎ গীবত করে থাকো, তথাপি তা তোমার জন্য এটা উত্তম যে, যা তুমি শ্রবণকালে সত্যিই অনুভব করছো তা প্রকাশ না করো।'"

হযরত দাক্কাক রাহমাতুল্লাহি আলাইহি আরো বলেন: "সামা' শ্রবণ সম্পর্কিত তিনটি দল আছেন: ১. প্রথম দল শ্রবণ করতে অভিকাঙ্ক্ষী [মুতাসাম্মিত]। ২. দ্বিতীয় দল যারা শুনে [মুসতামি']। ৩. তৃতীয় দল যারা [সত্যিকার] শ্রবণকারী [সামি']। প্রথম দলভুক্ত ব্যক্তি শুনেন তার নিজের মরমি মুহূর্তগুলোতে [ওয়াক্বত্]। দ্বিতীয় দলভুক্ত ব্যক্তি তার সার্বিক আধ্যাত্মিক অবস্থাভেদে [হাল] শুনেন। আর তৃতীয় দলভুক্ত ব্যক্তি শুনেন সত্যের মাঝে [বি-হাক্ক]।"

আমি শায়খ আবু আলী দাক্কাক রাহমাতুল্লাহি আলাইহিকে বার বার, সামা'র ব্যাপারে ছাড় দেওয়ার কথা জিজ্ঞেস করেছি। কিন্তু তিনি প্রতিবারই আমাকে যেসব ব্যাপার থেকে দূরে থাকতে হবে তা-ই বলেছেন। আমার দীর্ঘদিনের সুহবত শেষে একদিন তিনি আমাকে বললেন: "সুফি শায়খরা বলেন: 'যদি তোমার হৃদয় আল্লাহর সাথে সংযুক্ত থাকে তাহলে [সামা'] শ্রবণে কোনো ক্ষতি হবে না!'"

হযরত আবদুল্লাহ ইবনে আব্বাস রাদ্বিআল্লাহু আনহুমা থেকে বর্ণিত, আল্লাহ তা'আলা হযরত মূসা আলাইহিস্‌সালামের নিকট ওহি প্রেরণ করলেন: "আমি তোমার মধ্যে দশ হাজার শ্রবণেন্দ্রিয় স্থাপন করেছি, যাতে তুমি আমার কথাগুলো শুনতে পাও। স্থাপন করেছি দশ হাজার জিহ্বা যাতে তুমি আমার কথার জবাব দিতে পারো। তবে, আমার আরো নৈকট্যশীল বান্দা ও ভালোবাসার পাত্র হবে, যদি তুমি বেশি বেশি দরূদ ও সালাম পেশ করো আমার হাবীব মুহাম্মদের [সা.] উপর!"

বর্ণিত আছে, একজন সুফি-দরবেশ হযরত মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে স্বপ্নে দেখলেন। তিনি বললেন: "এর মধ্যে অনেক ভুল-ভ্রান্তি আছে।" এখানে তিনি সামা' সম্পর্কে বলেছেন। হযরত আবুল হারিস আউলাসী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আমি একদা ছাদের উপর শুয়ে আছি। স্বপ্নে শয়তানকে দেখতে পেলাম। সে আউলাস শহরের একটি অট্টালিকার ছাদে দাঁড়িয়ে আছে। তার ডানপাশে একদল ও বামপাশে আরেকদল লোক ছিলো।

তাদের সকলের পরনে পরিষ্কার কাপড়-চোপড়। সে একটি দলকে বললো: 'গান করো!' তারা হেলেদুলে সুরেলা কণ্ঠে গান করলো। গানের সুর আমকে ভীতি প্রদান করলো। ভাবলাম ছাদ থেকে লাফ মারবো। সে [শয়তান] এবার [তাদেরকে] বললো: 'নাচো!' সুতরাং তারা খুব সুন্দরভাবে নাচতে লাগলো। এবার সে আমাকে বললো: 'হে আবুল হারিস! তোমার নিকটস্থ হওয়ার জন্য এ থেকে আর কোনো উত্তম পথ আমি খুঁজে পাই নি!'"

হযরত আবদুল্লাহ বিন আলী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "এক রাত্রে হযরত শিবলী রাহমাতুল্লাহি আলাইহির সুহবতে ছিলাম। একজন কাওয়াল কি একটা গাইছিলো। হযরত শিবলী হঠাৎ চিৎকার দিয়ে উঠলেন। তিনি বসাবস্থায়ও নিজেকে নিয়ন্ত্রণ করতে পারছিলেন না। একজন প্রশ্ন করলো: 'আবু বকর! আপনার কি হয়েছে? আপনি তো সামা' পরিবেশনে উপস্থিত আছেন!' তিনি ভাবোদ্দীপ্ত অবস্থায় দাঁড়িয়ে গেলেন এবং আবৃত্তি করলেন:



> আমার মধ্যে বিরাজ করছে দু'টি প্রমত্ততা, আর আমার ফূর্তিবাজ-সাথীদের মাঝে আছে মাত্র একটি
> আর এটাই তো একমাত্র জিনিস যা আমাকে সকলের মধ্যে আলাদা বৈশিষ্ট্য দান করেছে।"



হযরত আবু আলী রুজবারী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "একদিন আমি একটি প্রাসাদের পাশ দিয়ে যাচ্ছিলাম। দেখতে পেলাম একজন সুদর্শন যুবক জমিনের উপর পড়ে আছেন। তাকে ঘিরে রেখেছে একদল মানুষ। আমি তার সম্পর্কে জানতে চাইলাম, কি হয়েছে? তারা জবাব দিল: 'এই প্রাসাদের নিকট দিয়ে যাওয়ার সময় যুবক একটি বাঁদি মেয়ের কণ্ঠে শুনতে পেলেন:



> গোলামের এ সংকল্প কতো মহান যা তাকে প্রবৃত্ত করেছে তোমায় একনজর দেখতে
> এটা নয় কি যথেষ্ট তার চোখের জন্য- তার পানে দৃষ্টি দেওয়া, যে ইতোমধ্যে দেখে ফেলেছে তোমায়?

এরপর তিনি এতো জোরে এক চিৎকার দিলেন যে, এ থেকেই তার প্রাণবায়ু বেরিয়ে গেলো!"

# باب كرامات الأولياء

বাব কারামাতুল আউলিয়া [আউলিয়াদের কারামাত অধ্যায়]

قال الأستاذ أبو القاسم: ظهورُ الكرامات على الأولياء جائز. والدليل على جوازه أنه أمر موهومٌ حدوثه في العقل لا يؤدي حصوله إلى رفع أصل من الأصول، فواجبٌ وصفه، سبحانه، بالقدرة على إيجاده، وإذا وجب كونه مقدوراً لله، سبحانه، فلا شيء يمنع جواز حصوله.

وظهور الكرامات علامة صدق من ظهرت عليه في أحواله، فمن لم يكن صادقاً فظهور مثلها عليه لا يجوز. والذي يدل عليه أن تعريف القديم سبحانه إيانا، حتى نفرق بين من كان صادقاً في أحواله، وبين من هو مبطل من طريق الاستدلال أمر موهوم، ولا يكون ذلك إلا باختصاص الولي بما لا يوجد مع المفتري في دعواه، وذلك الأمر هو الكرامة التي أشرنا إليها.

ولا بد أن تكون هذه الكرامة فعلاً ناقضاً للعادة في أيام التكليف، ظاهراً على موصوف بالولاية في معنى تصديقه في حاله.

وتكلم الناس في الفرق بين الكرامات وبين المعجزات من أهل الحق؛ فكان الإمام أبو إسحاق الإسفرايني، رحمه الله، يقول: المعجزات دلالات صدق الأنبياء، ودليل النبوة لا يوجد مع غير النبي، كما أن العقل المحكم لما كان دليلاً لعالم في كونه عالماً لم يوجد ممن لا يكون عالماً.

وكان يقول: الأولياء لهم كرامات شبه إجابة الدعاء، فأما جنس ما هو معجزة للأنبياء فلا.

وأما الإمام أبو بكر بن فورك، رحمه الله، فكان يقول: المعجزات: بدلالات

الصدق، ثم إن ادعي صاحبها النبوة فالمعجزات تدل على صدقه في مقالته، وإن أشار صاحبها إلى الولاية دلت المعجزة علي صدقه في حلته، فتسمى كرامة ولا تسمى معجزة وإن كانت من جنس المعجزات للفرق.

وكان رحمه الله يقول: من الفرق بين المعجزات والكرامات: أن الأنبياء عليهم السلام مأمورون بإظهارها والوليّ يجب عليه سترها وإخفاؤها، والنبي صلى الله عليه وسلم يدعى ذلك ويقطع القول به، والولي لا يدعيها ولا يُقطع بكرامته، لجواز أن يكون ذلك مكراً.

وقال أوحد فنه في وقته القاضي أبو بكر الأشعري، رضي الله عنه: إن المعجزات تختص بالأنبياء، والكرامات تكون للأولياء كما تكون للأنبياء ولا تكون للأولياء معجزة، لأن من شرط المعجزة اقتران دعوة النبوة بها، والمعجزة لم تكن معجزة لعينها، وإنما كانت معجزة لحصولها على أوصاف كثيرة، فمتى اختل شرط من تلك الشرائط، لا تكون معجزة. وأحد تلك الشرائط: دعوة النبوة، والولي لا يدعي النبوة، فالذي يظهر عليه لا يكون معجزة..

وهذا القول الذي نعتمده ونقول به، بل ندين به.

فشرائط المعجزات، كلها أو أكثرها، توجد في الكرامة إلا هذا الشرط للواحد. والكرامة فِعْل لا محالة محدث، لأن ما كان قديماً لم يكن له اختصاص بأحد، وهو ناقض للعادة، وتحصل في زمان التكليف وتظهر على عبد تخصيصاً له وتفضيلاً. وقد تحصل باختياره ودعائه، وقد لا تحصل له، وقد تكون بغير اختياره في بعض الأوقات، ولم يؤمر الوليّ بدعاء الخلق إلى نفسه ولو أظهر شيئاً من ذلك على من يكون أهلاً له لجاز.

واختلف أهل الحق في الولي: هل يجوز أني علم أنه ولي؟ أم لا؟ فكان الإمام أبو بكر بن فورك رحمه الله يقول: لا يجوز ذلك: لأنه بسلبه الخوف ويوجب له الأمن.

وكان الأستاذ أبو علي الدقاق رحمه الله يقول بجوازه.

وهو الذي يؤثره ونقول به.

وليس ذلك بواجب في جميع الأولياء حتى يكون كلُّ وليٍّ يعلم أنه وليّ واجباً، ولكن يجوز أن يعلم بعضهم كما يجوز أن لا يعلمه بعضهم. فإذا علم بعضهم أنه ولي كانت معرفته تلك كرامة له انفرد بها.



وليس كل كرامة لوليّ يجب أن تكون تلك بعينها لجميع الأولياء. بل لو لم يكن للولي كرامة ظاهرة عليه في النيا لم يقدح عدمها في كونه وليا.



بخلاف الأنبياء فإنه يجب أن تكون لهم معجزات؛ لأن النبي مبعوث إلى الخلق فبالناس حاجة إلى معرفة صدقه؛ ولا يعرف إلا بالمعجزة.



وبعكس ذلك حال الولي؛ لأنه ليس بواجب على الخلق، ولا على الولي أيضاً، العلم بأنه وليّ.



والعشرة من الصحابة صدقوا الرسول صلى الله عليه وسلم فيما أخبرهم به أنهم من أهل الجنة.

وقول من قال لا يجوز ذلك لأنه يخرجهم من الخوف فلابأس أن يخافوا تغيير العقابة، والذي يجدونه في قلوبهم من الهيبة والتعظيم والإجلال للحق سبحانه، يزيد ويربوعلى كثير من الخوف.

وأعلم أنه ليس للولي مساكنة إلى الكرامة التي تظهر عليه، ولا له ملاحظة. وربما يكون لهم في ظهور جنسها قوة يقين وزيادة بصيرة

لتحققهم أن ذلك فعل الله، فيستدلون بها على صحة ما هم عليه من العقائد.

وبالجملة، فالقول بجواز ظهورها على الأولياء واجب، وعليه جمهور أهل المعرفة، ولكثرة ما تواتر بأجناسها الأخبار والحكايات صار العلم بكونها وظهورها على الأولياء في الجملة علماً قوياً أنتفى عنه الشكرك. ومن توسط هذا الطائفة وتواتر عليه حكاياتهم وأخبارهم لمتبق له شبهة في ذلك على الجملة. ومن دلائل هذه الجملة: نص القرآن في قصة صاحب سليمان عليه السلام. حيث قال " أنا آتيك به قبل أن يرتد إليك طرفك " ولم يكن نبياً.



والأثر: عن أمير المؤمنين عمر بن الخطاب، رضي الله عنه، صحيح أنه قال: يا سارية الجبل في حال خطبته يوم الجمعة، وتبليغ صوت عمر إلى سارية في ذلك الوقت حتى تحرز من مكامن العدو من الجبل في تلك الساعة.



فإن قيل: كيف يجوز إظهار هذه الكرامات الزائدة في المعاني على معجزات الرسل؟ وهل يجوز تفضيل الأولياء على الأنبياء عليهم السلام؟ قيل: هذه الكرامات لاحقة بمعجزات نبينا صلى الله عليه وسلم؛ لأنكل من له بصادق في الإسلام لا تظهر عليه الكرامة. وكل نبي ظهرت كرامته على واحد من أمته فهي معدودة من جملة معجزاته؛ إذ لو لم يكن ذلك الرسول صادقاً لم تظهر على يد من تابعه الكرامة. فأما رتبة الأولياء فلا تبلغ ربتةَ الأنبياء عليهم السلام: للإجماع المنعقد على ذلك.

وهذا أبو يزيد البسطامي سئل عن هذه المسألة فقال: مثل ما حصل للأنبياء عليهم السلام كمثل زِق فيه عسل ترشح منه قطرة، فتلك القطرةُ مثل ما لجميع الأولياء، وما في الظرف مثل لنبينا صلى الله عليه وسلم.

অনুবাদ: শায়খ আবুল কাসিম কুশাইরী রাহমাতুল্লাহি আলাইহি বলেন, আল্লাহর ওলিদের মাধ্যমে কারামাত প্রকাশ হওয়া সম্ভব। এ সম্ভাব্যতার প্রমাণ হলো, এটা এমন জিনিস যা বুদ্ধির মানদণ্ডে ধারণার অন্তর্ভুক্ত যে, এর দ্বারা প্রাত্যহিক স্বাভাবিকতা স্থবির হয়ে যায় না। কারামাতের উৎস যে স্বয়ং আল্লাহ তা'আলা এবং তিনি এটা উদ্ভাবনে সক্ষম তা অবশ্যই মেনে নিতে হবে। আর যেহেতু আল্লাহ তা'আলার পক্ষে এটা ঘটানো মোটেই অসম্ভব নয় তাই কারামত সত্য হওয়ার ব্যাপারটি অন্য কিছু দ্বারা রদ করার কোন সম্ভাবনা থাকে না। যখন কারো মাধ্যমে কারামাত প্রকাশ পায়, তখন বুঝতে হবে ঐ ব্যক্তি তাঁর আধ্যাত্মিক স্তরে উপনীত হওয়ার ক্ষেত্রে নিষ্ঠাবান। অপরদিকে এটা ঐ ব্যক্তির জন্য সম্ভব নয়, যে [আধ্যাত্মিক অবস্থার ব্যাপারে] নিষ্ঠাহীন।

কারামাতের একটি প্রমাণ এই যে, চিরস্থায়ী মহান আল্লাহ তা'আলা আমাদেরকে বোধযোগ্য বিচার-বিবেচনার মাধ্যমে অবগত করেছেন, এটা এমন জিনিস যা [আমাদের বুদ্ধির মাধ্যমে] ধারণাযোগ্য। ফলে আমরা যে ব্যক্তি আধ্যাত্মিক সিদ্ধিলাভের ক্ষেত্রে নিষ্ঠাবান ও যে তা নয়, তাদের মধ্যে পার্থক্য নির্ণয়ে সক্ষম। আল্লাহর বন্ধুজনকে তাই এমন কিছু সামর্থ দান করা হয়েছে, যা অন্য কোন ভণ্ড ব্যক্তিকে দেওয়া হয় নি। আর এটাই হলো কারামত যা আমরা ইতোমধ্যে উল্লেখ করেছি।

কারামাত হতে হবে এমন জিনিস যার স্থায়ীত্বকাল স্বাভাবিকতাকে পরিবর্তন করে দেবে ['আদা], যখন [ঐশি নির্দেশকৃত] ধর্মীয় বাধ্যবাধকতা [তাকলিফ] অক্ষুন্ন থাকবে। কারামাত প্রদর্শনের মাধ্যমে ব্যক্তির আধ্যাত্মিক অবস্থা ও ওলায়তকে সত্যায়িত করে। আহলে হাক্ব ব্যক্তিগণ ওলিদের কারামাত ও নবীদের কর্তৃক প্রদর্শিত মু'জিযার মধ্যে সুস্পষ্ট পার্থক্য নির্ণয় করেছেন। ইমাম আবু ইসহাক ইসফারাইনী রাহমাতুল্লাহি আলাইহি এ ব্যাপারে মতামত পেশ করেন যে, নবীদের মু'জিযা দ্বারা নবী হওয়ার সত্যতা প্রমাণিত হয়। এটা শুধুমাত্র নবী-রাসূলদের ক্ষেত্রে প্রযোজ্য। অনুরূপ শিক্ষিত ব্যক্তির মধ্যে যখন সদ্‌গুণাবলীর

বিকাশ ঘটে তখন শিক্ষিত হওয়ার প্রমাণ মিলে; যে শিক্ষিত নয় তার মধ্যে অনুরূপ সদগুণাবলী মিলবে না। তিনি [হযরত ইসফারাইনী] আরো শিক্ষা দিতেন, আউলিয়াদের কারামাত হলো কারো দু'আর ফলাফল [ইযাবাতাদ দাওয়া]। অন্যদিকে নবী-রাসূলদের মু'জিযার ক্ষেত্রে তা প্রযোজ্য নয়।

ইমাম আবু বকর ফারুক রাহমাতুল্লাহি আলাইহি মতামত পেশ করতেন, নবী-রাসূলদের মু'জিযা হলো সত্যবাদিতার প্রমাণ। তাঁর কথায়, যখন কোনো মু'জিযা প্রকাশক নবুওয়াতের দাবী করেন, নবুওয়াতের মু'জিযা তখন দাবীদাদের সত্যসিদ্ধতার প্রমাণ করে। অপরদিকে যখন কারামাত প্রকাশক ওলায়াতের দাবী করেন, কারামাত শুধুমাত্র দাবীদাদের আধ্যাত্মিক স্তরের প্রমাণ করে। এজন্য একে 'কারামাত' বলে, 'মু'জিযা' বলে না। যদিও আগের শব্দটি পরেরটির সাথে সামর্থবোধক কিন্তু তাদের মধ্যে পার্থক্য বিদ্যমান। ইমাম আবু বকর রাহমাতুল্লাহি আলাইহি আরো মন্তব্য পেশ করেছেন যে, নবী-রাসূলদের কর্তৃক প্রদর্শিক অতিস্বাভাবিক ঘটনা আর ওলিদের কর্তৃক প্রকাশিক অনুরূপ ঘটনার মধ্যে পার্থক্য হলো: নবীদেরকে তা প্রকাশের জন্য নির্দেশ দেওয়া হতো। আর ওলিরা তা গোপন রাখা জরুরী। রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম [মু'জিযার ও তাঁর নবুওয়াতের] দাবী করেছেন এবং এ সম্পর্কে স্পষ্ট কথা বলেছেন। অপরদিকে আল্লাহর বন্ধুজন এর উপর [অর্থাৎ, কারামাতের উপর] দাবী করেন না। না তিনি এ সম্পর্কে স্পষ্ট ভাষায় [তার কারামাত হওয়া সম্পর্কে] কথা বলেন। কারণ এটা সম্ভাব্য যে, এই কারামাত [আল্লাহর পক্ষ থেকে] একটি পরীক্ষাও হতে পারে।



কাজী হযরত আবু বকর আশআরী রাহমাতুল্লাহি আলাইহি এ সম্পর্কে তাঁর যুগের একজন সুপণ্ডিত ছিলেন। তিনি মতামত পেশ করেন: নবী-রাসূলদের মু'জিযা হলো নবুওয়াতের বৈশিষ্ট্যমণ্ডিত ব্যাপার। অপরদিকে আউলিয়াদের কারামাত হলো আল্লাহর বন্ধুজনদের অধিকারভুক্ত ব্যাপার। ওলিরা নবীদের মু'জিযা প্রদর্শনে অপারগ। কারণ মু'জিযার একটি শর্ত হলো, এর সঙ্গে সম্পৃক্ত থাকতে হবে নবুওয়াত। মু'জিযা নিজে নিজে প্রকাশ হতে পারে না। বেশ কিছু সংজ্ঞার মানদণ্ডে এটি নিশ্চিতভাবে প্রমাণিত হতে হবে। এসব সংজ্ঞার মধ্যে একটির মানদণ্ডেও না ঠিকলে, একে নবী-রাসূলদের মু'জিযা হিসাবে সাব্যস্ত করা যাবে না। আর এমন একটি মানদণ্ড হলো নবুওয়াতের দাবী। আউলিয়াগণ এই দাবী

কখনো করতে পারবেন না। সুতরাং তাদের মধ্যমে যা-ই প্রদর্শিত হোক না কেনো, তা কখনো মু'জিযা হিসাবে গণ্য হবে না। এই তত্ত্বের উপর আমরা নির্ভরশীল, এটাই শিক্ষা দেই এবং বিশ্বাস করি। এই একটি ক্ষেত্রে সুস্পষ্ট পার্থক্য ছাড়া আউলিয়াদের কারামাত ও নবী-রাসূলদের মু'জিযার মধ্যে প্রায় সব ক্ষেত্রে মিল পাওয়া যায়। আউলিয়াদের মু'জিযা নিঃসন্দেহে একটি উদ্ভাবকমূলক ঘটনা [মুহদ্বাত]। কারণ যাকিছু চিরন্তন তা [সৃষ্ট বস্তুর সাথে] আরোপ করা যাবে না। এ কার্যটি হলো বস্তুর প্রতিষ্ঠিত স্বাভাবিকতা ব্যাহতকরণ। ধর্মীয় আইন-কানুন [শরীয়ত] চলন্ত থাকাবস্থায় এটা সংঘটিত হয়। এটা প্রদর্শিত হয় আল্লাহর ওলির মাধ্যমে, তাঁর প্রতি আল্লাহ তা'আলার বিশেষ অনুগ্রহ ও মর্যাদার প্রমাণ হিসাবে। হতে পারে এই কারামাতের প্রকাশ তাঁর ইচ্ছা ও দু'আর কারণে, কিন্তু তা প্রকাশ না-ও পেতে পারে। সময় সময় এটা তাঁর ইচ্ছা বা অনিচ্ছা ছাড়াই প্রকাশ পেতে পারে। আল্লাহর ওলিদেরকে এই নির্দেশ দেওয়া হয় নি যে, তোমরা মানুষকে [দ্বীনের প্রতি] ডাক দাও। তবে, আল্লাহ তা'আলা যদি কোন ব্যক্তিকে কারামাত দান করেন যা তার প্রাপ্য, তাহলে এটা [দ্বীনের প্রতি ডাক দেওয়া] সম্ভব হয়ে যায়।



মুহাক্কিক্ব ব্যক্তিদের মধ্যে এ ব্যাপারে মতানৈক্য আছে যে, কেউ কি আল্লাহর ওলি, সে সম্পর্কে তিনি নিজেই জানা বৈধ [সম্ভব] কি না। ইমাম আবু বকর বিন ফারুক রাহমাতুল্লাহি আলাইহির মতে তা বৈধ [সম্ভব] নয়। কারণ এর দ্বারা তিনি আল্লাহভীতির অনুভূতি থেকে বঞ্চিত হবেন এবং তিনি সম্পূর্ণ নিরাপদ আছেন মনে করবেন। কিন্তু, শায়খ আবু আলী দাক্কাক রাহমাতুল্লাহি আলাইহির মতে তা বৈধ [সম্ভব]। আমরা তাঁর মতামতের উপর অগ্রাধিকার দেই ও তার অনুমোদন করি। তবে, এ অবস্থা অবশ্যই সকল অলিআল্লাহর ক্ষেত্রে প্রযোজ্য নয়। অর্থাৎ, সবাই বুঝতে সক্ষম হবেন না যে, তারা আল্লাহর বন্ধুজন। কিছু ব্যক্তি তা জানতে পারবেন আর কিছু ব্যক্তি জানবেন না। যদি কেউ জানতে সক্ষম হন যে, তিনি আল্লাহর বন্ধু- তাহলে বুঝতে হবে এটাও একটি কারামাত যা তাঁর জন্য খাস।

যদি আল্লাহর কোনো ওলির মাধ্যমে কারামাত প্রকাশ পায় তাহলে এটা জরুরী হয়ে ওঠেনা যে, আল্লাহর সকল ওলির মাধ্যমে কারামাত প্রকাশ হতে হবে। এছাড়া, যদি কোনো আল্লাহর ওলির জীবনেও একটি মাত্র কারামাতও প্রকাশ না পায় তাহলে এর দ্বারা এটা প্রমাণ হয় না যে, তিনি আল্লাহর ওলি নন।

অপরদিকে নবী-রাসূলদের ব্যাপারটি ভিন্ন। তাঁদের দ্বারা অবশ্যই মু'জিযা প্রকাশ পাবে। কারণ নবী-রাসূলদেরকে প্রেরণ করা হয় মানুষের নিকট যারা নিশ্চিত হতে হবে যে, তাঁরা আল্লাহর পক্ষ থেকে এসেছেন। একমাত্র মু'জিযা দ্বারা এটা প্রমাণ করা সম্ভব। অপরদিকে আউলিয়াদের ব্যাপারটি এর বিপরীত। নিজে কিংবা তাঁর চতুর্পাশ্বস্ত মানুষকে জানার প্রয়োজন নেই যে তিনি আল্লাহর ওলি।

আল্লাহর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের দশজন সাহাবী তাঁকে বিশ্বাস করেছেন যখন তিনি বললেন, তাঁরা সকলে জান্নাতে যাবেন। যারা মনে করেন, [ওলি হওয়া জানা] সম্ভব বা বৈধ নয় এবং তারা কারণ হিসাবে আল্লাহভীতি থেকে মুক্ত হওয়া বলেন, তাদের জবাবে বলা যায়, আসলে তাতে কিছু যায় আসে না। কারণ যাদেরকে অঙ্গীকার দেওয়া হয়েছে তারাও আল্লাহ ভীতিতে থাকবেন। আল্লাহ তা'আলা রোজ হাশরের দিন তাঁর নির্দেশকে পরিবর্তন করতেও পারেন। আল্লাহ তা'আলার প্রতি আতঙ্কবোধ, সম্মান ও শ্রদ্ধাবোধ তাঁদের হৃদয়ে শুধু বেড়ে ওঠলো। ফলে তাঁর প্রতি ভয় শতগুণ বৃদ্ধি পেলো। জানা থাকা দরকার, কোনো কারামাতের উপর ভরসা করে আল্লাহর ওলিকে কখনো আস্থাশীল হতে নেই। বরং এর প্রতি ভ্রুক্ষেপও করা উচিৎ নয়। যখন তাঁরা [আউলিয়ায়ে কিরাম] তাঁদের মাধ্যমে কারামাত প্রকাশ সম্পর্কিত অভিজ্ঞতা লাভ করেন, তখন তাঁদের আধ্যাত্মিক শক্তি আরো বৃদ্ধি পায় [বাসিরা], কারণ তাঁরা জানেন, এই কার্যটি মূলত আল্লাহর পক্ষ থেকে আসে। তাঁরা এ থেকে প্রমাণ পান যে, তাঁদের ধর্মিকতা সত্যের উপর প্রতিষ্ঠিত আছে।



মোটকথা, অলিদের কর্তৃক কারামাত প্রকাশ হওয়ার সম্ভাবনার প্রতি বিশ্বাস স্থাপন অপিহার্য। এটাই অধিকাংশ আহলে মা'রিফাত ব্যক্তিদের মতামত। আল্লাহর ওলিদের কর্তৃক প্রকাশিত বিভিন্ন ধরনের কারামাতের অসংখ্য সহীহ বর্ণনা হেতু, সকলের নিকট এর বাস্তবতা সুস্পষ্টভাবে প্রমাণিত হয়েছে। যে কেউ কোনো সুফির সুহবত লাভ করেছেন এবং এসব কারামাতের বর্ণনা শুনেছেন তাদের মধ্যে এগুলো সত্য হওয়ার ক্ষেত্রে বিন্দু পরিমাণও সন্দেহ নেই। পবিত্র কুরআনেও এর প্রমাণ বিদ্যমান। হযরত সুলাইমান আলাইহিস্‌সালামের এক সাথীর বর্ণনায় আল্লাহ তা'আলা ইরশাদ করেন:

قَالَ الَّذِي عِنْدَهُ عِلْمٌ مِنَ الْكِتَابِ أَنَا آتِيكَ بِهِ قَبْلَ أَنْ يَرْتَدَّ إِلَيْكَ طَرْفُكَ

অর্থাৎ: “কিতাবের জ্ঞান যার ছিলো, সে বলল, আপনার দিকে আপনার চোখের পলক ফেলার পূর্বেই আমি তা আপনাকে এনে দেব।” [নামল : ৪০]

এখানে উল্লেখ্য, সুলাইমান আলাইহিস্‌সালামের সাথী [বা সভাসদ] নবী ছিলেন না [অধিকাংশ তাফসিরবিদ বলেছেন, উক্ত সাথীর নাম ছিলো আসাফ বিন বারাখিয়া। তিনি বাদশা সুলাইমান আলাইহিস্‌সালামের একজন বিশ্বস্ত মন্ত্রী ছিলেন।]।

হযরত উমর ইবনে খাত্তাব রাদ্বিআল্লাহু আনহু সম্পর্কিত মশহুর একটি ঘটনার কথা এখানে উল্লেখ করা যায়। তিনি একদা মসজিদে নববীতে জুমুআর খুতবার সময় হঠাৎ বললেন: “হে সারিয়া! পাহাড়ের দিকে [খেয়াল রেখো]!” ঠিক এ মুহূর্তে তাঁর এই শব্দগুলো সিরিয়ায় যুদ্ধরত সেনাপতি সারিয়ার কানে পৌঁছে গেল। তিনি তখন পাহাড়ের দিক থেকে শত্রুদের আক্রমণ হতে সমগ্র সৈন্যদেরকে রক্ষার ব্যবস্থা নেন।

কেউ হয়তো প্রশ্ন করবনে: ‘এটা কিভাবে সম্ভব যে, আউলিয়াদের কোন কোন কারামাত নবীদের মু’জিযা থেকে বড় হতে পারে? তাহলে কি আউলিয়াদের মর্যাদা নবীদের চেয়েও বেশি হয়ে যায় না?’ এ প্রশ্নগুলোর জবাবে বলা যায়, ‘ওলিদের এসব কারামাত আমাদের নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের ওয়াসিলায় সংঘটিত হয়। কারণ, কেউ যদি দ্বীনের উপর সত্যবাদী ও প্রতিষ্ঠিত না থাকে তাহলে তার মাধ্যমে কারামাত প্রকাশ সম্ভব নয়। অনুরূপ আগের যুগের প্রত্যেক নবীর উম্মতদের মধ্যে যারা কারামাত প্রদর্শনের যোগ্যতা লাভ কেরেছেন তা মূলত ঐ নবীর শরীয়ত অনুসরণ ও ওসিলার ফসল। অন্য কথায়, যতো কারামাতই প্রকাশ হোক না কেনো তা প্রকারান্তরে নবীদেরই কারামাত। যদি এ রাসূলগণ সত্যবাদী না হতেন তাহলে তাঁর অনুসরণকারীদের কেউই কারামাত প্রদর্শনে সমর্থ হতেন না। আর ওলিদের স্তর অবশ্যই নবী আলাইহিমুস্‌সালামদের তুলনায় অনেক নিম্নে। এ ব্যাপারে [ফুকাহায়ে কিরামের মধ্যে] মতৈক্য হয়েছে। হযরত আবু ইয়াযিদ বিস্তামী রাহমাতুল্লাহি আলাইহিকে এ ব্যাপারে প্রশ্ন করা হলে বললেন: “নবীরা [আলাইহিমুস্‌সালাম] যা প্রাপ্ত হয়েছেন তাহলো চামড়ার তৈরি পানির পাত্রভর্তি মধু থেকে একটি মাত্র ফোটা। আর যাকিছু সকল আউলিয়ায়ে কিরাম প্রাপ্ত হয়েছেন তা এই ফোটার সমপরিমাণ

[ঐশি জ্ঞান] মাত্র। পুরো পাত্রে বাকী যা থেকেছে, তা সবই আমাদের নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের নিকট সংরক্ষিত রয়েছে।"

## الكرامات

আল-কারামাত

قد تكون إجابة دعوة، وقد تكون إظهار طعام في أوان فاقة من غير سبب ظهار، أو حصول ماء في زمان عطش، أو تسهيل قطع مسافة في مدة قريبة، أو تخليصاً من عدو، أو سماع خطاب من هاتف، أو غير ذلك من فنون الأفعال الناقضة للعادة.

وأعلم أن كثيراً من المقدورات يعلم اليوم قطعاً أنه لا يجوز أن يظهر كرامة للأولياء؛ وبضرورة أو شبه ضرورة يعلم ذلك، فمنها حصول إنسان لا من أبوين، وقلبَ جمادٍ بهيمة أو حيواناً، وأمثال هذا كثير.



**অনুবাদ:** ওলিদের এসব কারামাত দু'আর বিনিময়ে আসতে পারে। যেমন, প্রয়োজনের সময় দৃশ্যত কোনো উপায় ছাড়াই খাবার আসা; কিংবা অনাবৃষ্টির সময় আসমান থেকে বৃষ্টি বর্ষণ; অথবা কাউকে অতি অল্প সময়ে বিরাট দূরত্বে ভ্রমণ; কিংবা কোনো শত্রুর কবল থেকে [অলৌকিকভাবে] পলায়ন; অথবা অদৃশ্য কারোর কণ্ঠের কথা শ্রবণ করা এবং অন্যান্য কিছু ঘটনা সংঘটিত হওয়া যা প্রতিষ্ঠিত স্বাভাবিকতার বিপরীত বলে প্রতীয়মান হয়।



জেনে রাখুন, আজ এটা সুস্পষ্টভাবে এবং নির্ঘাৎ জানা বিষয় যে, অসংখ্য ব্যাপার আছে যা আল্লাহ তা'আলা পূর্বনির্ধারণ করে রেখেছেন। এগুলোর মধ্যে অনেকটি আছে যা কখনো যে কোন পরিস্থিতিতেই ওলিদের কারামাত হিসাবে [দৃশ্যত অসম্ভব ঘটনা] প্রকাশ পাবে না। দৃষ্টান্ত হিসাবে বলা যায়: স্বামী-স্ত্রী ছাড়া মানবসন্তানের জন্ম হওয়া, কোন জড় পদার্থ প্রাণী বা জন্তুতে পরিণত হওয়া ইত্যাদি।

## فصل

ফাসল [পরিচ্ছেদ] -১

فإن قيل الولي قيل: يحتمل أمرين: أحدهما أن يكون فعيلاً مبالغة من الفاعل؛ كالعليم، والقدير غيره، فيكون معناه: من توالت طاعاته من غير تخلل معصية.

ويجوز أن يكون فعيلاً بمعنى مفعول، كقتيل بمعنى مقتول، وجريح بمعنى مجروح، وهو الذي يتولى الحقّ، سبحانه، حفظه وحراسته على الإدامة والتوالي، فلا يخلق له الخذلان الذي هو قدرة العصيان، وإنما يديم توفيقه الذي هو قدرة الطاعة، قال الله تعالى: "وهو يتولى الصالحين" .



**অনুবাদ:** যদি কেউ প্রশ্ন করেন: "আল্লাহর বন্ধু তথা 'ওয়ালি' কথাটির অর্থ কি?" তাঁরা [সুফিরা] জবাবে বলেন: দু'টি সম্ভাবনা আছে। প্রথমটি হলো: এটা [কর্মবাচ্যমূলক ক্রিয়াপদের রীতিতে সৃষ্ট] 'ফা'ইল' হতে পারে, তার অর্থের মধ্যে তীব্রতাবর্ধন আনয়নের [কর্তৃবাচ্য বিশেষণ] 'ফা'ইল' হিসাবে। যেমন, 'আ'লিম' [অতি জ্ঞানসম্পন্ন], 'ক্বাদির' [অতি ক্ষমতাসম্পন্ন] ইত্যাদি শব্দ। এ ক্ষেত্রে [ওয়ালি শব্দের] অর্থ দাঁড়ায়: 'সেই ব্যক্তি যার ধর্মীয় আমলসমূহ একের পর এক সংঘটিত হয় সকল ধরণের অবাধ্যতা দ্বারা বাধামুক্ত অবস্থায়।' দ্বিতীয়টি হলো: এটাও সম্ভব যে শব্দটি [সৃষ্ট হয়েছে] সেই 'ফা'ইল' এর রীতিতে যাতে [কর্তার] অসাড়তার [বা কর্মবাচ্যতা] প্রতি জোর দেওয়া হয়। যেমন, শব্দ 'ক্বাতিল' [হত্যা] 'মাক্বতুল' [যাকে হত্যা করা হলো] অর্থে; কিংবা 'জারিহ' [আহত] 'মাজরুহ' [যাকে আহত করা হলো] অর্থে। অর্থাৎ 'ওয়ালি' তিনি, যাকে আল্লাহ সুবহানাহু ওয়াতা'আলা সর্বকালের জন্য তাঁর নিরাপত্তা [ইয়াতাওয়াল্লা] ও যত্নের ভার নিরবচ্ছিন্নভাবে ['আলাত্ তাওয়ালি] গ্রহণ করেছেন। আল্লাহ তা'আলা তার [ওয়ালির] জন্য কোন 'পরিত্যাগ' [খিদ্বলান] সৃষ্টি করেন নি, যার ফলে তার মধ্যে কোনো 'অবাধ্যতা'র ক্ষমতা থাকতে পারে। বরং তাঁর বন্ধুর প্রতি তাঁর সহযোগিতাদান নিরবচ্ছিন্ন।

ফলে তিনি [ওয়ালি] সর্বদাই আনুগত্যশীল থাকার যোগ্যতা লাভ করেন। যেমন আল্লাহ তা'আলা ইরশাদ করেন:

وَهُوَ يَتَوَلَّى الصَّالِحِينَ

অর্থাৎ: "তিনি [আল্লাহ] তাঁর নিরাপত্তায় [ইয়াতাওয়াল্লা] নিয়ে যান সৎকর্মশীল বান্দাদেরকে [সালিহীন]।" [আরাফ : ১৯৬]

## فصل

## ফাস্ল [পিরচ্ছেদ] -২

فإن قيل: هل يكون الولي معصوماً قيل: أما وجوباً، كما يقال في الأنبياء فلا. وأما أن يكون محفوظاً حتى لا يصر على الذنوب إن حصلت هنات أو آفات أو زلات، فلا يمتنع ذلك في وصفهم.



ولقد قيل للجنيد: العارف يزني يا أبا القاسم؟ فاطرق ملياً، ثم رفع رأسه وقال: " وكان أمر الله قدراً مقدرواً " .



**অনুবাদ:** যদি কেউ প্রশ্ন করেন: "আল্লাহর কোনো ওয়ালি 'মাসুম' হতে পারেন নি?", তাঁরা [সুফিরা] জবাব দেন: "যদি এর [মাসুম হওয়া] দ্বারা উদ্দেশ্য থাকে 'অপরিহার্যতা এবং বাধ্যবাধকতা' যেমনটি প্রযোজ্য নবীদের ক্ষেত্রে, তাহলে জবাব হলো, না। অপরদিকে যদি এর দ্বারা কেউ এটা বুঝাতে চান যে, তাঁরা [ওয়ালিরা] ঐশিভাবে নিরাপত্তা লাভ করেন এবং পাপকার্য থেকে বিরত থাকতে অটল, তাহলে যদিও তারা সময় সময় ছোটখাটো গুনাহ, ব্যর্থতা, ভুল-ভ্রান্তি ইত্যাদিতে জড়িত থাকতে পারেন, তথাপি এরূপ [মাসুম হওয়ার মতো] গুণাবলী তাঁদের বৈশিষ্ট্য হিসাবে গণ্য করা যেতে পারে।" এক ব্যক্তি হযরত জুনাইদ বাগদাদী রাহমাতুল্লাহি আলাইহিকে প্রশ্ন করলো: 'হে আবুল কাসিম! মা'রিফাতপন্থী কেউ জিনা করতে পারে কি?' তিনি [জুনাইদ রাহ.] মাথা নত করে অনেক্ষণ নীবরে বসে রইলেন। এরপর মাথা উত্তোলন করে বললেন:



وَكَانَ أَمْرُ اللهِ قَدَرًا مَقْدُورًا

-"আল্লাহর আদেশ নির্ধারিত, অবধারিত।" [সূরা আহযাব : ৩৮]

## فصل

## ফাস্‌ল [পিরচ্ছেদ] -৩

فصل فإن قيل: هل يسقط الخوف عن الأولياء قيل: أما الغالب على الأكابر فكان الخوف، وذلك الذي قلنا فيما تقدم على جهة الندرة غير ممتنع، وهذا السري السقطي يقول: لو أن واحداً دل بستاناً فيه أشجار كثيرة وعلى كل شجرة طير يقول له بلسان فصيح: السلام عليك يا ولي الله. فلو لم يخف أنه مكرٌ لكان ممكوراً وأمثال هذا من حكاياتهم كثيرة.



**অনুবাদ:** কেউ যদি প্রশ্ন করেন: "আল্লাহর ওয়ালিদের মধ্য থেকে খোদাভীতি উঠে যেতে পারে কি?", তাদের পক্ষ থেকে [উচিৎ] জবাব হবে: "তাদের মধ্যে সর্বাধিক বেশী ভয় বিদ্যমান। অথচ পূর্বে আমরা এ ব্যাপারে যা বলেছি তা অসম্ভব, তা কিন্তু নয়, যদিও খুব বিরল। হযরত সিররি সাক্বাতি রাহমাতুল্লাহি আলাইহি বলেছেন: "কেউ যদি অসংখ্য বৃক্ষে পরিপূর্ণ কোনো বাগানে প্রবেশ করেন এবং প্রতিটি বৃক্ষে একেকটি পাখি [তাকে স্বাগত জানাতে] সুস্পষ্ট আরবি ভাষায় বলে ওঠে: 'আস্‌সালামু আলাইকুম, ইয়া ওয়ালিআল্লাহ!'। এতে যদি ঐ ব্যক্তির মধ্যে এই ভীতি সৃষ্টি না হয় যে, আল্লাহর পক্ষ থেকে এটা কোনো চাতুরি [মাক্‌র - অর্থাৎ সে ওয়ালি হয়ে গেছে, এরূপ ভাবনা আসা] নয়, তাহলে সে তো ধোঁকায় পড়েই গেলো।" সুফি সম্প্রদায় থেকে এরূপ অনেক কাহিনী শুনা যায়।

## فصل

ফাস্‌ল [পরিচ্ছেদ] -৪

فإن قيل: رؤية الله سبحانه هل تجوز رؤية الله سبحانه على جهة الكرامة بالأبصار اليوم في الدنيا على جهة الكرامة؟ فالجواب عنه: أن الأقوى فيه أنه لا يجوز؛ لحصول الإجماع عليه، ولقد سمعت الإمام أبا بكر بن فورك، رضي الله عنه، يحكى عن أبي الحسن الأشعري أنه قال في ذلك قولين في كتاب الرؤية الكبير.



**অনুবাদ:** যদি কেউ প্রশ্ন করেন: "আউলিয়াদের কারামাতের মাধ্যমে ইহজগতে থাকাকালে আল্লাহর দর্শন লাভ কি কখনো সম্ভব?" জবাব হলো: অধিকাংশ মতে এটা সম্ভব নয়। এ ব্যাপারে ফুকাহায়ে কিরামের মধ্যে মতৈক্য সৃষ্টি হয়েছে। আমি [ইমাম কুশাইরি বলেন] ইমাম আবু বকর বিন ফারুক রাহমাতুল্লাহি আলাইহির মাধ্যমে শ্রবণ করেছি যে, ইমাম আবুল হাসান আশআরী রাহমাতুল্লাহি আলাইহি এ বিষয়ে দু'টি মতামত পেশ করেছেন, 'আল্লাহর দর্শন' সম্পর্কিত তাঁর প্রণিত একটি বড় গ্রন্থে।



## فصل

ফাস্‌ল [পরিচ্ছেদ] -৫

فإن قيل: تغير حال الولي هل يجوز أن يكون ولياً في الحال ثم تتغير عاقبته قيل: مَن جعل مَن شرط الولاية حُسن الموافاة لا يجوز ذلك.ومن قال: إنه في الحال مؤمن على الحقيقة وإن جاز أن يتغير حاله بعد لا يبعد أن يكون ولياً في الحال صديقاً، ثم يتغير، وهو الذي نختاره.

ويجوز أن يكون من جملة كرامات الوليّ أن يعلم أنه مأمون العاقبة، وأنه

لا تتغير عاقبته، فتلتحق هذه المسألة بما ذكرنا أن الولي يجوز أن يعلم أنه ولي.

**অনুবাদ:** যদি কেউ প্রশ্ন করেন: “এটা কি সম্ভব যে, এখন কোনো এক ব্যক্তি আল্লাহর ওয়ালি আছেন, কিন্তু জীবনের শেষপ্রান্তে এসে তিনি আর ওয়ালিআল্লাহ থাকতে না-ও পারেন?” তাঁরা জবাবে বলেন: “যারা ভাবেন, কারো জীবনের সফলতা অর্জন ওয়ালি হওয়ার শর্তাবলীর মধ্যে একটি তাহলে তাঁরা এটা গ্রহণ করেন না।” অন্যদিকে অপর একদল এ মর্মে তর্ক করেন যে, কেউ বর্তমানে সত্যিকার ঈমানদার হতে পারে, যদিও পরবর্তীতে কারো অবস্থা বদলে যেতেও পারে। সুতরাং, এটা অসম্ভব নয় যে, বর্তমানে কেউ সত্যিকার ও আন্তরিকভাবে আল্লাহর ওয়ালি আছেন, তারপর তার অবস্থার পরিবর্বন হয়ে যায়। আমরা এই মতামতকেই বেছে নিয়েছি। আল্লাহর ওয়ালির কারামাতের মধ্যে এটাও সম্পৃক্ত থাকা সম্ভব যে, আল্লাহ তা'আলা ওয়ালিকে আখিরাতের জীবনে তাঁর দয়ার অন্তর্ভুক্ত রাখার কথা মত্যুর পূর্ব পর্যন্ত জ্ঞাত করে রাখেন। এই বিষয়টি ‘আল্লাহর ওয়ালি হওয়া’ জানার ব্যাপারে আলোচনাকালে ইতোমধ্যে আমরা যা বলেছি তার সঙ্গে সম্পৃক্ত।



## فصل



ফাস্‌ল [পিরচ্ছেদ] -৬

فإن قيل: هل يزايل الولي خوف المكر قيل: إن كان مصطلماً عن شاهده، مختطفاً عن إحساسه بحالة فهو مستهلك عنه فيما استولى عليه، والخوف من صفات الحاضرين بهم.

**অনুবাদ:** যদি কেউ প্রশ্ন করেন: “আল্লাহর কোনো ওয়ালির মধ্য থেকে ‘ঐশি মাক্‌র’ [পরীক্ষার জন্য খোদায়ী চাতুরি] এর ভয় নির্মূল হওয়ার সম্ভাবনা আছে কি?” তাঁরা জবাবে বলেন: ‘যখন তাকে তার পরিপার্শ্বিকতা থেকে মুক্ত করা হয়, তার চেতনা কেড়ে নেওয়া হয় এবং তার রূহানী স্তর দ্বারা ইন্দ্রিয়াপোলব্ধি সরিয়ে নেওয়া হয়, যা তাকে দখল করে নিয়েছিল তার দ্বারা সম্পূর্ণরূপে গ্রাস করে নেয়

তার সবকিছু [তখন এ ভয় বিলীন হয়]। কারণ ভয় হলো যারা উপস্থিত [চেতনাশীল] তাদের একটি বৈশিষ্ট্য।'

## فصل

ফাস্‌ল [পিরচ্ছেদ] -৭

فإن قيل: ما الغالب على الولي في صحره قيل: صدقه في لأداء حقوقه، سبحانه، ثم رفقه على الخلق في جميع أحواله. ثم انبساط رحمته لكافة الخلق. ثم دوام تحمله عنهم بجميل الخلق. وابتدائه لطلب الإحسان من الله عزّ وجلّ إليهم من غير التماس منهم. وتعليق الهمة بنجاة الخلق، وترك الانتقام منهم، والتوقي عن استشمار حقد عليهم مع قصر اليد عن أموالهم، وترك الطمع بكل وجه فيهم، وقبض اللسان عن بسطه بالسوء فيهم، والتصاون عن شهود مساو بهم، ولا يكون خصماً لأحد في الدنيا ولا في الآخرة.



واعلم أنَّ من أجلّ الكرامات التي تكون للأولياء: دوام التوفيق للطاعات، والعصمة عن المعاصي والمخالفات، ومما يشهد من القرآن على إظهار الكرامات على الأولياء قوله، سبحانه، في صفة مريم عليها السلام ولم تكن نبياً ولا رسولا: " كلما دخل عليها زكريا المحراب وجد عندها رزقا " . وكان يقول: " أنى لك هذا؟ " فتقول مريم: " هو من عند الله " . وقوله سبحانه: " وهزّي إليك بجذع النخلة تساقط عليك رطبا جنيا " وكان في غير أوان الرطب، وكذلك قصة أصحاب الكهف والأعاجيب التي

ظهرت عليهم من كلام الكلب معهم وغير ذلك، ومن قصة ذي القرنين وتمكينه سبحانه له ما لم يمكن لغيره، ومن ذلك ما أظهر على يدي الخضر عليه السلام من إقامة الجدار وغيره من الأعاجيب، ومن كان يعرفه مما خفي على موسى عليه السلام. كلُّ ذلك أمور ناقضة للعادة اختصَّ الخضر عليه السلام بها، ولم يكن نبياً، وإنما كان ولياً.

ومما روي من الأخبار في هذا الباب حديث جريج الراهب؛ أخبرنا أبو نعيم عبد الملك بن الحسن الإسفرايني قال: أخبرنا أبو عوانة يعقوب بن إبراهيم بن إسحاق قال: حدّثنا عمار بن رجاء قال: حدثنا وهب بن جرير قال: حدثنا أبي قال: سمعت محمد بن سيرين، عن أبي هريرة قال: قال رسول الله صلى الله عليه وسلم. قال أبو عوانة: وحدَّثني الصنعانيُّ، وأبو أمية قالا: حدثنا عن أبي هريرة، عن النبي صلى الله عليه وسلم قال: " لم يتكلم في المهد إلا ثلاثة: عيسى بن مريم، وصبي في زمن جريج، وصبي آخر؛ فأما عيسى فقد عرفتموه. وأما جريج فكان رجلا عابداً في بني إسرائيل. وكانت له أمٌّ. فكان يوماً يصلي إذا اشتاقت إليه أمه. فقالت: يا جريج. فقال: يا رب، الصلاة خير أم آتيها؟ ثم صلى. فدعته، فقال مثل ذلك. ثم صلى. فاشتدّ على أمه. فقالت: اللَّهُمَّ لا تمته حتى تريه وجوه المومسات. وكانت زانية في بني إسرائيل، فقالت لهم: أنا أفتن جريجاً حتى يزني؛ فأتته، فلم تقدر على شيء. وكان راعٍ يأوي بالليل إلى أصل صومعته، فلما أعياها راودت الراعي على نفسها؛ فأتاها، فولدت، ثم قالت: ولدي هذا جريج. فأتاه بنو إسرائيل، وكسروا صومعته، وشتموه، ثم صلى ودعا، ثم نخس الغلام.

قال محمد قال أبو هريرة: كأني أنظر إلى النبي صلى الله عليه وسلم حين

قال بيده: يا غلام من أبوك؟ فقال: الراعي؛ فندموا على ما كان منهم، واعتذروا إليه، وقالوا: نبني صومعتك من ذهب - أو قال: من فضة - فأبى عليهم، وبناها كما كانت..

وأما الصبي الآخر فإن امرأة كان معها صبي لها ترضعه، إذ مرَّ بها شاب جميل الوجه، ذو شارة، فقالت: اللّٰهُمَّ اجعل ابني مثل هذا، فقال الصبي: اللّٰهُمَّ لا تجعلني مثله..

قال محمد: قال أبو هريرة: كأني أنظر إلى النبي صلى الله عليه وسلم حين كان يحكي الغلام وهو يرضع ثم مرت بها أيضاً امرأة ذكروا أنها سرقت، وزنت، وعوقبت، فقالت: اللّٰهُمَّ لا تجعل ابني مثل هذا!! فقال: اللّٰهُمَّ اجعلني مثلها...

فقالت له أمه في ذلك، فقال: إن الشابّ جبار من الجبابرة، وإن هذه المرأة قيل: إنها زنت ولم تزن، وقيل: سرقت ولم تسرق، وهي تقول: حسبي الله "

.



وهذا الخبر روي في الصحيح، ومن ذلك حديث الغار، وهو مشهور مذكور في الصحاح.

**অনুবাদ:** যদি কেউ প্রশ্ন করেন: "আত্মনিয়ন্ত্রণের অবস্থায় আল্লাহর ওয়ালিদের মধ্যে কোন্ জিনিসটি প্রভাবশীল থাকে?" তাঁরা বলেন: [প্রথমত] আল্লাহ তা'আলার আইন-কানুন মানায় অটল থাকা, তারপর সর্বাবস্থায় অন্যদের প্রতি তিনি বন্ধুভাবাপন্ন এবং করুণাশীল থাকবেন। তারপর পুরো মানবজাতির প্রতি তার দয়ামায়া বিস্তৃত হবে, সকলের প্রতি সদাধৈর্য ও নম্র থাকবেন। তিনি সকলের প্রতি হিতসাধনের লক্ষ্যে সর্বদাই আল্লাহ সুবহানাহু ওয়াতা'আলার দরবারে সনির্বন্ধ প্রার্থনা করবেন, একই সময় এর বিনিময়ে তাদের থেকে কোনো ফায়দা কামনা থেকে বিরত থাকবেন। তিনি তাঁর রূহানী শক্তি [হিম্মাত] মানুষের মুক্তির লক্ষ্যে প্রয়োগ করবেন এবং নিজে কখনো প্রতিশোধ গ্রহণে

অগ্রসর হবেন না। আল্লাহ তা'আলার কোনো জীবীর প্রতি অসন্তুষ্ট হওয়া থেকে তিনি বিরত থাকবেন। তাদের বিষয়-সম্পদ থেকে তার হাত দূরে থাকবে। কোনো ভাবেই লোভ-লাসসা তাঁর মধ্য থেকে প্রকাশ পাবে না। তাদের সম্পর্কে কোনো খারাপ কথা, গীবত ইত্যাদি তাঁর জিহ্বা থেকে বের হবে না। তিনি অপরের ব্যর্থতার প্রতি দৃষ্টিপাত থেকে নিজেকে রক্ষা করবেন এবং কারো প্রতি দুঃখিত হবেন না দুনিয়া ও আখিরাতে।'

জেনে রাখুন, ওয়ালিদের সর্বাধিক বৃহৎ কারামাত হলো, আল্লাহর আনুগত্যতার নেক আমল করার জন্য আল্লাহর পক্ষ থেকেই সাহায্য লাভ এবং আল্লাহর নিষিদ্ধ কর্মে জড়িত হওয়া ও তাঁর ইচ্ছার বিরোধিতা থেকে বিরত থাকার ক্ষেত্রে আল্লাহর পক্ষ থেকেই তত্ত্বাবধান পাওয়ার সৌভাগ্য লাভ।



আউলিয়াদের কারামাত সত্য হওয়ার ক্ষেত্রে কুরআনের প্রমাণসমূহের মধ্যে একটি হলো বিবি মারইয়াম সম্পর্কে তাঁর কালামে উল্লেখিত একটি আয়াত। জানা থাকা দরকার বিবি মারইয়াম নবী কিংবা রাসূল ছিলেন না। তিনি ইরশাদ করেন:

دَخَلَ عَلَيْهَا زَكَرِيَّا الْمِحْرَابَ وَجَدَ عِنْدَهَا رِزْقًا



অর্থাৎ: "যখনই যাকারিয়া মিহরাবের মধ্যে তার কছে আসতেন তখনই কিছু খাবার দেখতে পেতেন।" [আলে ইমরান : ৩৭] তিনি [হযরত যাকারিয়া] তাঁকে জিজ্ঞেস করতেন:



قَالَ يَا مَرْيَمُ أَنَّى لَكِ هَذَا

অর্থাৎ: "হে মারইয়াম! কোথা থেকে এসব তোমার কাছে এলো?" তিনি জবাব দিতেন:

هُوَ مِنْ عِنْدِ اللهِ

অর্থাৎ: "এটা আল্লাহর নিকট থেকে।"

আল্লাহ তা'আলার কালামে অপর আরেক প্রমাণ মিলে। তিনি [হযরত মারইয়ামকে] বললেন:

وَهُزِّي إِلَيْكِ بِجِذْعِ النَّخْلَةِ تُسَاقِطْ عَلَيْكِ رُطَبًا جَنِيًّا

অর্থাৎ: “আর তুমি নিজের দিকে খেজুর গাছের কাণ্ডে নাড়া দাও, তা থেকে তোমার উপর সুপক্ক খেজুর পতিত হবে।” [মারইয়াম : ২৫]

এসময় খেজুর ফলের মাওসুম ছিলো না। অনুরূপ গুহার ভেতর ঘুমন্ত যুবকদের কথা ও তাঁদের সম্পর্কিত কারামাতের ঘটনাবলীর বর্ণনা- যেমন, কুকুরের সাথে কথোপকথন ইত্যাদিও কুরআনের প্রমাণ হিসাবে গণ্য [কুরআন: সূরা কাহ্ফ : ৯-২৭]। হযরত যুলকারনাইন সম্পর্কিত ঘটনাবলীর বর্ণনাও একই শ্রেণীর অন্তর্ভুক্ত [কুরআন: সূরা কাহ্ফ : ৮৩-৯৮]। আল্লাহ তা'আলা তাঁকে এমন ক্ষমতাবান করেছিলেন যা অন্য কাউকে করেন নি। একই শ্রেণীভুক্ত আরেকটি বর্ণনা হলো হযরত খিদ্বির আলাইহিস্‌সালাম কর্তৃক সম্পাদিত কিছু কারামাত। হযরত মূসা আলাইহিস্‌সালামের নিকট এগুলো গোপন থাকাও একই শ্রেণীভুক্ত বর্ণনা [কুরআন : সূরা কাহ্ফ : ৬৫-৮২]।



হযরত খিদ্বির আলাইহিস্‌সালাম কর্তৃক সম্পাদিত সকল কর্মকাণ্ডই ছিলো প্রতিষ্ঠিত অভ্যাসের ব্যতিক্রম। কিন্তু তিনি কোনো নবী ছিলেন না। শুধুমাত্র আল্লাহর একজন ওয়ালি ছিলেন [অবশ্য কোনো কোনো আলিম তাঁকে নবী হিসাবে সাব্যস্ত করেছেন।]।



এ সম্পর্কিত হাদিস শরীফে জুরাইয নামক এক ইয়াহুদি আলিমের বর্ণনা আছে। হযরত আবু হুরাইরাহ রাদ্বিআল্লাহু আনহু থেকে বর্ণিত, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন: “মাত্র তিন ব্যক্তি দোলনায় থাকাবস্থায় কথা বলেছেন: ঈসা ইবনে মারইয়াম; জুরাইযের সময় এক শিশু ও অপর আরেকজন।



ঈসা [আলাইহিস্‌সালাম] সম্পর্কে তুমি ইতোমধ্যে জেনেছো। আর জুরাইয ছিলেন ইসরাঈলের বংশধরদের মধ্যে একজন পরহেজগার ব্যক্তি। তার একজন মাতা ছিলেন। একদিন তিনি [জুরাইয] প্রার্থনা করছিলেন। তার মাতা তাকে দেখার জন্য উদগ্রীব হয়ে ওঠলেন। সুতরাং তিনি তাকে ডাক দিলেন: ‘জুরাইয!’ ডাক শুনে জুরাইয [আল্লাহকে ডেকে] জিজ্ঞেস করলেন: ‘হে আমার প্রতিপালক! আপনার ইবাদতে মশগুল থাকা, না আমার মায়ের ডাকে সাড়া দেওয়া উত্তম?’ [কোনো জবাব না পেয়ে] এরপর তিনি উপাসনায় মশগুল থাকলেন। এদিকে তার মাতা পুনরায় ডাক দিলেন। তিনি একই প্রশ্ন করলেন আল্লাহর দরবারে এবং ইবাদতে মশগুল রইলেন। তার মাতা সহ্য করতে না পেরে এবার বললেন: ‘হে আল্লাহ! পতিতা নারীদের মুখ না দেখিয়ে এর মৃত্যু দিও না!’

ইসরাঈলের বংশধরদের মধ্যে একজন পতিতা নারী ছিলো। সে বললো: 'আমি জুরাইযকে প্রলোভিত করবো। তাতে তিনি ব্যভিচারে লিপ্ত হবেন।

সে তখন জুরাইযের নিকটবর্তী হলো কিন্তু কিছুই পারলো না। জুরাইযের নির্জন উপাসনালয়ের নিকটে একজন মেষপালক থাকতেন। জুরাইযকে আকর্ষিত করতে ব্যর্থ হয়ে পতিতা নারী এই মেষপালকের কাছে যেয়ে তাকে প্রলোভিত করলো। এতে মেষপালক ফাঁদে পড়ে গেলো। এ থেকে পতিতা মহিলা এক ছেলে শিশুর জন্ম দিল। সে প্রচার করলো: 'এই শিশুর পিতা জুরাইয!'।

ইসরাঈলের বংশধরগণ ছুটে এলো। জুরাইযের উপাসনালয় ভেঙ্গে লণ্ডভণ্ড করে তাকে তিরস্কার করলো। জুরাইয আল্লাহর দরবারে দু'আ করলেন। এরপর ঐ নবজাতক শিশুকে তার হাত দ্বারা ঘুষি মারলেন।"





মুহাম্মাদ ইবনে সিরীন রাহমাতুল্লাহি আলাইহি আরো বলেন, হযরত আবু হুরাইরাহ রাদ্বিআল্লাহু আনহু বলেন: "যখন রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন: 'তার হাত দ্বারা', আমি তখন তাঁর মুখ মুবারকের দিকে তাকাচ্ছিলাম।' তারপর তিনি [রাসূলুল্লাহ সা.] বললেন, জুরাইয জিজ্ঞেস করলেন: 'হে ছেলে! বল্ তোর বাবা কে?' নবজতক ছেলেটি জবাব দিল: 'ঐ মেষপালক!' [একথা শুনে ইসরাঈলের বংশধররা] তারা যা করেছে তাতে লজ্জিত হলো এবং জুরাইযের কাছে ক্ষমা চাইলো এবং বললো: 'হে জুরাইয! আপনার জন্য আমরা স্বর্ণ দ্বারা উপাসনালয় নির্মাণ করবো।' - অথবা তারা বলেছিলো, 'রৌপ্য দ্বারা'। কিন্তু তিনি এতে অসম্মতি জানালেন। নিজের পূর্বেকার নির্জন উপাসনালয় আবার নির্মাণ করলেন।





অপর যে শিশুটি [দোলনায় থেকে] কথা বলেছিল, সে ছিলো একজন মহিলার দুধের শিশু। একদিন খুব সুদর্শন ও উজ্জ্বল বর্ণের একজন যুবক মহিলাটির পাশদিয়ে যাচ্ছিলেন। মহিলা আশ্চর্যান্বিত হয়ে বললো: 'ও আমার প্রভু! আমার শিশুটিকে তার মতো করুন!'। মহিলার দুধের শিশু তখন বলে ওঠলো: 'হে আমার প্রতিপালক! আমাকে এ লোকটির মতো করো না!'। হযরত আবু হুরাইরাহ রাদ্বিআল্লাহু আনহু বলেন, আমি রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের দিকে তাকাচ্ছিলাম যখন তিনি এই দুধের শিশুর কথাটি উচ্চারণ করছিলেন। তিনি [রাসূলুল্লাহ সা.] বলতে থাকেন: এরপর ঐ মহিলার পাশকেটে একজন নারী যাচ্ছিলো যাকে চুরি ও ব্যভিচারের দায়ে শাস্তি দেওয়া হয়েছিল।

এবার মহিলা দু'আ করলেন: 'হে প্রভু! আমার শিশুকে এরূপ করো না!' সাথে সাথে দুধের শিশু বলে ওঠলো: 'হে প্রভু! আমাকে এই মহিলার মতোই করো!'। পরে শিশুটির মাতা [উক্ত] উভয় ব্যক্তি সম্পর্কে বিস্তারিত জ্ঞাত হলো। সুদর্শন যুবক আসলে একজন জালিম ব্যক্তি ছিল। অপরদিকে যে নারীকে তারা ব্যভিচারী ও চোর বলে সাব্যস্ত করেছিল ও শাস্তি দিয়েছিলন সে কিন্তু নির্দোষ ছিলো। এরপর শিশুর মাতা বার বার বলতে থাকে: 'আল্লাহ তা'আলাই আমার জন্য যথেষ্ট!'" এই ঘটনাটি সহীহ কিতাবে বর্ণিত হয়েছে। [হাদিসটি বুখারী শরীফেও লিপিবদ্ধ হয়েছে]

## فصل



ফাস্‌ল [পিরচ্ছেদ] -৮

أخبرنا أبو نعيم عبد الملك بن الحسن الإسفرايني قال: حدثنا أبو عوانة يعقوب بن إبراهيم بن إسحاق قال: حدثنا محمد بن عون، وزيد بن عبد الصمد الدمشقي، وعبد الكريم بن الهيثم الديرعاقولي، وأبو الخصيب بن المستنير المصيصي قالوا: حدثنا أبو اليمان قال: حدثنا شعيب عن الزهري، عن سالم، عن أبيه، قال: قال رسول الله صلى الله عليه وسلم: " انطلق ثلاثة رهط ممن كان قبلكم، فآواهم المبيت إلى غار فدخلوه، فانحدرت صخرة من الجبل، فسدّت عليهم الغار. فقالوا: إنه والله كان من هذه الصخرة إلا أن تدعوا الله تعالى بصالح أعمالكم؛ فقال رجل منهم: إنه كان لي أبوان شيخان كبيران، وكنت لا أغبق قبلها أهلاً ولا مالاً، فعاقني طلب الشجرة يوماً، فلم أرح عليهما حتى ناما، فحلبت لهما غبوقهما، فجئتهما به.. فوجدتهما نائمين.. فتحرجت أن أوقظهما، وكرهت أن أغبق قبلهما أهلاً ولا مالاً، فقمت والقدح على يدي أنتظر استيقاظهم حتى

برق الفجر، فاستيقظا، فشربا غبوقهما، اللّٰهُمَّ إن كنت فعلت ذلك ابتغاء وجهك فافرج عنا ما نحن فيه فانفرجت انفراجاً لا يستطيعون الخروج منه، فقال رسول الله صلى الله عليه وسلم: وقال الآخر: اللّٰهُمَّ إنه كان لي بنت عمْ، وكانت أحبُّ الناس إليّ، فراودتها عن نفسها، فامتنعت، حتى ألمت بها سنةٌ من السنين فجاءتني فأعطيتها عشرين ومائة دينار على أ، تخلي بيني وبين نفسها، ففعلت.. حتى إذا قدرت عليها، قالت: لا يحل لك أن تفض الخاتم إلا بحقّه!! فتحرجت من الوقوع عليها.. فانصرفت عنها وهي أحب الناس إليّ.. وتركتُ الذهب الذي أعطيتها: اللّٰهُمَّ، إن كنت فعلت ذلك ابتغاء وجهك فافرج عنا ما نحن فيه، فانفرجت الصخرة، حين أنه لا يستطيعون الخروج منها، قال رسول الله صلى الله عليه وسلم: ثم قال الثالث: للّٰهُمَّ إني استأجرت أجراء فأعطيتهم أجورهم، غير رجل واحد منهم ترك الذي له وذهب، فثمرت أجره، فجاءني بعد حين فقال: يا عبد الله، أدّ إليّ أجرتي، فقلت له. كلّش ما ترى من أجرتك من الإبل والغنم والبقر والرقيق، فقال: يا عبد الله لا تستهزيء بي!! فقتل: إني لا استهزىء بك، فأخذ ذلك كله فاستاقه، ولم يترك منه شيئاً. " اللّٰهُمَّ فن كنت فعلت ذلك ابتغاء وجهك فافرج عنا ما نحن فيه.. فانفرجت الصخرة. فخرجوا من الغار يمشون " .

ومن ذلك الحديث الذي قال صلى الله عليه وسلم فيه إن البقرة كملتهم: أخبرنا أبو نعيم الإسفرايني قال: أخبرنا أبو عوانة قال: حدثنا يونس بن عبد الأعلى قال: أخبرنا ابن وهب قال: أخبرني يوسن بن يزيد، عن ابن شهاب قال: حدثني سعيد بن المسبب، عن أبي هريرة، عن النبي صلى الله

عليه وسلم قال: بينا رجل يسوق بقرة قد حمل عليها.. التفتت البقرة وقالت: إني لم أخلق لهذا؛ إنما خلقت للحرث! فقال الناس: سبحان الله!! فقال النبي صلى الله عليه وسلم: " آمنت بهذا أنا وأبو بكر وعمر " .

ومن ذلك حديث أويس القرني، وما شهد به عمر بن الخطاب رضي الله عنه من حاله وقصته، ثم التقاؤه مع هرم بن حيان، وتسليم أحدهما على صاحبه من غير معرفة تقدمت بينهما، وكل ذلك أ؛وال ناقضة للعادة. وتركنا شرح حديث أويس لشهرته.

ولقد ظهر علي السلق من الصحابة والتابعين، ثم على من بعدهم من الكرامات ما بلغ حد الاستفاضة.



وقد صًنفق في ذلك كتب كثيرة وسنشير إلى طرف منها على وجه الإيجاز، إن شاء الله عز وجل، فمن ذلك: أن ابن عمر كان في بعض الأسفار فلقي جماعة وقفرا على الطريق من خوف السبع، فطردَ السبعَ من طريقهم، ثم قال: إنما يسلط على ابن آدم ما يخافه، ولو أنه لم يخف غير الله لما سلط عليه شيء. وهذا خبر معروف.



وروي أن رسول الله صلى الله عليه وسلم بعث العلاء بن الحضرمي في غزاة، فحال بينهم وبين الموضع قطعة من البحر، فدعا الله باسمه الأعظم ومشوا على الماء.

وروي ان عتاب بن بشير، وأسيد بن خضير خرجا من عند رسول الله صلى الله عليه وسلم، فأضاء لهما رأس عصا أحد كالسراج.

وروي أنه كان بين يدي سلمان وأبي الدرداء قصعة.. فسبحت حتى سمعا التسبيح.

وروي أ، النبي صلة الله عليه وسلم قال: " كم من أشعث أغبر ذي طمرين لا يؤبه له لو أقسم على الله لأبره " .

ولم يفرق بين شيء وشيء فيما يقسم به على الله سبحانه.

وهذه الأخبار لشهرتها أضربنا عن ذكر أساتيذها.

وحكي عن سهل بن عبد الله أنه قال: " من زهد في الدنيا أربعين يوماً صادقاً من قلبه مخلصاً في ذلك ظهرت ل الكرامات، ومن لم تظهر له، فلعدم الصدق في زهده " . فقيل لسهل: كيف تظهر له الكرامة؟ فقال: يأخذ ما يشاء كما يشاء من حيث يشاء.



أخبرنا علي بن أحمد بن عبدان قال: حدثناأحمد بن عبيد الصفار قال: حدثنا أبو مسلم قال: حدثنا عمرو بن مرزوق قال: حدثنا عبد العزيز بن أبي سلمة الماجشون قال: حدثنا وهب بن كيسان، عن ابن عمر، عن أبي هريرة عن النبي صلى الله عليه وسلم قال: " بينا رجل ذكر كلمة إذ سمع رعداً في السحاب. فسمع صوتاً في الحاب: أن أسق حديقة فلان، فجاء ذلك السحاب إلى سرحة فافرغ ماءه فيها، فاتبع السحاب. فإذا رجل قائم يصلي في حديقة. فقال: ما اسمك؟ فقال: فلان بن فلان باسمه. قال: فما تصنع بحديقتك هذه إذ صرمتها؟ قال: ولم تسأل عن ذلك؟ قال: إني سمعت صوتاً في السحاب أن اسق حديقة فلان. قال: أما إذ قلت فإني أجعلها أثلاثاً. فأجعل لنفسي ولأهلي ثلثاً وأرد عليها ثلثا. واجعل للمساكين وابن السبيل ثلثاً " .



سمعت أبا حاتم السجستاني يقول: سمعت أبا نصر السراج يقول: دخلنا تستر فرأينا في قصر سهل بن عبد الله بيتاً كان الناس يسمونه بيت السباع

فسألنا الناس عن ذلك. فقالوا: كان السباع تجيء إلى سهل، فكان يدخلهم هذا البيت، ويضيفهم، ويطعمهم اللحم، ثم يخليهم.

قال أبو نصر: ورأيت أهل تستر كلهم تفقين على هذا لا ينكرونه وهم الجمع الكثير.

سمعت محمد بن أحمد بن محمد التميمي يقول: سمعت عبد الله بن علي الصوفي يقول: سمعت حمزة بن عبد الل العلوي يقول: دخلت على أبي الخير التيناتي، وكنت أعتقد في نفسي أن أسلم عليه وأخرج ولا آكل عنده طعاماً، فلما خرجت من عنده ومشيت قدراً فإذا به خلفي، وقد حمل طبقاً عليه طعام، فقال: يا فتي. كل هذا؛ فقد خرجتَ الساعة من اعتقادك.



وأبو الخير التيناتي مشهرو بالكرامات.

وحكي عن إبراهيم الرقي أنه قال: قصدته مسلماً عليه، فصلى صلاة المغرب فلم يقرأ الفاتحة مستوياً. فقلت في نفسي: ضاعت سفرتي، فلما سلمت خرجت للطهارة فقصدني السبع، قعدت إليه وقلت: إن الأسد قصدني!! فخرج وصاح على الأسد وقال: ألم أقل لك لا تتعرض لضيافتي؟؟ وتنحى وتطهرت. فلما رجعت قال: اشتغلتم بتقويم الظواهر فخفتم الأسد، واشتغلنا بتقويم القلب فخافنا الأسد.



وقيل: كان لجعفر الخلدي فصفوقع يوماً في دجلةوكان عنده دعاء مجرَّب للضالة ترد فدعا به؛ فوجد الفصّ في وسط أوراق كان يتفحصها.

سمعت أبا حاتم السجستاني يقول: سمعت أبا نصر السراج يقول: إن ذلك الدعاء: " ياجامع الناس ليوم لا ريب فيه اجمع على ضالتي " .

قال أبو نصر السرَّاج: أراني أبو الطيب العكي جزءاً ذكر فيه من ذكر هذا الدعاء على ضالة وجدها، وكان الجزء أوراقاً كثيرة.

سألت أحمد الطابراني السرخسي، رحمه الله، فقلت له: هل ظهر لك شيء منالكرامات؟ فقال: في وقت إرادتي وابتداء أمري ربما كنت أطلب حجراً أستنجي به فلم أجد، فتناولت شيئاً من الهواء فكان جوهراً، فاستنجيت به وطرحته.

ثم قال: وأيّ خطر للكرامات؟! إنما المقصود منه: زيادة اليقين في التوحيد، فمن لا يشهد غيره موجداً في الكون فسواء أبصر نعلا معتاداً، أو ناقصاً للعادة.



سمعت محمد بن أحمد الصوفي يقول:سمعت عبد الله بن علي يقول: سمعت أبا الحسن البصري يقول: كان ب عبادان رجل أسود فقير يأوي إلى الخرابات، فحملت معي شيئاً وطلبته، فلما وقعت عينه عليَّ تبسم، وأشار بيده إلى الأرض، فرأيت الأرض كلها ذهباً يلمع، ثم قال: هات ما معك، فناولته، وهالني أمره، وهربت.



سمعت منصور المغربي يقول: سمعت أحمد بن عطاء الروذباري يقول: كان لي استقصاء في أمر الطهارة، فضاق صري ليلة، لكثرة ماصبب من الماء، ولم يسكن قلبي، فقلت: يا ربّ عفوك، فسمعت هاتفاً يقول: العفو في العلم، فزال عني ذلك.

سمعت منصوراً المغربي يقول: فرأيته يوماً قعد على الأرض في الصحراء وكان عليها آثار الغنم بلا سجادة، فقلت: أيها الشيخ هذه آثار الغنم!! فقال: اختلف الفقهاء فيه.

سمعت أبا حاتم السجستاني يقول: سمعت أبا نصر السرّاج يقول: سمعت الحسين بن أحمد الرازيَّ يقول: سمعت أبا سليمان الخواص يقول: كنت راكباً حماراً يوماً، وكان الذباب يؤذيه، فيطأطىء رأسه، فكنت أضرب رأسه بخشبة في يدي، فرفع الحمار رأسه وقال: اضرب، فإنك على رأسك هوذا تضرب.

قال الحسين: فقلت لأبي سليمان لك وقع هذا؟ فقال: نعم كما تسمعني.

وذكر عن ابن عطاء أنه قال: سمعت أبا الحسين النوري يقول: كان في نفسي شيء من هذه الكرامات، فأخذت قصبة من الصبيان وقمت بين زورقين، ثم قلت: وعزّتك إن لم تخرج لي سمكة فيها ثلاثة أرطال لأغرقنّ نفسي. قال: فخرج لي سمكة فيها ثلاثة أرطال.

فبلغ ذلك الجنيد فقال: كان حكمه أن تخرج له أفعى تلدغه.

سمعت الشيخ أبا عبد الرحمن السلمي يقول: سمعت أبا الفتح يوسف بن عمر الزاهد القواس ببغداد يقول: حدثنا محمد بن عطية قال: حدثنا عبد الكبير بن أحمد بمكة، فطال شعري ولم يكن معي قطعة من حديد آخذ بها شعري، فتقدمت إلى مزين توسمت فيه الخير، فقلت: تأخذ شعري لله تعالى؟ فقال: نعم، وكرامة، وكان بين يديه رجل من أبناء الدنيا فصرفه وأجلسني، وحلق شعري، ثم دفع إليّ قرطاساً فيه دراهم وقال لي: استعن بها على بعض حوائجك، فأخذتها واعتقد أن أدفع إليه أوَّل شيء يفتح عليّ به.

قال: فدخلت المسجد، فاستقبلني بعض أصحابي وقال لي: جاء بعض إخوانك بصرة من البصرة من بعض إخوانك فيها ثلاثمائة دينار.

وقال: فأخذت الصرة وحملتها إلى المزين وقلت: هذه ثلاثمائة دينار تصرفها في بعض أمورك. فقال لي: ألا تستحي يا شيخ!! تقول لي احلق شعري لله، ثم آخذ عليه شيئاً.. انصرف عافاك الله.

سمعت أبا حاتم السجستاني يقول: سمعت أبا نصر السراج يقول: سمعت بن سالم يقول: لما مات إسحق بن أحمد دخل عليه سهل بن عبد الله صومعته فوجد فيها سفطاً فيه قارورتان في واحدة منهما شيء أحمر، وفي الأخرى شيء أبيض،ووجد شوشقة ذهب، وشوشقة فضة، قال: فرمى بالشوشقتين في الدجلة؛ وخلط ما في القارورتين بالتراب، وكان على إسحاق دين قال ابن سالم: قلت لسهل: ماذا كان في القارورتين؟ قال: أحداهما لو طرح منها وزن درهم على مثاقيل من النحاس صار ذهباً، والأخرى لو طرح منها مثقال على مثاقيل من الرصاص صار فضة، فقلت: وماذا عليه لو قضي منه دينه؟ فقال: أي دوست خاف على إيمانه.

وحكي عن النوري أنه خرج ليلة إلى شط دجلة فوجدها وقد النزق الشيطان، فانصرف وقال: وعزتك لا أجوزها إلا في زروق.

سمعت أبا حاتم السجستاني يقول: سمعت أبا نصر السرَّاج يقول: أملي علينا الوجيهي حكاية عن محمد بن يوسف البناء قال:كان أبو تراب النخشبي صاحب كرامات، فسافرت معه سنة، وكان معه أربعون نفساً: ثم أصابتنا مرة فاقة، فعدل أبو تراب عن الطريق، وجاء بعذق موز فتناولنا، وفينا شاب لم يأكل فقال له أبو تراب: كل.

فقال: الحال الذي اعتقدته تركُ المعلومات، وصرت أنت معلومي، فلا أصحبك بعد هذا!! فقال له أبوتراب: كن مع ما وقع لك.

وحكى أبو نصر السراج عن أبي يزيد قال: دخل عليَّ أبو علي السندي وكان أستاذ وبيده جراب، فصبها فإذا هي جواهر، فقلت: من أين لك هذا؟ فقال: وافيت وادياً ها هنا، فإذا هو يضيء كالسراج، فحملت هذا.
فقلت: فكيف كان وقتلك الذي وردت فيه الوادي؟ فقال: وقت فترة عن الحال التي كنت فيها.
وقيل لأبي يزيد: فلان يمشي في ليلة إلى مكة! فقال: الشيطان يمشي في ساعة من المشرق إلى المغرب في لعنة الله. وقيل له فلان يمشي على الماء، ويطير في الهواء. فقال: الطير يطير في الهواء، والسمك يمر على وجه الماء.
وقال سهل بن عبد الله: أكبر الكرامات أن تُبدل خُلقاً مذموماً من أخلاقك.



**অনুবাদ:** [গুহার ঘটনাটিও অনুরূপ শ্রেণীভুক্ত। ঘটনাটি মশহুর এবং হাদীসের বিভিন্ন সহীহ কিতাবে লিপিবদ্ধ হয়েছে। রিসালাতের অধিকাংশ বর্ণনার মতো ইমাম কুশাইরী নিজের সনদে এই বর্ণনাটিও তুলে ধরেছেন। আমরা কলেবর বৃদ্ধি থেকে বেঁচে থাকতে সকল বর্ণনাকারীর নাম এখানে উল্লেখ করবো না।]



হযরত সালিম রাহিমাতুল্লাহি আলাইহি তাঁর পিতা থেকে বর্ণনা করেন, যিনি বলেন: রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন: "অনেক দিন পূর্বে তিন ব্যক্তি ভ্রমণে বের হলেন। যখন রাত হলো, তারা একটি গুহার ভেতর আশ্রয় নিলেন। প্রবেশের পরই কিন্তু পাহাড়ের উপর থেকে একটি বড় পাথর পড়ে গুহার মুখ বন্ধ করে দিল। তারা বললো: 'ইয়া আল্লাহ! এই পাথর সরানো ছাড়া বাঁচার কোন উপায় নেই। আমাদেরকে আল্লাহ তা'আলার দরবারে নিজেদের ভালো আমলের ওয়াসিলাসহ প্রার্থনা করতে হবে!'

সুতরাং প্রথমজন বললো: 'আমার মাতাপিতা খুব বয়স্ক ছিলেন। আমি কখনো নিজের পরিবারের কাউকে কিংবা গৃহপালিত পশুদেরকে সন্ধ্যাকালীন দুধ পান করতে দেই নি, যতক্ষণ না তাদেরকে প্রথমে দিয়েছি। একদিন আমি লাকড়ি খুঁড়তে যেয়ে ফিরে আসতে দেরী হয়ে গেল। বাড়ি ফিরে দেখলাম রাত ঘনিয়ে

যাওয়ায় আমার মাতাপিতা ঘুমিয়ে পড়েছেন। দুধ দোহন করে তাদের জন্য সন্ধ্যাকালীন পানীয় তৈরি করলাম। কিন্তু তাদেরকে সজাগ করতে অনিচ্ছুক ছিলাম। সন্ধ্যাকালীন পানীয়ও আমার পরিবারের লোকজন কিংবা পশুদেরকে দিতে চাই নি। সুতরাং আমি একটি পানপাত্রে পানীয় নিয়ে ভোর পর্যন্ত তাদের শয্যাপাশে দাঁড়িয়ে রইলাম। অবশেষে তারা জেগে ওঠলেন ও পানীয় পান করলেন। হে প্রভু! আমি যদি তোমার সন্তুষ্টির জন্য এই আমলটি করে থাকি তাহলে আমাদেরকে এই গুরুতর অবস্থা থেকে মুক্ত করুন!' সাথে সাথে ঐ পাথরটি গুহার মুখ থেকে কিছুটা সরে গেল। কিন্তু গুহা থেকে বের হওয়ার মতো যথেষ্ট পথ সৃষ্টি হলো না।

এবার দ্বিতীয় ব্যক্তি বললো: 'হে প্রভু! আমার এক চাচাতো বোন ছিলো যাকে আমি সর্বাধিক ভালোবাসতাম। আমার আবেগ তার মধ্যে প্রবেশের চেষ্টা চালালাম। কিন্তু সে আমাকে অগ্রাহ্য করলো। অবশেষে, এক বছর সে অভাবে পড়ে আমার নিকট আসলো। আমি তাকে ১২০ দিনার প্রদান করলাম এই শর্তে যে, সে আমার হবে। সুতরাং সে আমার নিট আসলো। আমি যখন তাকে তুলে নিতে উদ্যত হয়েছি, ঠিক তখন সে বললো, 'আমার সতিত্ব হরণ করা তোমার জন্য বৈধ নয় যতক্ষণ না তুমি এই অধিকার লাভ করেছো!' সুতরাং আমি তার সাথে ঘুমানো থেকে দূরে রইলাম এবং বের হয়ে গেলাম। হে আমার প্রভু! যদি এ আমলটি আমি আপনার সন্তুষ্টির জন্য করে থাকি তাহলে আমাদেরকে এই গুরুতর অবস্থা থেকে করুন!'। এবারও পাথরটি আরো কিছুটা সরে গেল। কিন্তু বের হওয়ার মতো রাস্তা তৈরি হলো না।



এরপর তৃতীয় ব্যক্ত বললো: 'হে প্রভু! আমি কিছু লোক দ্বারা কাজ করাতাম ও তাদেরকে বিনিময় প্রদান করতাম। কিন্তু একব্যক্তি বিনিময়ের টাকা সংগ্রহ না করেই চলে গেল। আমি তার টাকা লাভের জন্য বিনিময় করলাম। সে কিছুদিন পর ফিরে এসে আমাকে বললো, 'আবদুল্লাহ! আমার প্রাপ্য টাকা দিন!'। আমি তাকে বললাম, 'তুমি যাকিছু দেখছো- উট, মেষ, গরু ও গোলাম সবই তোমার বেতন!'। সে বললো, 'আবদুল্লাহ! আমাকে নিয়ে মশকরা করো না!'। আমি বললাম, 'মশকরা করছি না!'। সুতরাং সে সবকিছু নিয়ে গেল। কিছুই রেখে যায় নি। হে প্রভু! আমার আমলটি যদি তোমার সন্তুষ্টির জন্য করে থাকি তাহলে আমাদেরকে এই গুরুতর অবস্থা থেকে রক্ষা করুন।' পাথরটি সরে গেল। সুতরাং

তারা বের হয়ে গন্তব্যপথে পাড়ি জমালো।” এটা একটি সহীহ বর্ণনা। অনেক সহীহ কিতাবে বর্ণিত হয়েছে।

অনুরূপ শ্রেণীভুক্ত আরেকটি ঘটনা রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের হাদিস থেকে জানা যায়। হযরত আবু হুরাইরাহ রাদ্বিআল্লাহু আনহু থেকে বর্ণিত, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন: “একদা একব্যক্তি তার এক গরুর পিঠে বোঝা তুলে তাড়াচ্ছিল। গরু তার দিকে ফিরে বললো, ‘আমাকে এ কাজের জন্য সৃষ্টি করা হয় নি, আমাকে সৃষ্টি করা হয়েছে হালচাষের জন্য!’। মানুষ এ কথা শ্রবণ করে অবাক হয়ে গেল, এবং বলে ওঠলো: ‘সুবহানাল্লাহ!’” রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন: “আমি এটা বিশ্বাস করি - আমি, আবু বকর এবং উমর”।



হযরত ওয়েস করনী রাহমাতুল্লাহি আলাইহি সম্পর্কিত অনুরূপ শ্রেণীভুক্ত একটি বর্ণনা আছে। হযরত উমর বিন খাত্তাব রাদ্বিআল্লাহু আনহু তাঁকে কোন্ অবস্থায় কিভাবে দেখেছিলেন। অবশেষে তিনি কিভাবে হারিম বিন হাইয়্যানের সাক্ষাৎ পেলেন ও একে অন্যকে না চিনেও স্বাগত জানালেন। এসব ঘটনাবলী স্বাভাবিকতার বিরোধী। আমরা হযরত ওয়াইস করনী রাহমাতুল্লাহি আলাইহি সম্পর্কিত ঘটনাটির বর্ণনা এখানে আনি নি এজন্য যে, এটা একটি মশহুর ঘটনা।



সালাফে সালিহীন কর্তৃক অনেক কারামাত প্রকাশ পেয়েছে। আসহাবে কিরাম রাদ্বিআল্লাহু আনহুম, তাবিঈ ও তাবে-তাবিঈনের মাধ্যমেও কারামাত প্রকাশের বর্ণনা পাওয়া যায়। এসব বর্ণনার সংখ্যা অনেক। এ ব্যাপারে অনেক কিতাবও রচিত হয়েছে। আমরা সংক্ষিপ্ততার খাতিরে আল্লাহ চাহে তো কয়েকটি মাত্র বর্ণনা এখানে উল্লেখ করবো।



[১] হযরত ইবনে উমর রাদ্বিআল্লাহু আনহু একদা এক ভ্রমণে ছিলেন। একদল লোককে রাস্তার পাশে দাঁড়িয়ে আছে দেখলেন। তারা একটি সিংহ দেখে ভয় পাচ্ছিলেন। তিনি সিংহকে রাস্তার উপর থেকে তাড়িয়ে দিতে দিতে বললেন: “আল্লাহ তা’আলা মানুষকে ওসব বস্তুর উপর ক্ষমতা দিয়েছেন যা সে ভয় করে। যদি সে আল্লাহ ছাড়া কাউকে ভয় করে না, তাহলে তার উপর কারো ক্ষমতা থাকবে না।” এটা একটি মশহুর বর্ণনা।

[২] বর্ণিত আছে একদা রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম হযরত আলী বিন হাদ্বারামী রাদ্বিআল্লাহু আনহুকে একটি অভিযানে প্রেরণ করেন। তিনি ও তাঁর গন্তব্যস্থলের মাঝখানে একটি সাগর ছিলো। তিনি আল্লাহ তা'আলাকে তাঁর সর্বাধিক বড়ো নামে [ইসমে আজম] ডাক দিলেন। এরপর সকল সৈন্যদেরকে নিয়ে পানির উপর দিয়ে হেঁটে ওপারে চলে গেলেন।

[৩] একটি বর্ণনায় জানা যায়, একদা রাতের বেলা হযরত আব্বাদ বিন বিশর [বা আত্তাব বিন বশির] ও হযরত উসাইদ বিন হুজাইর [বিন ইমরুল কায়েস] রাদ্বিআল্লাহু আনহুমা রাসূলে করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের গৃহ থেকে বেরিয়ে আসলেন। অন্ধকার রাতে হাঁটার সময় একজনের হাতের যষ্টির মাথা উজ্জ্বল হয়ে ওঠলো ও বাতির মতো তাঁদেরকে পথ দেখিয়ে দিল।

[৪] বর্ণিত আছে, একদা হযরত সালমান ফারসি ও হযরত আবু দারদা রাদ্বিআল্লাহু আনহুমার সামনে একটি বড় পাত্র ছিলো। এটি হঠাৎ আল্লাহর প্রশংসা করতে লাগলো। উভয় সাহাবী এই প্রশংসার বাক্যগুলো শুনলেন।

[৫] বর্ণিত আছে, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন: "কতো লোক আছে যাদের চুল এলোমেলো, ধূলোবালিতে আবৃত, পরনে দু' টুকরো কাপড় ছাড়া আর কিছুই নয়, অজানা-অচেনা, যারা আল্লাহর নিকট আরজি পেশ করে এবং তা কবুল হয়ে যায়।" এখানে তিনি বলেন নি, এরা ঠিক কোন্ জিনিসটি আল্লাহর নিকট চায়।

উপরোক্ত বর্ণনাগুলো মশহুর। তাই আমরা এগুলোর সদন উল্লেখ করি নি।

হযরত সাহল বিন আবদুল্লাহ তুশতরী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "যে কেউ সত্যিকার অর্থে এবং ইখলাসের সাথে চল্লিশ দিনের জন্য দুনিয়া ত্যাগ করবে, সে কারামাত প্রদর্শন করতে সক্ষম হবে। যদি সে এতে ব্যর্থ হয় তাহলে বুঝতে হবে দুনিয়া ত্যাগে সে আন্তরিক ছিলো না।" কেউ তাঁকে জিজ্ঞেস করলো, সে কিভাবে কারামত প্রদর্শন করবে? তিনি জবাব দিলেন: "সে যাকিছু চায়, যেভাবে চায় ও যেখান থেকে চায় তা নিতে পারবে।"

হযরত আবু হুরাইরাহ রাদ্বিআল্লাহু আনহু থেকে বর্ণিত, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন: "এক ব্যক্তি প্রার্থনা করছিলো। সে একখণ্ড মেঘ থেকে বর্জধ্বনির শব্দ শুনলো। এরপর মেঘখণ্ডকে কেউ নির্দেশ দিতে শুনলো:

'এই-এই বাগানে পানি দাও!'। মেঘখণ্ড বিশেষ ভূখণ্ডের উপর চলে গেলো ও সেখানে বৃষ্টি বর্ষণ করলো। লোকটি মেঘখণ্ডের সঙ্গে চলে গেলো। দেখলো একব্যক্তি তার বাগানে বসে প্রার্থনা করছেন। আগন্তুক ব্যক্তি দ্বিতীয় ব্যক্তির নাম জিজ্ঞেস করলো। তিনি তার নাম বললেন। এরপর আবার জিজ্ঞেস করলেন, 'আপনার এই বাগানের ফসল দিয়ে কি করবেন?' দ্বিতীয় ব্যক্তি পাল্টা প্রশ্ন করলেন, 'আপনি কেনো এ প্রশ্ন করছেন?' প্রথম ব্যক্তি জবাব দিলেন, 'আমি মেঘমালা থেকে আওয়াজ শুনেছি: 'এই-এই বাগানে পানিবর্ষণ করো!'।' দ্বিতীয় ব্যক্তি বললেন, 'আপনি ফসল সম্পর্কে জিজ্ঞেস করেছেন। এর এক-তৃতীয়াংশ আমি ও আমার স্ত্রীর জন্য রাখবো, এক-তৃতীয়াংশ বাগানেই ফেরৎ দেবো আর বাকী এক-তৃতীয়াংশ গরীব ও মুসাফিরদেরকে প্রদান করবো।'"

হযরত আবু নাসির শাররাজ রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আমরা তুসতারে পৌঁছুয়ে [সাহল ইবনে আবদুল্লাহ তুসতরী রাহ. এর বাড়ি যেখানে ছিল] ওখানে দেখলাম, একটি গৃহ আছে। এটিকে স্থানীয়রা 'সিংহের ঘর' বলে সম্বোধন করেন। আমরা এ ব্যাপারে জানতে চাইলে তারা বললেন: 'হযরত সাহলের নিকট সিংহরা আসতো। তিনি এদেরকে ঘরে নিয়ে যেতেন ও তাদের মেজবান হতেন। মাংস দিয়ে আপ্যায়ন করাতেন। এরপর এদের যেতে দিতেন।'" হযরত শাররাজ আরো বলেন: "এলাকার সকলেই এর সত্যতা স্বীকার করেছেন, যদিও তাদের সংখ্যা ছিলো বিরাট। কেউ এ বর্ণনা অস্বীকার করেন নি।"

হযরত হামযা বিন আবদুল্লাহ আলাওয়ী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "একদা আমি হযরত আবুল খায়র তিনাতী রাহমাতুল্লাহি আলাইহিকে দেখতে গেলাম। আমি মনে মনে প্রতিজ্ঞা করলাম, তাঁকে শ্রদ্ধা জানিয়ে তাঁর ওখানে কিছু আহার না করেই ফিরে আসবো। দেখা-সাক্ষাতের পর আমি তাঁর গৃহ ত্যাগ করে কিছুদূর অগ্রসর হতেই লক্ষ্য করলাম এক থালা খাদ্যদ্রব্যসহ তিনি আমাকে অনুসরণ করে হেঁটে আসছেন। বললেন, 'হে যুবক! এগুলো খাও! তুমি তো ইতোমধ্যে তোমার প্রতিজ্ঞা পূরণ করে নিয়েছো!'"

হযরত আবুল খায়র তিনাতী রাহমাতুল্লাহি আলাইহি কারামাতের জন্য প্রসিদ্ধ ছিলেন। হযরত ইব্রাহিম রাক্কী রাহমাতুল্লাহি আলাইহি বর্ণনা করেন: "আমি তাঁকে শ্রদ্ধা জানাতে তাঁর দরবারে যাই। মাগরিবের নামায আদায়কালে তিনি সূরা ফাতিহা পাঠ করতে ভুলে গেলেন। আমি মনে মনে ভাবলাম, 'আমার এই ভ্রমণটি

বুঝি ব্যর্থ হলো!’ নামায শেষে আমি তাঁর প্রতি সালাম জানালাম। বাইরে চলে আসলাম অযু করতে। একটি সিংহ আমার দিকে ছুটে আসলো। আমি এক দৌড়ে হযরতের নিকট ফিরে আসলাম। চিৎকার দিয়ে বললাম: ‘হযরত! একটি সিংহ আমার দিকে ছুটে আসছে!’। তিনি বাইরে যেয়ে জোরে বললেন: ‘আমি কি বলি নি, আমার মেহমানদেরকে কষ্ট দেবে না?’। সিংহ ফিরে চলে গেল। আমি অযু সেরে নিলাম। যখন তাঁর দরবারে ফিরে আসলাম, তিনি বললেন, ‘তুমি বাহ্যিক ব্যাপার সঠিক করতে ব্যস্ত হয়ে পড়েছো এবং তুমি সিংহকে ভয় করো। কিন্তু আমরা নিজেদের হৃদয়কে সঠিক করতে ব্যস্ত আছি এবং সিংহ আমাদেরকে ভয় করে!’”

হযরত জাফর খুলদী রাহমাতুল্লাহি আলাইহির একটি আঙটি-পাথর ছিলো। একদা এটি দজলা নদীতে পড়ে গেল। তিনি একটি কালাম জানতেন যার দ্বারা নিশ্চিতভাবে হারানো জিনিসের সন্ধান মিলতো। তিনি তা উচ্চারণ করলেন। দেখা গেলো তাঁর আঙটি-পাথরটি কিছু কাগজের ভেতর পড়ে আছে। আমি হযরত আবু হাসিম সিজিস্তানী রাহমাতুল্লাহি আলাইহিকে বলেতে শুনেছি, তিনি হযরত আবু নাসির শাররাজ রাহমাতুল্লাহি আলাইহি থেকে শুনেছেন, উক্ত কালামটি হলো:



ياجَامِعُ النَّاسِ لِيَوْمٍ لَا رَيْبَ فِيهِ اجمع علٰى ضالتي

অর্থাৎ: “হে মানুষকে একদিন অবশ্যই একত্রিত করনেওয়ালা! এতে কোনই সন্দেহ নেই। নিশ্চয় তাঁর ওয়াদার অন্যথা করেন না।”” [আলে ইমরান : ৯ দ্র:]



তিনি [শাররাজ রাহ.] আরো বলেন: “হযরত আবু তায়্যিব আক্কী রাহমাতুল্লাহি আলাইহি আমাকে একখানা বই দেখালেন, যাতে এই কালাম পাঠ করে যারা হারানো জিনিস খুঁজে পেয়েছেন তাদের নামের তালিকা লিখা আছে। এতে বহু পৃষ্ঠা ছিলো।”

আমি [ইমাম কুশাইরি বলেন] হযরত আহমদ তাবারানী শারাখসী রাহমাতুল্লাহি আলাইহিকে জিজ্ঞেস করলাম: ‘আপনার মাধ্যমে কোনো কারামাত প্রকাশ হয়েছে কি?’ জবাব দিলেন: “আমার নবব্রতিত্ব কালে [ইরাদাতি], আল্লাহর রাস্তায় চলার শুরুতে আমি মাঝে মধ্যে একটি ঢেলার সন্ধান করতাম যার মাধ্যমে মলত্যাগের পর নিজেকে পরিস্কার করতে পারি। কিন্তু খুঁজে পেতাম না। আমি বাতাসে হাত

রেখে দিলে একটা কিছু মুষ্ঠিতে আসতো কিন্তু তা ঢেলা নয় বরং মূল্যবান পাথর [জাওহার] হতো। আমি এটা দ্বারাই নিজেকে পরিস্কার করতাম, এরপর ছুড়ে ফেলে দিতাম।" তিনি পরে বললেন: 'কারামাতের গুরুত্ব কি? তাহলো আল্লাহর একত্বের উপর ঈমান বৃদ্ধি। যে কেউ আল্লাহ ছাড়া আর কিছুই দেখতে পায় না, তার জন্য সাধারণ ঘটনা ও অতিস্বাভাবিক ঘটনার মধ্যে কোনো পার্থক্য নেই।'

আমি হযরত মুহাম্মদ বিন আহমদ সুফি রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি: আমি হযরত আবদুল্লাহ বিন আলী রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি: আমি হযরত আবুল হাসান [আবুল খায়র] বসরী রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি: "আবাদান দ্বীপে একজন কৃষ্ণবর্ণ ব্যক্তি বাস করতেন। তিনি সে স্থানীয় ধ্বংসাবশেষ এলাকায় ঘুরাফেরায় থাকতেন। আমি কিছু একটা হাদিয়া সাথে নিয়ে তাকে খুঁজতে লাগলাম। তিনি যখন আমাকে দেখলেন, মৃদু হেসে অঙ্গুলি দ্বারা মাটির দিকে তাকাতে নির্দেশ করলেন। আমি আশ্চর্য হয়ে লক্ষ্য করলাম মাটির উপর পড়ে আছে অসংখ্য স্বর্ণখণ্ড! এরপর বললেন: 'তুমি কি এনছো, দাও!'। আমি তার হাতে হাদিয়া তুলে দিলাম। তার আধ্যাত্মিক অবস্থা দেখে কিন্তু আমি ভয় পাচ্ছিলাম। সুতরাং কাল বিলম্ব না করে সেখান থেকে পালালাম।"



আমি হযরত মনসুর মাগরিবী রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি: আমি হযরত আহমদ বিন আতা রুজবারী রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি: "আমি বাহ্যিক পবিত্রতা [তাহারাত] অর্জনের ব্যাপারে খুব বেশি চিন্তিত থাকতাম। তবে এক রাত ওযু করার সময় অতিরিক্ত পানি খরচ করার কারণে অস্বস্তি অনুভব করলাম। আমার অন্তর অশান্ত হয়ে ওঠলো। অবশেষে দু'আ করলাম: 'হে প্রভু! আমি আপনার দরবারে ক্ষমা প্রার্থনা করছি!' আমি একটি গায়েবী আওয়াজ শুনলাম: 'ক্ষমা জ্ঞানের মধ্যে বিদ্যমান!', এরপর আমার অসুস্থতা দূর হয়ে গেলো।"



আমি হযরত মনসুর মাগরিবী রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি: "আমি তাঁকে [রুজবারী রাহ.] দেখেছি। তিনি একদিন মরুভূমিতে একটি পাথরের উপর উপবেশন করছিলেন। তাঁর শরীর বকরি ও মেষের মল দ্বারা আবৃত ছিলো। আমি জিজ্ঞেস করলাম: 'হে শাইখী! এগুলো তো বকরি ও মেষের মল!' জবাব দিলেন: 'ফুকাহায়ে কিরাম এ ব্যাপারে ভিন্ন মতামত পেশ করেছেন।'" আমি

হযরত আবু হাতিম সিজিস্তানী রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি: আমি হযরত আবু নাসির শাররাজ রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি: আমি হযরত হুসাইন বিন আহমদ রাজী রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি: আমি হযরত আবু সুলাইমান খাওয়াজ রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি: "একদিন আমি একটি গাধার পিঠে চড়ে কোথাও যাচ্ছিলাম। মাছিদের উপদ্রবে সে বার বার তার মাথা নাড়াচ্ছিলো। এদিকে আমি বার বার লাঠি দিয়ে তার মাথায় আঘাত হানছিলাম। হঠাৎ গাধাটি তার মাথা তুলে বলে ওঠলো: 'মারতে থাকো! তুমি তোমার মাথায়ও আঘাত অনুভব করবে!'"। বর্ণনাকারী হযরত রাজী তাঁকে জিজ্ঞেস করলেন, 'ঠিকই কি আপনি নিজে আঘাত অনুভব করেছিলেন?' তিনি জবাব দিলেন: "হ্যাঁ, ঠিক তাই করেছি।"

হযরত ইবনে আতা আদমী বলেন, আমি হযরত আবুল হুসাইন নূরী রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি: "আমার বেলায়ও কিছু কারামাত প্রকাশ পেয়েছে। একদা একদল ছেলের হাত থেকে বেতের কিছু টুকরো হাতে নিয়ে দু'টি নৌকোর মাঝখানে নদীর পানিতে নেমে যাই। এরপর বললাম: আপনার বড়ত্বের কসম! যদি ৩ সের ওজনের একটি মাছ আমার নিকট না আসে, তাহলে নিজেকে নদীর পানিতে নিমজ্জিত করে ডুবে মরবো! কী আশ্চর্য, সত্যিই ৩ সের ওজনের একটি মাছ আমার নিকটে এসে হাজির হলো।" হযরত জুনাইদ বাগদাদী রাহমাতুল্লাহি আলাইহি এই বর্ণনাটি শুনে মন্তব্য করলেন: "এটা ভালো হতো, যদি কোনো সর্প এসে তাকে কামড় দিতো!"।



হযরত জুনাইদ রাহমাতুল্লাহি আলাইহির উস্তাদ হযরত আবু জাফর হাদ্দাদ রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "একবার মক্কা শরীফ অবস্থানকালে মাথার চুল দীর্ঘ হয়ে যাওয়ায় কেটেছেঁটে পরিপাটি করতে ইচ্ছা হলো। নিজের নিকট চুল কাটার কিছু না থাকায় চলে গেলাম এক নাপিতের কাছে। অনুভব করলাম, নাপিতের মধ্যে ভালো চারিত্রিক গুণাবলী পরিলক্ষিত হচ্ছে। তাকে অনুরোধ করলাম: 'আল্লাহ তা'আলার ওয়াস্তে আমার চুলগুলো কেটে দেবে?'। সে জবাব দিল: 'অবশ্যই, সানন্দে দেবো!' তার দোকানে একজন ধনী ব্যক্তি চুল কাটার জন্য বসা ছিলেন। নাপিত তাকে সরিয়ে আমাকে বসিয়ে চুল কাটতে শুরু করলো। কাজ শেষে সে আমাকে এক থলে টাকা দিল যাতে ৩০০ দিরহাম ছিলো। এরপর বললো: 'এই দিরহামগুলো আপনার যে কোন প্রয়োজনে খরচ

করবেন।' আমি তা গ্রহণ করলাম ও মনে মনে সিদ্ধান্ত নিলাম, আল্লাহ তা'আলা যখন আমাকে তাওফিক দেবেন, তখন তার টাকা ফেরৎ দেবো। আমি মসজিদে ঢুকে একজন সাথীকে পেলাম। তিনি বললেন: 'আপনার এক পীরভাই বসরা থেকে এই ৩০০ দিরহামের থলেটি নিয়ে এসেছেন। এই টাকা আপনার আরেক পীরভাই আপনাকে দান করেছেন। এই নিন।' আমি থলেটি নিয়ে ফিরে আসলাম নাপিতের কাছে এবং বললাম: 'এই ৩০০ দিরহাম তোমাকে দিলাম। যে কোন প্রয়োজন পূরণে তুমি এগুলো খরচ করবে।' সে বললো: 'হে শায়খ! আপনার কি লজ্জা হয় না? আপনি বললেন, আল্লাহর ওয়াস্তে চুল কেটে দেওয়ার জন্য। আর এখন বলছেন, চুল কাটার জন্য বিনিময় নিতে! চলে যান, আল্লাহ আপনাকে ক্ষমা করুন!'"

হযরত ইবনে সালিম রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "ইসহাক বিন আবদুল্লাহ রাহমাতুল্লাহি আলাইহির মৃত্যুসংবাদ শুনে হযরত সাহল তুসতরী রাহমাতুল্লাহি আলাইহি দেখতে গেলেন। সেখানে খেজুর পত্রের তৈরি একটি ঝুড়ি তার দৃষ্টিগোচর হলো। ভেতরে ছিলো দু'টি বোতল। প্রথমটিতে আছে লাল বস্তু ও দ্বিতীয়টি আছে সাদা বস্তু। ঝুড়িতে একখণ্ড স্বর্ণ ও একখণ্ড রৌপ্যও ছিলো। হযরত তুসতরী রাহমাতুল্লাহি আলাইহি লাল ও সাদা বস্তু মাটিতে ফেলে দিলেন। স্বর্ণ ও রৌপ্য খণ্ড ছুড়ে মারলেন দজলা নদীতে। এখন ইসহাক বিন আবদুল্লাহ ঋণী হলেন।" ইবনে সালিম আরো বলেন: "আমি হযরত তুসতরীকে প্রশ্ন করলাম, 'ঐ বোতল দু'টোর ভেতর কি ছিলো?' জবাব দিলেন: 'যে কোন বোতল থেকে তুমি যদি এক দিরহাম ওজন পরিমাণ বস্তু কয়েকটি তামার টুকরোতে মিশাতে তাহলে তা স্বর্ণে পরিণত হতো। আর যদি তুমি এক দিনার ওজন পরিমাণ বস্তু কয়েকটি সীসার সাথে মিশাতে তাহলে তা রূপায় পরিণত হতো।' আমি আবার জিজ্ঞেস করলাম, 'ইসহাক যদি তার ঋণ এগুলো দিয়ে পরিশোধ করতেন তাহলে কি সঠিক হতো?' তিনি জবাব দিলেন: 'বন্ধু! তিনি তো মৃত্যুর জন্য ভীতসন্ত্রস্ত ছিলেন!'"

বর্ণিত আছে, এক রাতে হযরত আবুল হুসাইন নূরী রাহমাতুল্লাহি আলাইহি দজলা নদীর তীরে চলে গেলেন। তিনি দেখতে পেলেন নদীর উভয় তীর একত্রিত হয়ে গেছে, যাতে তিনি পার হয়ে যেতে পারেন! কিন্তু তিনি বললেন, 'হে মহান! আমি বরং পার হতে চাই একটি নৌকায় চড়ে!'।

আমি হযরত আবু হাতিম সিজিসতানী রাহমাতুল্লাহি আলাইহির নিকট শুনেছি, তিনি হযরত হযরত আবু নাসির শাররাজ রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছেন, আমি হযরত মুহাম্মদ বিন ইউসুফ বান্না সম্পর্কিত একটি ঘটনা হযরত ওয়াজিহী রাহমাতুল্লাহি আলাইহি থেকে শ্রবণ করেছি: "হযরত আবু তুরাব নাখশাবী রাহমাতুল্লাহি আলাইহি থেকে বহু কারামাত প্রকাশিত হয়েছে। একদা তিনিসহ আমরা চল্লিশ ব্যক্তি একটি সফরে যাই। এক জায়গায় পৌঁছুনোর পর সকলে ভীষণভাবে ক্ষুধাগ্রস্ত হয়ে পড়ি। আবু তুরাব রাস্তা থেকে কিছুদূর যেয়ে ফিরে আসলেন এক গুচ্ছ কলা নিয়ে। এক যুবক ছাড়া বাকি সবাই মিলে এই কলাগুলো খেলাম। আবু তুরাব যুবককে খলা খেতে অনুরোধ করলেন। সে জবাব দিল: 'আমি প্রতিজ্ঞা করেছি, কোনো ধরনের নিশ্চিত রিজিক [মালুমাত] থেকে বিরত থাকবো। অথচ আপনি আমাকে তা-ই দিচ্ছেন। এখন থেকে আমি বিচ্ছিন্ন হয়ে যাচ্ছি।' আবু তুরাব বললেন, 'তাহলে তোমার প্রতিজ্ঞা রক্ষা করো!'"



হযরত আবু নাসির শাররাজ রাহমাতুল্লাহি আলাইহি হযরত আবু ইয়াযিদ বিস্তামী রাহমাতুল্লাহি আলাইহি থেকে বর্ণনা করেন, যিনি বলেন: "একদা আমার উস্তাদ আবু আলী সিন্ধী রাহমাতুল্লাহি আলাইহি আমাকে দেখতে তাশরিফ আনলেন। তাঁর হাতে একটি থলে ছিল। তিনি এটা ঝেড়ে খালি করলেন। দেখা গেলো থলে থেকে অনেক মণি-মুক্তা বেরিয়ে এসেছে। আমি জানতে চাইলাম এগুলো তিনি কোত্থেকে এনেছেন। বললেন: 'ঐ ওখানে, আমি একটি উপত্যকায় ছিলাম। দেখতে পেলাম কি যেনো একটা বস্তু বাতির মতো উজ্জ্বল। আমি তা হাতে তুলে নিয়ে আসলাম।' আমি আবার জিজ্ঞেস করলাম, 'আপনার মুহূর্তগুলো [আধ্যাত্মিক স্তর] [ওয়াক্তুকা] কি ছিলো যখন আপনি উপত্যকায় প্রবেশ করেন?' জবাব দিলেন, 'ঐ মুহূর্তগুলোতে যে আধ্যাত্মিক স্তরে অবস্থান করছিলাম তা থেকে দুর্বলতার দিকে যাচ্ছিলাম।'"



কেউ একজন হযরত আবু ইয়াজিদ রাহমাতুল্লাহি আলাইহিকে জানালো: 'অমুক ব্যক্তি এক রাতের মধ্যে পায়দল মক্কা মুকাররমায় পৌঁছুয়ে গেছেন!' জবাব দিলেন: '[তাতে আশ্চর্য হওয়ার কি আছে?] শয়তান তো এক ঘণ্টার ভেতর মাশরিক থেকে মাগরিবে ভ্রমণ করতে সক্ষম!'।" তাঁকে আরো বলা হলো, 'অমুক-তমুক পানির উপর হাঁটেন ও আকাশে উড়ে বেড়ান!' জবাব দিলেন:

'[তাতে আশ্চর্যের কি আছে?] পাখিরা আকাশে উড়ে বেড়ায়, আর মাছ পানিতে কি ভাসতে পারে না?'। হযরত সাহল বিন আবদুল্লাহ তুশতারী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "সর্বাধিক বড় কারামাত হলো, নিজের নৈতিক চরিত্রের নিন্দনীয় বৈশিষ্ট্যেও পরিবর্তন আসা।"

## فصل

ফাস্‌ল [পিরচ্ছেদ] -৯

سمعت محمد بن أحمد بن محمد التميمي يقول: سمعت عبد الله بن علي الصوفي يقول: سمعت ابن سالم يقول: سمعت أبي يقول: كان رجل يقال له عبد الرحمن بن أنس يصحب سهل بن عبد الله، فقال له يوماً: ربما أتوضأ للصلاة فيسيل الماء بين يدي قضبان ذهب وفضة.



فقال سهل: أما علمت أن الصبيان إذابكوا يعطون خشخشة ليشتغلوا بها؟؟ سمعت أبا حاتم السجستاني يقول: سمعت أبا نصر السراج يقول أخبرني جعفر بن محمد قال: حدثني الجنيد قال:



دخلت على السري يوماً فقال لي: عصفور كان يجيء في كل يوم فأفت له الخبز، فيأكل من يدي، فنزل وقتاً من الأوقات فلم يسقط على يدي، فتذكرت في نفسي: ماذا يكون السبب؟ فذكرت أني أكلت ملحاً بأبزار، فقلت في نفسي: لا آكل بعدها، وأنا تائب منه؛ فسقط على يدي وأكل.

وحكى أبو عمرو الأنماطي قال: كنت مع أستاذي في البادية، فأخذنا المطر، فدخلنا مسجداً نستكن فيه، وكان السقف يفك، فصعدنا السطح، ومعنا خشبة نريد إصلاح السقف، فقصر الخشب عن الجدار، فقال لي أستاذي: مدها، فمددتها.. فركبت الحائط من هاهنا ومن هاهنا.

سمعت محمد بن عبد الله الصوفي يقول: سمعت محمد بن أحمد النجار يقول: سمعت الرقي يقول: سمعت أبا بكر الدقاق يقول: كنت ماراً في تيه بني إسرائيل فخطر ببالي أن علم الحقيقة مباين للشريعة، فهتف بي هاتف من تحت شجرة: كل حقيقة لا تتبعها الشريعة فهي كفر.

وقال بعضهم: كنت عند خير النساج، فجاءه رجل وقال: أيها الشيخ رأيتك أمس وقد بعت العزل بدرهمين، فجئت خلفك، فحللتهما من طرف إزارك، وقد صارت يدي منقبضة على الدرهمين في كفي، قال: فضحك خير وأومأ بيده إلى يدي ففتحها، ثم قال: امض واشتر بهما لعيالك شيئاً، ولا تعد لمثله..



وحكي عن أحمد بن محمد السلمي قال: دخلت على ذي النون المصري يوماً، فرأيت بين يديه طشتاً من ذهب، وحوله الندّ، والعنبر يسجر، فقال لي: أنت ممن يخل على الملوك في حال بسطهم؟ ثم أعطاني درهما، فانفقت منه إلى بلخ.





وحي عن أبي سعيد الخراز قال: كنت في بعض أسفاري، وكان يظهر لي كل ثلاثة أيام شيء، فكنت آكله، وأستقل به، فمضى عليَّ ثلاثة أيام وقتاً من الأوقات ولم يظهر شيء فضعفت!! وجلست، فهتف بي هاتف. أينما أحب إليك: سبب، أو قوة؟ فقلت: القوة. فقمت من وقتي، ومشيت أثني عشر يوماً لم أذق فيهما شئياً، ولم أضعُف.

وعن المرتعش قال: سمعت الخواص يقول: تهت في البادية أياماً، فجاءني شخص وسلم عليّ، وقال لي: تهت!1 فقلت له: نعم، فقال: ألا أدلك على الطريق؟ ومشى بين يدي خطوات، ثم غاب عن عيني، وإذا أنا على الجادة،

فبعد ذلك ما تهت ولا أصابني في سفر جوع ولا عطش.

سمعت محمد بن عبد الله الصوفي، يقول: سمعت عمر بن يحيي الأردبيلي يقول: سمعت الرقي يقول: سمعت أبن الجلاء يقول لي: لما مات أبي ضحك على المغتسل؛ فلم يجسر أحد يغسله، وقالوا: إنه حي، حي جاء واحد من أقرانه وغسله.

سمعت محمد بن أحمد التميمي يقول: سمعت عبد الله بن علي يقول: سمعت طلحة القصائري يقول: سمعت المنيحي صاحب سهل بن عبد الله يقول: كان سهل يصبر عن الطعام سبعين يوماً، وكان إذا أكل ضعف، وإذا جاع قوي.



وكان أبو عبيد البسريّ إذا كان أول شهر رمضان يدخل بيتاً، ويقول لامرأته:طبني على الباب، وألقي إليّ كل ليلة من الكوة رغيفاً، فإذا كان يوم العيد فتح الباب ودخلت امرأته البيت فإذا بثلاثين رغيفاً في زاوية البيت، فلا أكل ولا شرب، ولا نام، ولا فاتته ركعة من الصلاة.



وقال أبو الحارث الأولاشي: مكثت ثلاثين سنة ما يسمع لساني إلا من بصري، ثم تغيرت الحال؛ فمكثت ثلاثين سنة لا يسمع سري إلا من ربي.

حدينا محمد بن عبد الله الصوفي قال: حدثنا أبو الحسين غلام شعوانة قال: سمعت علي بن سالم يقول: كان سهل بن عبد الله أصابته زمانة في آخر عمره، فكان إذا حضر وقت الصلاة انتشرت يداه ورجلاه، فإذا فرغ من الفرض عاد إلى حال الزمانة.

وحكي عن أبي عمران الواسطي قال: انكسرت السفينة وبقيت أنا وامرأتي على لوح، وقد ولدت في تلك الحالة صبية، فصاحت بي وقالت لي:

يقتلني العطش!! فقلت: هو ذا يرى حالنا؛ فرفعت رأسي، فإذا رجل في الهواء وفي يده سلسلة من ذهب وفيها كوز من ياقوت أحمر، وقال: هاك اشربا. قال: فأخذت الكوز وشربنا منه فإذا هو أطيب من المسك وأبرد من الثلج، وأحلى من العسل. فقلت: من أنت رحمك الله؟ فقال: عبد لمولاك، فقلت: بِمَ وصلت إلى هذا؟ فقال: تركت هواي لمرضاته فأجلسني في الهواء. ثم غاب عني ولم أره.

أخبرنا محمد بن عبد الله الصوفي قال: حدثنا بكران بن أحمد الجيلي قال: سمعت يوسف بن الحسين يقول: سمعت ذا النون المصري يقول: رأيت شاباً عند الكعبة يكثر الركوع والسجود فدنوت منه، وقلت؛ إنك تكثر الصلاة!! فقال: أنتظر الأذن من ربي في الانصراف.

قال: فرأيت رقعة سقطت عليه، مكتوب فيها: " من العزيز الغفور إلى عبدي الصادق: انصرف مغفوراً لك ما تقدم من ذنبك وما تأخر " .

وقال بعضهم: كنت بمدينة الرسول صلى الله عليه وسلم في مسجده مع جماعة نتجارى الآيات، ورجل ضرير بالقرب منا يسمع، فتقدم إلينا، وقال: أنست بكلامكم؛ اعلموا أنه كان لي صبية وعيال، وكنت أخرج إلى البقيع اختطب، فخرجت يوماً. فرأيت شاباً عليه قميص كتان ونعله في إصبعه، فتوهمت أنه تائه. فقصدته أسلب ثوبه: فقلت له: إنزِع ما عليك. فقال: تسر في حفظ الله. فقلت الثانية والثالثة. فقال لابد؟ فقلت: لا بد!! فأشار من بعيد بأصبعه إلى عيني فسقطنا. فقلت: بالله عليك. من أنت؟ فقال: إبراهيم الخواص.

وقال ذو النون المصري: كنت وقتاً في السفينة فسرقت قطيفة. فاتهموا بها

رجلاً. فقلت: دعوه حتى أرفق به. وإذا الشاب نائم في عباءة: فأخرج رأسه من العباءة فقال له: ذو النون في ذلك المعنى. فقال: أليَ تقول ذلك؟! أقسمت عليك يا رب أن لا تدع واحداً من الحيتان إلا جاء بجوهرة. قال: فرأينا وجه الماء حيتاناً في أفواههم الجواهر، ثم ألقى الفتى نفسه في البحر ومر إلى الساحل.

وحي عن إبراهيم الخواص قال: دخلت البادية مرة فرأيت نصرانياً على وسطه زنار فسألني الصحبة فمشينا سبعة أيام فقال لي: يا راهب الحنيفية هات ما عندك من الانبساط فقد جعنا إلهي لا تفضحني مع هذا الكافر. فرأيت طبقاً عليه خبز وشِوَاء ورطب وكوز ماء. فأكلنا وشربنا ومشينا سبعة أيام ثم بادرت وقلت: يا راهب النصارى. هات مع عندك. فقد انتهت النوبة إليك. فاتكأ على عصاه. ودعا. فإذا بطبقين عليهما أضعاف ما كان على طبقي. قال: فتحيرت، وتغيرت. وأبيت أن آكل. فألح عليَّ فلم أجبه. فقال: كل؛ فإني أبشرك ببشارتين إحداهما: أني أشهد أن لا إلٰه إلى الله، وأشهد أن محمداً رسول الله. وحلَّ الزُنار. والأخرى: أني قلت: اللّٰهُمَّ إن كان هذا العبد خطر عند فافتح عليّ بهذا؛ ففتح. فأكلنا ومشينا وحجَّ. وأقمنا بمكة سنة ثم إنه مات ودفت بالبطحاء.

وقال محمد بن المبارك الصوري: كنت مع إبراهيم بن أدهم في طريق بيت المقدس فنزلنا وقت القيلولة تحت شجرة رمان، فصلينا ركعات، فسمعت صوتاً من أصل الرمان: ياأبا إسحق أكرمنا بأن نأكل منا شيئاً، فطأطأ إبراهيم رأسه، فقال ثلاث مرات. ثم قال: يا محمد كن شفيعاً إليه؛ ليتناول منا شيئاً فقلت: يا أبا اسحق، لقد سمعت. فقام وأخذ رمانتين،

فأكل واحدة وناولني الأخرة فأكلتها وهي حامضة، وكانت شجرة قصيرة، فلما رجعنامررنا بها فإذا هي شجرة عالية ورمانها حلو. وهي تثمر في كل عام مرتين. وسموها رمانة العابدين ويأوي إلى ظلها العابدون.

سمعت محمد بن عبد الله الصوفي يقول: سمعت محمد بن الفرحان يقول:سمعت الجنيد يقول: سمعت أبا جعفر الخصاف يقول: حدثني جابر الرحبي قال: أكثر أهلُ الرحبة عليَّ الإنكار في باب الكرامات، فركبت السبع يوماً ودخلت الرحبة، وقلت: أين الذين يكذبون أولياء الله؟ قال: فكفوا بعد ذلك عني.



سمعت منصوراً المغربي يقول: رأى بعضهم الخضر عليه السلام، فقال له: هل رأيت فوقك أحداً؟ فقال: نعم، كان عبد الرزاق بن همام يروي الأحاديث بالمدينة، والناس حوله يستمعون..



فرأيت شاباً بالعبد منهم رأسه على ركبتيه. فقلت له: يا هذا عبد الرزاق يروي أحاديث رسول الله صلى الله عليه وسلم.فلم لا تسمع منه؟ فقال: إنه يروي عن ميت، وأنا لست بغائب عن الله؟ فقلت: إن كنت كما تقول، فمن أنا؟! فرفع رأسه وقال: أنت أخي أبو العباس الخضر، فعلمت أن لله عباداً لم أعرفهم.



وقيل: كان لإبراهيم بن أدهم صاحب يقال له يحيي يتعبد في غرفة ليس إليها سُلم ولا دَرَج، فكان إذا أراد أن يتطهر، يجيء إلى باب الغرفة ويقول: لا حول ولا قوة إلا بالله. ويمر في الهواء كأنه طير، ثم يتطهر، فإذا فرغ يقول: لا حول ولا قوة إلا بالله ويعود إلى غرفته.

أخبرنا محمد بن عبد الله الصوفي قال: سمعت عمر بن محمد بن أحمد

الشيرازي بالبصرة قال: سمعت أبا محمد جعفر الحذاء بشيراز قال: كنت أتأدب بأبي عمر الاصطخري، فكان إذا خطر لي خاطر أخرجُ إلى اصطخر فربما أجابني عما احتاج إليه من غير أن أسأله، وربما سألته فأجابني ثم شغلت عن الذهاب فكان إذا خطر على سرِّي مسألة أجابني من اصطخر، فيخاطبني بما يَردُ عليَّ.

وحكي عن بعضهم قال: مات فقير في بيت مظلم، فلما اردنا غسله تكلفنا طلب سراج، فوقع من كوة ضوء.. فأضاء البيت، فغسلناه، فلما فرغنا ذهب الضوء كأنه لم يكن.



وعن آدم بن أبي إياس قال: كنا بعسقلان، وشاب يغشانا ويجالسنا. ويتحدث معنا؛ فإذا فرغنا قام إلى الصلاة يصلي، قال: فودعنا يوماً وقال: أريد الإسكندرية. فخرجت معه، وناولته دريهمات، فأبى أن يأخذها. فالححت عليه فألقى كفاً من الرمل في ركوته. واستقى من ماء البحر. وقال: كله!! فنظرت فإذا هو سويق بسكر كثير فقال، من كان حالهمعه مثل هذا يحتاج إلى دراهمك؟! ثم أنشأ يقول:



بحق الهوى يا أهل ودي تفهموا ... لسانَ وجوي بالوجود غريب
حرام على قلب تعرّض للهوى ... يكونُ لغير الحق فيه نصيب

ولغيره:

ليس في القلب والفؤاد جميعاً ... موضعٌ فارغ يراه الحبيب
هو سُؤلي ومُنيتي وسروري ... وبه ما حييت عيشي يطيب
وإذا ما السقام حل بقلبي ... لم أجد غيره لقسمي طبيب

**অনুবাদঃ** আমি হযরত হযরত মুহাম্মদ তামিমী রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি: আমি হযরত আবদুল্লাহ বিন আলী সুফি রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি: আমি হযরত ইবনে সালিম রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি: "আবদুর রহমান বিন আহমদ নামক এক ব্যক্তি হযরত সাহল বিন আবদুল্লাহ তুশতারী রাহমাতুল্লাহি আলাইহির সুহবতে থাকতেন। তিনি একদা হযরত তুশতারীকে বললেন, 'আমি যখন অযু করতে যাই তখন দেখতে পাই দু'টি ধারায় পানি প্রবাহিত হচ্ছে: এর একটি স্বর্ণের ও অপরটি রৌপ্যের।' প্রতিক্রিয়ায় হযরত তুশতারী বললেন, 'তুমি কি জানো না, যখন শিশুরা কাঁদে তখন তাদেরকে ঝুমঝুমি দেওয়া হয় যাতে করে তারা অন্যমনস্ক হয়ে যায়!'" হযরত জুনাইদ বাগদাদী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আমি একদা শায়খ সিররি সাক্বাতি রাহমাতুল্লাহি আলাইহিকে দেখতে গেলাম। তিনি আমাকে একটি ঘটনার কথা বললেন, 'একটি পাখি প্রত্যেকদিন এখানে আসতো। কিছু রুটি গুঁড়ো করে রাখতাম। পাখিটি আমার হাতে বসে তা খেতো। একদিন পাখিটি আসলো ঠিকই কিন্তু আমার হাতে বসলো না। ভাবলাম, কারণ কি হতে পারে? মনে পড়লো, আমি ঐদিন ঝাল মসলার তৈরি মাংস খেয়েছি। আর এটাই কারণ হবে। সুতরাং প্রতিজ্ঞা করলাম, আর কোনদিন ঝাল মসলার তৈরি মাংস খাবো না। দেখা গেল পাখিটি হাতে বসে গেছে এবং আগের মতো রুটির গুঁড়ো খাচ্ছে।'"



হযরত আবু উমর আনমামী রাহমাতুল্লাহি আলাইহি বর্ণনা করেন: "আমার শায়খের সাথে একদা মরুভূমিতে অবস্থান করছিলাম। হঠাৎ বৃষ্টি শুরু হলো। আমরা একটি মসজিদে আশ্রয় নিলাম। কিন্তু মসজিদের ছাদে অনেক ছিদ্র থাকায় বৃষ্টির পানি পড়ছিলো। আমরা সিদ্ধান্ত নিলাম উপরে উঠে একখণ্ঠ কাঠ এঁটে দেবো, যাতে বৃষ্টি আটকে যায়। কিন্তু কাষ্ঠখণ্ড বেটে থাকায় ছাদ থেকে দেওয়াল পর্যন্ত পৌঁছুলো না। আমি শায়খকে কথাটি জানালাম। তিনি বললেন, 'কাষ্ঠখণ্ড টেনে লম্বা করো!' অনিচ্ছা সত্ত্বেও আমি তা-ই করলাম। আশ্চর্য! সত্যিই তা লম্বা হয়ে গেল। আর এর দ্বারা এক দেওয়াল থেকে অপর দেওয়াল পর্যন্ত ছাদকে আবৃত করলাম।"

হযরত আবু বকর দাক্কাক রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "ইয়াহুদিদের একটি মরুভূমিতে আমি ঘুরে বেড়াচ্ছিলাম। হঠাৎ মনের মধ্যে ভাবোদ্রেক হলো, ইলমে

হাক্বিকাত ও ইলমে শরীয়তের মধ্যে পার্থক্য বিদ্যমান।  একটি বৃক্ষের নিচ থেকে দৈববাণী শুনলাম: 'প্রতিটি সত্য যা শরীয়তের সঙ্গে সাংঘর্ষিক তা কুফরী!'।"

একজন সুফি বলেছেন: "আমি হযরত খায়র নাস্‌সাজ রাহমাতুল্লাহি আলাইহির সাথে ছিলাম। এক ব্যক্তি তাঁর নিকট এসে বললো: 'শায়খ! আমি সেদিন আপনার নিকট থেকে ২ দিরহামের বিনিময়ে সুতা ক্রয় করি। আমি আপনাকে অনুসরণ করি ও আপনার কটিবস্ত্র থেকে ওগুলো চুরি করে নিয়ে যাই। কিন্তু হঠাৎ করে আমার হাত মুষ্টিবদ্ধ অবস্থায় অবশ হয়ে গেলো!' হযরত খায়র রাহমাতুল্লাহি আলাইহি হেসে ওঠলেন এবং নিজের হাত দ্বারা লোকটির মুষ্টিবদ্ধ হতের প্রতি ইশারা করলেন। এতে তা খুলে গেলো। এরপর তাকে বললেন: 'যাও! এই দিরহামগুলোর বিনিময়ে তোমার পরিবারের জন্য কিছু ক্রয় করো। আর কখনো এরূপ কাজ করো না!'"



বর্ণিত আছে হযরত আহমদ বিন মুহাম্মদ সুলামী বলেছেন: "একদিন আমি হযরত যুননূন মিসরী রাহমাতুল্লাহি আলাইহির সাথে দেখা করতে যাই। তার সম্মুখে একটি সোনালি পাত্র দেখতে পেলাম। এর চতুর্দিকে সুগন্ধি ধূপ ও মোমতুল্য বস্তু প্রজ্জ্বলিত ছিলো। তিনি আমাকে দেখে বললেন: 'তুমি হলে সেই ব্যক্তি যে বাদশাহদের দরবারে উপস্থিত হয় যখন তারা দয়াপরবশ হন!' তিনি আমকে ১টি দিরহাম দান করলেন। আমি এটা দ্বারাই বল্‌খ পর্যন্ত ফিরে আসার যাবতীয় খরচ আঞ্জাম দিলাম।" হযরত আবু সাঈদ খাররাজ রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "কোনো এক ভ্রমণকালে এমন অবস্থার সৃষ্টি হলো যে, প্রতি তিন দিনে একবার মাত্র খাবার যোগাড় হতো। এটুকুই আমার জন্য যথেষ্ট ছিলো। তবে এক সময় একাধারে তিন দিন অতিবাহিত হওয়ার পরও খাবার জুটলো না। আমি দুর্বল হয়ে পড়লাম। [দাঁড়াতে না পেরে] বসতে বাধ্য হলাম। ঠিক এমন সময় একটি গায়েবী আওয়াজ আমার কর্ণগোচর হলো: 'তোমার কোন্‌টি পছন্দ হয় বেশি: 'ক্ষমতা' না 'উপায়'?' জবাব দিলাম: 'ক্ষমতা'। সাথে সাথেই আমি আবার দাঁড়িয়ে গেলাম এবং পরবর্তী ১২ দিন পর্যন্ত আমি হাঁটতে থাকি- কিছুই খাই নি। অথচ আমি দুর্বলতা অনুভবই করি নি।"



হযরত মুরতাইশ রাহমাতুল্লাহি আলাইহি বলেন: আমি হযরত ইব্রাহিম খাওয়াস রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি: "আমি একবার বেশ কিছুদিন যাবৎ

মরুভূমিতে ঘুরাফেরা করছিলাম। এরপর একদিন এক যুবকের সাথে সাক্ষাৎ ঘটলো। আমাকে দেখে তিনি স্বাগত জানালেন। তিনি জানতে চাইলেন, আমি কি হারিয়ে গেছি? জবাব দিলাম, 'হ্যাঁ।' তিনি বললেন: 'আমি কেনো আপনাকে পথ দেখাবো না?' তিনি ওঠে দাঁড়িয়ে আমার সামনে অগ্রসর হলেন। মাত্র ক'টি পদক্ষেপ চলেই কিন্তু সম্পূর্ণরূপে গায়েব হয়ে গেলেন! আমি আর তাকে কোথাও দেখতে পেলাম না। দেখলাম আমি একটি রাস্তার উপর আছি। তখন থেকে আর ক্ষিধে কিংবা ক্লান্তি আমাকে স্পর্শই করলো না। আমি নিশ্চিন্তে চলতে থাকি।"

হযরত ইবনুল জাল্লাহ রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আমার পিতার মৃত্যুর পর গোসলের খাটে থাকাবস্থায় তিনি হাসতে থাকেন! কেউ তার দেহ ধৌত করার সাহস পেলেন না। কারণ তারা মনে করলেন, তিনি তখনো জীবিত। অবশেষে তার এক নিকট-অনুসারী [মুরীদ] আসলেন। তিনি তার দেহ ধৌত করতে সক্ষম হলেন।"



হযরত আবদুল্লাহ তুশতারী রাহমাতুল্লাহি আলাইহির একজন সাথী হযরত মাহিনী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "সাহল [তুশতারী রাহ.] কোনো কোনো সময় দীর্ঘ ৮০ দিন পর্যন্ত উপবাস করতেন। খাবার খেলে তিনি দুর্বল হয়ে যেতেন। অপরদিকে ক্ষুদার্ত থাকলে সবল হতেন। রমজান মাসের শুরুতে আবু উসমান বুসরী নিজের স্ত্রীর কাছে এসে বলতেন: 'আমার কক্ষের দরজা কাদা মাটি দ্বারা সিলমোহর করে দেবে। প্রত্যেক রাতে এক টুকরো রুটি জানালা দিয়ে কক্ষের ভেতর ছুড়ে মারবে!' ঈদের দিন আমরা যেয়ে ঐ কক্ষের সিলমোহর ভেঙ্গে দিতাম। দরজা খোলার পর তাঁর স্ত্রী এসে দেখতেন কক্ষের ভেতর একটি কোণে ত্রিশ টুকরো রুটি পড়ে আছে। যদিও তিনি খাবার খান নি, পানি পান করেন নি, অথবা ঘুমানও নি, কিন্তু এক রাকআত নামায পর্যন্ত তাঁর কাযা হয় নি।"



হযরত আবুল হারিস আলাওয়ি রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আমি চল্লিশ বছর কাটিয়েছি আমার জিহ্বার দ্বারা [খেয়ে-ধেয়ে]। আমার অন্তরের কথা ছাড়া অন্য কারো কথাও শ্রবণ করি নি। এরপর আমার অবস্থার পরিবর্তন ঘটলো। তখন থেকে আমার অন্তর নিজের কিংবা অন্য কারো কথা আর শুনে নি, একমাত্র আমার প্রভুর কথা ছাড়া!" হযরত আলী বিন সালিম রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "হযরত সাহল বিন আবদুল্লাহ তুশতারী রাহমাতুল্লাহি আলাইহি শেষ জীবনে পৌঁছুয়ে পক্ষাঘাত রেগে আক্রান্ত হলেন। তবে নামায ও অন্যান্য [ধর্মীয়]

আমল পালনকালে তাঁর হাত-পা স্বাভাবিক হয়ে যেতো। আমল শেষ হলেই কিন্তু হাত-পা পুনরায় পূর্বের মতো চেতনহীন হয়ে পড়তো।”

হযরত আবু ইমরান ওয়াসিতী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: “[এক ভ্রমণকালে] আমাদের জাহাজ ডুবে গেলো। একখণ্ড কাষ্ঠের উপর আমি ও আমার স্ত্রী ভাসছিলাম। এ অবস্থায়ই সে একটি মেয়ে সন্তনের জন্ম দিল। স্ত্রী আমাকে ডেকে বললো, ‘ওগো! আমি তো পিপাসায় মারা যাবো!’ তাকে বললাম: ‘আল্লাহ আমাদের অবস্থা দেখছেন!’ আমি মাথা তুলে উপরের দিকে তাকিয়ে দেখি একব্যক্তি বাতাসের মধ্যে ভেসে আছে! তার হতে একটি স্বর্ণের তৈরি চেইন। এর এক প্রান্তে বাধা আছে রুবির তৈরি একটি পানপাত্র। তিনি আমাদেরকে বললেন: ‘পান করো!’ আমি পানপাত্রটি ধরে নিলাম ও এ থেকে উভয়ে পান করলাম। পানীয়টুকু ছিলো মিশক থেকেও সুগন্ধিময়, বরফ থেকেও ঠাণ্ডা এবং মধু থেকেও মিষ্টি। তাঁকে জিজ্ঞেস করলাম: ‘আপনি কে? আল্লাহ তা’আলা আপনার উপর রহমত নাজিল করুন!’ তিনি জবাব দিলেন: ‘আমি আপনার মালিকের একজন গোলাম!’ বললাম, ‘আপনি কিভাবে এতো উঁচু স্তরে উন্নীত হলেন?’ জবাব দিলেন: ‘আমি নিজের সকল ইচ্ছা-আকাঙ্ক্ষাকে তাঁর সন্তুষ্টির জন্য বিসর্জন দিয়েছি। সুতরাং তিনি আমাকে বাতাসে বসিয়ে দিয়েছেন।’ এরপর তিনি আমাদের দৃষ্টিসীমার বাইরে চলে গেলেন। আমি তাঁকে আর কখনো দেখি নি।”



হযরত যুননূন মিসরী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: “পবিত্র কাবা ঘরের নিকটে আমি একজন যুবককে দেখতে পেলাম। তিনি অবিরত রুকু-সিজদা করছিলেন। তাঁর কাছে যেয়ে বললাম: ‘আপনি তো বেশ নামায পড়ছেন!’ তিনি জবাবে বললেন: ‘আমি প্রভুর অনুমতি চাইছি বিদায় হতে!’ এরপর চোখে পড়লো এক টুকরো কাগজ যাতে লিখা ছিলো: ‘সর্বাধিক গৌরবান্বিত ও সর্বাধিক ক্ষমাশীল থেকে আমার একান্ত বান্দার প্রতি। বিদায় হও! আমি তোমার আগে ও পরের সকল পাপ ক্ষমা করে দিয়েছি!”



একজন সুফি বলেন: “আমি রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের শহরে [মদীনাতুল মুনওয়ারায়] অবস্থান করছিলাম। [একদিন] মসজিদে নববীতে একদল লোকের সঙ্গে বসে আল্লাহর নিদর্শন নিয়ে বিভিন্ন বর্ণনায় লিপ্ত হই। আমাদের কাছেই একজন অন্ধ ব্যক্তি বসা ছিলেন। তিনি মনোযোগসহ বিভিন্ন কেচ্ছা শ্রবণ করছিলেন। এক পর্যায়ে সামনে এসে বললেন, ‘আমি আপনাদের

বর্ণনাগুলো শুনছিলাম অত্যন্ত আনন্দসহ। শুনুন, আমার একটি মেয়েসহ কয়েকজন সন্তানাদি ছিলো। একটি বিশেষ স্থান থেকে লাকড়ি জমিয়ে বিক্রি করে জীবন-যাপন করতাম। একদা আমি সেখানে একজন যুবককে দেখতে পেলাম। তার পরনে সুতি জামা ও পায়ে ছিলো স্যান্ডেল। ভাবলাম, তিনি হয়তো রাস্তা হারিয়ে ফেলেছেন। আমি তার জামাটি ছিনিয়ে নিতে অগ্রসর হলাম। কাছে যেয়ে বললাম, তোমার জামা খোলো! তিনি বললেন, 'এখান থেকে চলে যাও! আল্লাহ তোমাকে রক্ষা করুন!' আমি জোর চালালাম। তিনবার আমি বললাম, জামা খোলে দিতে। অবশেষে তিনি বললেন, 'তাহলে তা-ই হবে!' আমি ও বললাম, 'তা-ই হবে!' তিনি আমার চোখের দিকে অঙ্গুলি ইশারা করলেন বেশ কিছু দূরে থেকে! সাথে সাথে আমার চোখ দু'টো ছিটকে বেরিয়ে পড়লো। আমি চিৎকার দিয়ে বললাম: 'আল্লাহর ওয়াস্তে বলুন! আপনি কে?' তিনি বললেন: 'ইব্রাহিম খাওয়াস!'''"



হযরত যুননূন মিসরী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আমি একদা জাহাজে ভ্রমণ করছিলাম। এক পর্যায়ে এক টুকরো মূল্যবান কাপড় চুরি হয়ে যায়। সবাই একজন যুবককে সন্দেহ করছিলো। আমি সকলকে বললাম, তাঁকে ছেড়ে চলে যাও! আমি তার সাথে একটু বন্ধুত্বপূর্ণ কথা বলে দেখি!' যুবক ছেলেটি জুব্বা দিয়ে নিজেকে আবৃত করে ঘুমোচ্ছিলো। সে যখন তার মাথা জুব্বার ভেতর থেকে বের করলো, তখন হযরত যুননূন তাকে ব্যাপারটি বললেন। যুবক বলে ওঠলো: 'আপনি কিভাবে আমাকে একথা বললেন? হে আমার প্রভু! আমি আপনার দরবারে আবদার করছি, সাগরের একটি মাছও যেনো মুখে একেকটি মণি-মুক্তা ছাড়া ভেসে না ওঠে!' আমি দেখলাম সত্যিই কিছুক্ষণের মধ্যে অসংখ্য মাছ ভেসে ওঠলো পানির ওপর। প্রত্যেকটির মুখে ছিলো একেকটি মণি-মুক্তা। যুবক ছেলেটি তখন লাফ মেরে জাহাজ থেকে পানিতে পড়ে গেল। এরপর সে পানির উপর পায়ে হেটে সাগর পাড়ি দিয়ে তীরে পৌঁছুয়ে গেলো।"



হযরত ইব্রাহিম খাওয়াস রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আমি একদিন মরুভূমিতে যাই। মরুভূমির মাঝখানে একজন খ্রিস্টানের সাথে সাক্ষাৎ হলো। তার কোমরে ছিলো জিম্মিদের কোমরবন্ধ [অমুসলিমদের জন্য নির্দিষ্ট পরিচিতিমূলক বেল্ট]। তিনি আমার সাথে থাকার অনুমতি চাইলেন। সুতরাং দীর্ঘ ৭ দিন আমরা একত্রে সফর করি। তিনি আমাকে এক পর্যায়ে বললেন, 'হে

একত্ববাদের আলিম! [হানাফিয়্যা] আপনার আতিথেয়তা প্রদর্শন করুন। আমরা তো ভীষণ ক্ষুধার্ত!' বললাম: 'ইয়া আল্লাহ! এই অবিশ্বাসীর সামনে আমাকে লজ্জিত করুন না!' সামনেই দেখতে পেলাম একটি থালাভর্তি খাবার। এতে ছিলো ভুনা গোশত, খেজুর এবং পাশেই একটি পানিভর্তি বড়ো জগ। আমরা উভয়ে পেটপুরে খেলাম ও পান করলাম।

এরপর আরো ৭ দিনের জন্য ভ্রমণ করলাম। এবার আমি খ্রিস্টানের পূর্বেই কথা বললাম: 'হে খ্রিস্টান পাদ্রী! এবার দেখান আপনি কি করতে পারেন! এখন তো আপনার পালা!' তিনি তার যষ্টির উপর ভর করে [মনে মনে] প্রার্থনা করলেন। আশ্চর্য! এবার দু'টি থালাভর্তি খাবার এসে গেলো। আমার দ্বারা প্রাপ্ত খাবারের দ্বিগুণ! আমি হতভম্ব হলাম, মলিন হলো আমার মুখমণ্ডল এবং খাবার গ্রহণে বিরত রইলাম। তিনি বার বার অনুরোধ জানানো সত্ত্বেও আমি খাবার খেলাম না। অবশেষে তিনি বললেন: 'আপনার জন্য আমার নিকট দু'টি সুসংবাদ রক্ষিত আছে। প্রথমত: আমি সাক্ষ্য দিচ্ছি যে, আল্লাহ ছাড়া কোনো মা'বুদ নেই এবং হযরত মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আল্লাহর রাসূল!' তিনি তার কোমরবন্ধ খুলে ফেললেন। এরপর বললেন: 'দ্বিতীয় সুসংবাদটি হলো, আমি যখন প্রার্থনা করি তখন বলেছিলাম, হে প্রভু! আমার সাথী তোমার এ বান্দার মূল্য যদি আপনার নিকট একটুও থেকে থাকে তাহলে তার ওয়াসিলায় আমাদেরকে কিছু খাবার দান করুন! এবং তিনি দান করেছেন।' এরপর আমিও তার সাথে খেলাম এবং সামনে অগ্রসর হলাম। আমরা মক্কা শরীফ পৌঁছুয়ে উভয়ে হজ্জ পালন করলাম। দীর্ঘ এক বছর মক্কা মুকাররমায় আমরা অবস্থান করি। আমার সাথী সেখানেই মারা গেলেন এবং তাকে স্থানীয় কবরস্থানে [জান্নাতুল মা'আল্লায়] দাফন করা হলো।"



হযরত মুহাম্মদ বিন মুবারক সুরী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "হযরত ইব্রাহিম বিন আদহাম ও আমি জেরুজালেমের উদ্দেশ্যে যাত্রা করি। দ্বিপ্রহরে সময় উপস্থিত হলে আমরা একটি ডালিম গাছের নীচে বসে পড়লাম। যুহরের নামায শেষে গাছের নিচ থেকে একটি গায়েবী আওয়াজ আমাদের কানে পৌঁছুলো: 'আবু ইসহাক [ইব্রাহিম আদহামের কুনিয়াত]! আমাদের থেকে কিছু গ্রহণ করে সম্মানিত করুন!' ইব্রাহিম রাহ. তাঁর মাথা নত করলেন। গায়েবী আওয়াজটি তিনবার আমরা শুনতে পেলাম। এরপর আমাদের উদ্দেশ্য করে আওয়াজ

আসলো: 'হে মুহাম্মদ! আমার পক্ষ থেকে তাঁকে অনুরোধ জানান, যাতে তিনি আমাদের কাছ থেকে কিছু গ্রহণ করে সম্মানিত করেন।' আমি তখন বললাম: 'আবু ইসহাক! আপনি তো শুনলেন।' তিনি দাঁড়িয়ে গেলেন। গাছ থেকে দু'টি ডালিম পেড়ে আনলেন। নিজে একটি খেলেন ও আমাকে অপরটি দিলেন। ডালিমটির স্বাদ ছিলো চুকা! ডালিম গাছটি বেশ ছোট ও বেটে ছিলো। জেরুজালেম থেকে ফেরার পথে এই গাছের নিচ দিয়েই যাই। দেখলাম গাছটি বেশ বড় ও লম্বা হয়েছে। তার ডালিমগুলোও ছিলো মিষ্টি স্বাদের। আমি বছরে দু'বার করে গাছটি থেকে পাকা ডালিম পাড়তাম। লোকজন একে 'নামাযীদের ডালিম গাছ' বলে সম্বোধন করতে লাগলেন। ভ্রমণকালে মানুষ এই গাছের নিচে এসে নামায আদায় করতেন।"

হযরত জুনাইদ বাগদাদী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: আমি আবু জাফর খাস্‌সাস থেকে জাবির রাহবী রাহমাতুল্লাহির কথা শ্রবণ করেছি। তিনি বলেন: "রাহবা শহরের মানুষ [বর্তমানে ধ্বংপ্রাপ্ত সিরিয়ার একটি শহর] আমার নিকট প্রায়ই এসে বলতো, তারা আউলিয়াদের কারামাতে বিশ্বাসী নয়। আমি একদিন একটা সিংহের পিঠে ছড়ে রাহবা শহরে প্রবেশ করি। উপস্থিত সকলকে প্রশ্ন করলাম: 'যারা আল্লাহর ওয়ালিদেরকে মিথ্যাবাদী বলে তারা এখন কোথায় আছে?' এরপর থেকে আর কখনও তারা আমার নিকট আসে নি।"



হযরত মনসুর মাগরিবী রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি: "একজন সুফি হযরত খিজির আলাইহিস্‌সালামকে দেখে জিজ্ঞেস করলেন, 'আপনি কি কখনও কাউকে দেখেছেন যার স্তর আপনার চেয়েও ঊর্ধ্বে?' তিনি জবাব দিলেন: হ্যাঁ। আব্দুর রাজ্জাক বিন হুমাম রা. মদীনা শরীফে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের হাদিস বর্ণনা করতেন। অনেক লোক তাঁর চতুর্দিকে বসে হাদিস শুনতেন। আমি একদিন লক্ষ্য করলাম এক যুবক অদূরেই বসে আছেন। তার মাথা নিজের হাঁটুদ্বয়ের সাথে লাগানো। আমি তাকে বললাম: 'ও হে যুবক! আব্দুর রাজ্জাক মানুষকে হাদিস শুনাচ্ছেন আর তুমি তা শ্রবণ করতে আগ্রহী নও?' তিনি বললেন: 'তিনি তো বর্ণনা দিচ্ছেন ওসব লোকের বরাতে যারা মৃত, আর আমি কখনো তো আল্লাহ থেকে অনুপস্থিত নই!' আমি তাকে জিজ্ঞেস করলাম: 'ব্যাপারটি যদি এরূপই হয়, তাহলে বলো তো, আমি কে?' তিনি মাথা উত্তোলন করে জবাব দিলেন: 'আপনি আমার ভাই আবুল আব্বাস খিজির।' আমি

বুঝতে সক্ষম হলাম, আল্লাহ তা'আলার এমন বান্দাও আছেন যাদেরকে আমি চিনতে অপারগ।"

হযরত ইব্রাহিম বিন আদহাম রাহমাতুল্লাহি আলাইহির একজন সাথী ছিলেন। তাঁর নাম ছিলো ইয়াহইয়া। তিনি এমন একটি কক্ষে উপাসনা করতেন যেখানে না ছিলো সিঁড়ি কিংবা মই। অযু করতে চাইলে দরজার সামনে এসে বলতেন: 'আল্লাহ ছাড়া কারো শক্তি কিংবা ক্ষমতা নেই।' এরপর তিনি শূন্যে উড়াল দিতেন। অযু সেরে আবার বলতেন, 'আল্লাহ ছাড়া কারো শক্তি কিংবা ক্ষমতা নেই।' এরপর পুনরায় কক্ষে ঢুকে পড়তেন।"

হযরত আবু মুহাম্মদ জাফর সিরাজী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আমি হযরত আবু উমর ইসতাখরী রাহমাতুল্লাহি আলাইহির নিকট অধ্যয়ন করেছি। যখনই কোনো প্রশ্নের সম্মুখীন হতাম তখনই চলে যেতাম ইসতারায় [ইরানের ফার্স অঞ্চলের একটি পুরাতন শহর]। তাঁর সম্মুখীন হওয়ার পর সময় সময় তিনি প্রশ্ন না শুনেই জবাব দিতেন। অবশেষে তিনি আমাকে ইসতারায় ভ্রমণে বের হতে নিষেধ করলেন। সেই থেকে কোনো প্রশ্ন যখনই আমার মনে জাগ্রত হতো, তখনই তিনি ইসতারা থেকে সাড়া দিতেন ও আমার মনে উত্তর এসে যেতো।"

কেউ একজন বলেছেন: "এক [সুফি] দরবেশ অন্ধকার কক্ষে মৃত্যুবরণ করলেন। আমরা যখন তাঁকে গোসল দিতে চাইলাম তখন বাতির প্রয়োজন দাঁড়ালো। হঠাৎ একটি জানালার মধ্য দিয়ে আলো এসে কক্ষে ঢুকে পড়লো। সমগ্র কক্ষটি আলোকিত হয়ে ওঠলো। তাঁকে গোসল দেওয়ার পর পুনরায় ঐ আলোটুকু গায়েব হয়ে গেলো, যেনো তা কখনো আসেই নি।" হযরত আদম বিন আবু ইয়াস রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আমরা তখন [বর্তমান ইসরাঈল-ফিলিস্তিন সীমান্তে অবস্থিত একটি শহর] আসক্বালানে থাকতাম। প্রায়শঃই এক যুবক এসে আমাদের সাথে আলাপ-আলোচনা করতেন। কথাবার্তা শেষে তিনি আমাদের সাথে নামায আদায় করতেন। একদিন তিনি আলেকজান্ড্রিয়ার উদ্দেশ্যে যাত্রা করবেন বলে বিদায় নিলেন। আমি তাঁর সঙ্গী হলাম। এক পর্যায়ে তাঁকে কয়েকটি দিরহাম হাদিয়া দিতে চাইলাম। তিনি তা গ্রহণ করলেন না। আমি বার বার অনুরোধ জানালে, তিনি নিজের চামড়ার বউলের ভেতর একমুষ্ঠি বালু ঢুকালেন। কিছু সাগরজল এতে মিশিয়ে দিলেন। তারপর আমাকে নির্দেশ দিলেন: 'এটি খাও!' আমি বউলের দিকে তাকিয়ে একেবারে থ! দেখলাম মজার খাবার,

সেসাথে আছে অনেক চিনি! তিনি বললেন, 'বলো তো, আল্লাহর সাথে যার এরূপ সম্পর্ক বিদ্যমান সে কি কখনো তোমার ক'টি দিরহামের প্রতি ভ্রূক্ষেপ করতে পারে?' এরপর নিম্নের কবিতাটি আবৃত্তি করলেন:

আবেগপূর্ণ প্রেমের প্রতিজ্ঞা, যে কেউ আমায় ভালোবাসে, ভেবে দেখো আমি কিভাবে প্রভুর সঙ্গে অতিঅভিভুত সাক্ষাতের [উযুদী] বর্ণনা করি, যা এই সাক্ষাতকে করেছে অস্পষ্ট।
আবেগে পরিপূর্ণ হৃদয়ের জন্য অন্যত্র প্রশান্তির সন্ধানে লিপ্ত হওয়া তো সম্পূর্ণ নিষিদ্ধ!"

অপর কেউ নিম্নের কবিতাটি আবৃত্তি করেছেন:

নহে মোর হৃদয়ে নহে মোর আত্মায় আছে কোনো শূন্য স্থান, প্রেমাস্পদকে দেখাতে,
সে-ই তো মোর আকাঙ্ক্ষা, ইচ্ছা ও মহানন্দ
তারই মাধ্যমে, বেঁচে আছি যতকাল, আমার জীবন হয়েছে পুলকিত
হৃদয় যখন রোগে আক্রান্ত হয়, তখন
আমি খুঁজে পাবো না কোনো নিরোগকারক শুধু তাকে ছাড়া।



## فصل

## ফাস্‌ল [পিরচ্ছেদ] -১০

جاءني يهودي يتقاضى عليَّ في دين كان له عليَّ. وأنا قاعد عند الأتون أوقد تحت الاجر. فقال لي اليهودي: يا إبراهيم. أرني آية أسلم عليها..

فقلت له: تفعل؟! فقال: نعم. فقلت: إنزع ثوبك. فنزع، فلففته، ولففت على ثوبه ثوبي، وطرحته في النار، ثم دخلت الأتون وأخرجت الثوب من وسط النار وخرجت من الباب الآخر، فإذا ثيابي بحالها لم يصيبها شيء، وثيابُه في وسطها صارت حراقة، فأسلم اليهودي.

وقيل: كان حبيب العجمي يُرى بالبصرة يوم الترويه، ويوم عرفة بعرفات
سمعت محمد بن عبد الله الصوفي يقول: سمعت أحمد بن محمد بن عبد الله الفرغاني يقول: تزوج عباس بن المهتدي امرأة، فلما كانت ليلة الدخول وقع عليه ندامة، فلما أراد الدنوَّ منهازُجر عنها، فامتنع من وطئها، وخرج.. فبعد ثلاثة أيام ظهر لها زوج!! قال الأستاذ الإمام: هذا هو الكرامة على الحقيقة؛ حيث حفظ عليه العلم.

وقيل: كان الفضيل بن عياض على جبل من جبل منى، فقال: لو أن ولياً من أولياء الله تعالى أمر هذا الجبل أن يميد لماد، قال: فتحرك الجبل. فقال: أسكن، لم أردك بهذا!! فسكن الجبل.



وقال عبد الواحد بن زيد لأبي عاصم البصري: كيف صنعت حين طلبك الحجاج؟ قال: كنت في غرفتي فدقوا على الباب، فدخلوا، فدفعت بي دفعة، فإذاأنا على جبل أبي قبيس بمكة، فقال له عبد الواحد: من أين كنت تأكل؟ قال: كانت تصعد إلى عجوز كل وقت إفطاري بالرغيفين اللذين كنت آكلهما بالبصرة.



فقال عبد الواحد: تلك الدنيا أمرها الله تعالى أن تخدم أبا عاصم.

وقيل: كان عامر بن عبد قيس يأخذ عطاءه ولا يستقبله أحد إلا أعطاه شيئاً، فكان إذا أتى منزله رمى إليه بالدراهم، فتكون بمقدار ما أخذه لم ينقص شيئاً.

سمعت أبا عبد الله الشيرازي يقول: سمعت أبا أحمد الكبير يقول: سمعت أبا عبد الله بن خفيف يقول: يقول: سمعت أبا عمرو الزجاجي يقول: دخلت على الجنيد، وكنت أريد أن أخرج إلى الحج، فأعطاني درهماً

صحيحاً، فشددته على مئزري، فلم أدخل منزلاً إلا وجدت فيه رفقاء، ولم أحتج إلى الدرهم؛ فلما حججت، ورجعت إلى بغداد دخلت على الجنيد. فمدَّ يده وقال: هات، فناولته الدرهم، فقال: كيف كان؟ فقلت: كان الختم نافذاً.

وحكي عن أبي جعفر الأعور قال: كنت عند ذي النون المصري، فتذاكرنا حديث طاعة الأشياء للأولياء، فقال ذو النون. من الطاعة أن أقول لهذا السرير يدور في أربع زوايا البيت، ثم يرع إلى مكانه فيفعل، قال فدار السرير في أربع زوايا البيت وعاد إلى مكانه. وكان هناك شاب فأخذ يبكي حتى مات في الوقت.



وقيل: إن واصلاً الأحدب قرأ: وفي السماء رزقكم وما توعدون. فقال: رزقي في السماء وأناأطلبه في الأرض؟ والله لا طلبته أبداً!! فدخل خربة ومكث يومين فلم يظهر له شيء. فاشتد عليه، فلما كان اليوم الثالث إذا بدوخلة من رطب، وكان له أخ أحسن منه نية، فصار معه، فإذن: قد صار دوخلتين فلم يزل ذلك حالهما حتى فرق بينهما الموت.



وقال بعضهم: أشرفت على إبراهيم بن إبراهيم، وهو في بستان يحفظه، وقد أخذه النوم، وإذا حية في فيها طاقة نرجس تروِّحه بها.

وقيل: كان جماعة من أيوب السجستاني في السفر فأعياهم طلب الماء، فقال أيوب: أتسترون عليّ ما عشت؟ فقالوا: نعم، فدور دائرة فنبع الماء، فشربنا فقال: فلما دخلنا البصرة أخبر به حماد بن زيد، فقال عبد الواحد بن زيد شهدتُ معه ذلك اليوم.

وقال بكر بن عبد الرحمن: كنا مع ذي النون المصري في البادية، فنزلنا

تحت شجرت من أم غيلان فقلنا: ما أطيب هذا الموضع لو كان فيه رطب؛ فتبسم ذو النون وقال أتشتهون الرطب؟ وحرّك الشجرة وقال: أقسمت عليك بالذي ابتدأك وخلقك شجرت إلا نثرتِ علينا رطباً جنياً.. ثم حرّكها، فنثرت رطباً جنياً. فأكلنا وشعبنا. ثم نمنا فانتبهنا وحركنا الشجرة فنثرت علينا شوكاً.

وحكي عن أبي القاسم بن مروان النهاوندي قال: كنت أنا وأبو بكر الوراق مع أبي سعيد الخراز نمشي على ساحل البحر نحو صيدا فرآى شخصاً من بعدي، فقال: اجلسوا. لايخلوا هذا الشخص أن يكون ولياً من أولياء الله. قال: فما لبثنا أن جاء شاب حسن الوجه. وبيده رِكوة ومحبرة وعلين مرقعة. فالتفت أبو سعيد إليه منكراً عليه لحمله المحبرة مع الركوة فقال له: يا فتى، كيف الطرق إلى الله تعالى؟ فقال: ياأبا سعيد، أعرف إلى الله طريقين: طريقاً خاصاً، وطريقاً عاماً، فأما الطريق العام فالذي أنت عليه.وأما الطريق الخاص: فهلم، ثم مشى على الماء حتى غاب عن أعيننا. فبقي أبو سعيد حيران مما رآى!! وقال الجنيد: جئت مسجد الشونزية فرأيت فيه جماعة من الفقراء يتكلمون في الآيات فقال فقير منهم: أعرف رجلا لو قال لهذه الأسطوانة كوني ذهبا نصفك، ونصفك فضةً كانت.. قال الجنيد: فنظرت. فإذا الأسطوانة نصفها ذهب ونصفها فضة.

قيا: حج سفيان الثوري مع شيبان الراعي، فعرض لهما سبع، فقال سفيان لشيبان: أما ترى هذا السبع؟ فقال: لا تّخف. فأخذ شيبان أذنه فعركها... فبصبص وحرَّك ذنبه.. فقال سفيان: ما هذه الشهرة؟! فقال: لو لا مخافة

الشهرة لما وضعت زادي إلا على ظهره حتى آتي مكة!! وحكي أن السري لما ترك التجارة كانت أخته تنفق عليه من ثمن غزلها. فأبطأت يوماً، فقال لها السري: لم أبطأت؟! فقالت: لأن غزلي لم يشتر، وذكروا أنه مخلط. فامتنع السري عن طعامها ثم إن أخته دخلت عليه يوماً فرأت عنده عجوزاً تكنس بيته، وتحمل إليه كل يوم رغيفين فحزنت أخته وشكت من أكل طعامها قيض الله لي الدنيا لتنفق علي وتخدمني.

أخبرنا محمد بن عبد الله الصوفي قال: حدثنا علي بن هارون قال: حدثنا علي ابن أبي التميمي قال: حدثنا جعفر بن القاسم الخواص قال: حدثنا أحمد بن محمد الطوسي قال: حدثنا محمد بن منصور الطوسي قال: كنت عند أبي محفوظ معروف الكرخي، فدعا لي؛ فرجعت إليه من الغد وفي وجهه أثر، فقالله إنسان: يا أبا محفوظ، كنا عندك بالأمس ولم يكن بوجهك هذا الأثر، فما هذا؟! فقال: سل عما يعنيك!! فقال الرجل: بمعبودك أن تقول، فقال: صليت البارحة هاهنا، واشتهيت أن أطوف بالبيت، فمضيت إلى مكة، وطفت، ثم ملت إلى زمزم؛ لأشرب من مائها. فزلقت على الباب، فأصاب وجهي ما تراه.

وقيل: كان عتبة الغلام يقعد فيقول: يا ورشان إن كنت أطوع لله عز وجل مني فتعال واقعد على كفي؛ فيجيء الورشان ويقعد على كفه.

وحكي عن أبي علي الرازي أنه قال: مررت يوماً على الفرات، فعرّضت لنفسي شهوة السمك الطريّ، فإذا الماء قد قذف سمكة نحوي، وإذا رجل يعدو ويقول: أشويها لك؟ فقلت: نعم. فشواها، فقعت وأكلتها.

وقيل: كان إبراهيم بن أدهم في رفقة فعبض لهم السبع؛ فقالوا: يا أبا

إسحاق قد عرض لنا السبع!! فجاء إبراهيم وقال: يا أسد، إن كنت أمرت فينا بشيء فامض، وإلا فارجع. فرجع الأسد، ومضوا.

وقال حامد الأسود: كنت مع الخواص في البرية، فبتنا عند شجرة، إذ جاء السبع، فصعدت الشجرة إلى الصباح لا يأخذني النوم، ونام إبراهيم الخواص والسبع يشم من رأسه إلى قدمه.. ثم مضى.

فلما كانت الليلة الثانية بتنا في مسجد في قرية، فوقعت بقّة على ووجهه فضربته،فأَنَّ أنةً، فقلت: هذا عجيب، البارحة لم تجزع من الأسد، والليلة تصيح من البقّ!! ؟فقال: أما البارحة، فتلك حالة كنت فيها بالله عز وجل، وأما الليلة، فهذه حالة أنا فيها بنفسي.



وحكي عن عطاء الأزرق: أنه دفعت إليه امرأته درهمين من ثمن غزلها؛ ليشتري لهم شيئاً من الدقيق، فخرج من بيته، فلقي جارية تبكي، فقال لها: ما بالك؟ فقالت: دفع إلي مولاي درهمين اشتري لهم شيئاً. فسقطا مني فأخاف أن يضربني!! فدفع عطاء الدرهمين إليها. ومرّ. وقعد على حانوت صديق له ممن يشق الصاج وذكر له الحال وما يخاف من سوء خلق امرأته.



فقال له صاحبه: خذ من هذه النشارة في هذا الجراب لعلكم تنتفعون بها في سحر التنور؛ إذ ليس يساعدني الإمكان في شيء آخر.. فحمل النشارة، وفتح باب داره، ورمى بالجراب، وردّ الباب ودخل المسجد إلى ما بعد العتمة؛ ليكون النوم أخذهم ولا تستطيل عليه المرأة، فلما فتح الباب وجدهم يخبزون الخبز؛ فقال: من أين لكم هذا الخبز؟ فقالوا: من الدقيق الذي كان في الجراب. لا تشتر من غير هذا الدقيق! قال: أفعل إن شاء الله.

سمعت الشيخ أبا عبد الرحمن السلمي يقول: سمعت منصور بن عبد الله

يقول: سمعت أبا جعفر بن بركات يقول: كنت أجالس الفقراء، ففتح عليَّ بدينار، فأردت أن أدفعه إليهم، ثم قلت في نفسي: لعلي أحتاج إليه.. فهاج بي وجع الضرس، فقلعت سناً، فوجعت الأخرى حتى قلعتها..

فهتف بي هاتف: إن لم تدفع إليهم الدينار، فلا يبقى في فمك سنٌّ واحدة!.

قال الأستاذ: وهذا في باب الكرامة أتم من أن كان يفتح عليه بدنانير كثيرة تنقض العادة.

وحكى أبو سليمان الداراني قال: خرج عامر بن قيس إلى الشام، ومعه شكوة إذا شاء صبَّ منها ماء ليتوضأ للصلاة، وإذا شاء صبّ منها لبناً يشربه.



وروى عثمان بن أبي العاتكة قال: كنا في غزاة الأرض الروم، فبعث الوالي سرية إلى موضع، وجعل الميعاد في يوم كذا.



قال: فجاء الميعاد ولم تقدم السرية، فبينا أبو مسلم يصلي إلى رمحه الذي ركزه بالأرض إذ جاء طائر إلى رأس السنان وقال: إن السرية قد سلمت وغنمت وسيردون عليكم يوم كذا في وقت كذا.



فقال أبو مسلم للطير: من أنت، رحمك الله تعالى؟ فقال: أنا مذهب الحزن عن قلوب المؤمنين.

فجاء أبو مسلم إلى الوالي وأخبره بذلك، فلما كان اليوم الذي قال أتت السرية على الوجه الذي قال.

وعن بعضهم قال: كنا في مركب فمات رجل كان معنا عليل، فأخذنا في جهازه، وأردنا أن نلقيه في البحر فصار البحر جافاً، ونزلت السفينة، فخرجنا وحفرنا له قبراً، ودفناه، فلما فرغنا استوى الماء، وارتفع المركب،

وسرنا.

وقيل: إن الناس أصابتهم مجاعة بالبصرة، فاشترى حبيب العجمي طعاما بالنسيئة، وفرقه على المساكين وأخذ كيسه فجعله تحت رأسه، فلما جاءوا يتقاضونه أخذه، وإذا هو مملوء دراهم، فقضى منها ديونهم.

وقيل: أراد إبراهيم بن أدهم أن يركب السفينة فأبوا إلا أن يعطيهم ديناراً، فصلى على الشط ركعتين، وقال: اللّٰهُمَّ إنهم قد سألوني ما ليس عندي، فصار الرمل بين يديه دنانير.

حدثنا محمد بن عبد الله الصوفي قال: حدثنا عبد العزيز بن الفضل قال: حدثنا محمد بن أحمد المروزي قال: حدثنا عبد الله بن سليمان قال: قال أبو حمزة نصر بن الفرج خادم أبي معاوية الأسود قال: كان أبو معاوية ذهب بصره، فإذا أراد أن يقرأ نشر المصحف فيرد الله عليه بصره، فإذا أطبق المصحف ذهب بصره..

وقال أحمد بن الهيثم المتطيب: قال لي بشر الحافي: قل لمعروف الكرخي: إذا صليت جئتك؛ قال: فأديت الرسالة وانتظرته، فصلينا الظهر ولم يجيء، ثم صلينا العصر، ثم المغرب، ثم العشاء، فقلت في نفسي: سبحان الله مثل بشر يقول شيئاً ثم لا يفعل!! لا يجوز أن لا يفعل!!.. وانتظرته وأنا فوق مسجد على مشرعة، فجاء بشر بعد هوى من الليل، وعلى رأسه سجادة، فتقدم إلى دجلة ومشى على الماء، فرميت بنفسي من السطح، وقبلت يديه ورجليه، وقلت: ادع الله لي، فدعا لي، وقال: استره علي. قال: فلم أتكلم بهذا حتى مات.

سمعت أبا عبد الله الشيرازي قال: حدثنا أبو الفرج الورثاني قال: سمعت

علي بن يعقوب بدمشق قال: سمعت أبا بكر محمد بن أحمد يقول: سمعت قاسماً الجرعي يقول: رأيت رجلا في الطواف لا يزيد على قوله: إلهي، قضيت حوائج الكل ولم تقض حاجتي..

فقلت: مالك لا تزيد على هذا الدعاء؟

فقال: أحدّثك.. اعلم أنا كنا سبعة أنفس من بلدان شتى، فخرجنا إلى الجهاد، فأسرنا الروم، ومضوا بنا لنقتل؛ فرأيت سبعة أبواب فتحت من السماء وعلى كل باب جارية حسناء من الحور العين، فقدم واحد منا فضربت عنقه، فرأيت جارية منهن هبطت إلى الأرض وبيدها منديل فقبضت روحه حتى ضربت أعناق ستة منا، فاستوهبني بعض رجالهم، فقالت الجارية: أيُّ شيء فاتك يا محروم!!.. وغلَّقت الأبواب؛ فأنا يا أخي متأسف متحسر على ما فاتني..



قال قاسم الجرعي: أراه أفضلهم، لأنه رأى ما لم يروا.. وعمل على الشرق بعدهم.



وسمعته يقول: سمعت أبا النجم أحمد بن الحسين بخورستان يقول سمعت أبا بكر الكتاني يقول: كنت في طريق مكة في وسط السنة، فإذا أنا بهميان ملآن يلتمع دنانير، فهممت أن أحمله لأفرقه على فقراء مكة، فهتف هاتف: إن أخذته سلبناك فقرك.

حدثنا محمد بن محمد بن عبد الله الصوفي قال: حدثنا أحمد بن يوسف الخياط قال: سمعت أبا علي الروذباري يقول: سمعت العباس الشرقي يقول: كنا مع أبي تراب النخشبي في طريق مكة، فعدل عن الطريق إلى ناحية فقال له بعض أصحابه: أنا عطشان. فضرب برجله إلى الأرض فإذا الأرض

عين من ماء زلال، فقال الفتى: أحب أن أشربه ف قدح، فضرب بيده إلى الأرض فناوله قدحاً من زجاج أبيض كأحسن ما رأيت، فشرب وسقانا، وما زال القدح معنا إلى مكة فقال لي أبو تراب يوماً: ما يقول أصحابك في هذه الأمور التي يكرم الله بها عباده؟..

فقلت: ما رأيت أحداً إلا وهو يؤمن بها.

فقال: من لم يؤمن بها فقد كفر، إنما سألتك من طريق الأحوال.

فقلت: ما أعرف لهم قولاً فيه.

قال: بلى، قد زعم أصحابك أنها خدع من الحق، وليس الأمر كذلك، إنما الخدع في حال السكون إليها، فأمَّا من لم يقترح ذلك، ولم يساكنها فتلك مرتبة المرَّبانيين.



حثنا محمد بن عبد الله الصوفي قال: حدثنا أبو الفج الورثاني قال: سمعت محمد بن الحسين الخلدي بطرسوس قال: سمعت أبا عبد الله بن الجلاء يقول: كنا في غرفة سريّ السقطي ببغداد، فلما ذهب من الليل شيء لبس قميصاً نظيفاً وسراويل ورداء ونعلا، وقال ليخرج؛ فقلت: إلى أين في هذا الوقت؟ فقال: أعود فتحاً الموصلي.



فلما مشى في طرقات بغداد أخذه العسس وحبسوه، فلما كان من الغد أمر بضربه مع المحبوسين، فلما رفع الجلاد يده ليضربه وقفت يده فلم يقدر أن يحركها فقيل للجلاد: اضرب!! فقال: بحذائي شيخ واقف يقول لي لا تضربه، فتقف يدي لا تتحرك.

فنظروا من الرجل، فإذا هو فتح الموصلي؛ فلم يضربوه.

**অনুবাদ:** [হযরত ইব্রাহিম আজুরী রামাতুল্লাহি আলাইহি বলেন]: "একজন ইয়াহুদি আমার নিকট আসলেন। তার কাছ থেকে ঋণ নিয়েছিলাম। সেটা ফেরৎ দেওয়ার জন্য দাবী জানালেন। এ সময় আমি বসা ছিলাম ইট পুড়ানোর একটি চুল্লির [আজুর] নিকট। ইয়াহুদি আমাকে বললেন: 'ইব্রাহিম! আমাকে একটি কারামাত দেখাও যাতে আমি মুসলমান হয়ে যাই!'। আমি তাকে জিজ্ঞেস করলাম, 'সত্যিই হয়ে যাবে?' তিনি সম্মতি জানালেন। আমি বললাম, 'তোমার বহির-বস্ত্র খোলে ফেলো!' আমি তার কাপড় ভাঁজ করে আমার নিজেরটি দ্বারা পেঁচিয়ে দিলাম। এরপর উভয় কাপড় অগ্নিতে উত্তপ্ত চুল্লির ভেতর ফেলে দিলাম! কিছুক্ষণ পর আগুন থেকে কাপড়গুলো তুলে নিয়ে আসলাম। সুবহানাল্লাহ! দেখলাম, আমার কাপড়টি সম্পূর্ণরূপে অক্ষত রয়েছে। কিন্তু ইয়াহুদির কাপড়টি জ্বলে ছাই! সাথে সাথে তিনি ইসলামে দীক্ষিত হয়ে গেলেন।"



বর্ণিত আছে হযরত হাবিবে আজমী রাহমাতুল্লাহি আলাইহিকে ইয়াওমুত্ তারবিয়া [আরাফাত দিবসের আগের দিন] দিবসে বসরা শহরে দেখা গেলো গোসল করছেন। এর পরের দিন ছিলো আরাফাত দিবস [ইয়াওমুল আরাফাত]। তিনি এদিন সেখানে উপস্থিত হয়ে উকুফ করতেও দেখা গেছে।



আমি হযরত মুহাম্মদ বিন আবদুল্লাহ সুফি রাহমাতুল্লাহি আলাইহি থেকে শুনেছি, তিনি হযরত আহমদ বিন আবদুল্লাহ ফারগানী রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছেন: "হযরত আব্বাস বিন মুহতাদী একজন মহিলাকে বিয়ে করলেন। বিয়ের রাতেই কিন্তু গভীর অনুশোচনায় আক্রান্ত হলেন। তিনি যখন স্ত্রীর নিকটবর্তী হতে চাইলেন তখন এক অদৃশ্য শক্তি তাকে আটকে রাখলো [যুজিরা আনহা]। তিনি কিছুতেই স্ত্রীকে ছুঁইতে পারলেন না। সুতরাং তিনি তাকে তালাক দিলেন। তিন দিন পরে জানা গেলো এই মহিলা আরেক জনের স্ত্রী।"



শায়খ ও ইমাম [কুশাইরী] মন্তব্য করেন: 'এটা একটি সত্যিকার কারামাত। কারণ তাঁর ধর্মজ্ঞান তাঁকে একই মহিলার সঙ্গে দু'জন স্বামী একই সাথে থাকা থেকে বিরত রেখেছে!'

বর্ণিত আছে হযরত ফুযাইল ইবনে আয়াজ রাহমাতুল্লাহি আলাইহি একদা নিজেকে মিনার উপত্যকায় একটি পাহাড়ের উপর উপস্থিত হয়েছেন দেখলেন। তিনি বললেন, 'যদি আল্লাহর কোনো বন্ধুজন এই পাহাড়কে নির্দেশ দিতেন, তাহলে এটা কাঁপতে থাকতো।' তাঁর কথা শেষ হতেই পাহাড়টি কাঁপতে শুরু

করলো! তিনি বললেন, 'আরে! কান্ত হও! আমি তো তোমাকে কাঁপতে বলি নি!' সাথে সাথে পাহাড়টি স্থির হয়ে গেলো।"

হযরত আবদুল ওয়াহিদ বিন জায়িদ রাহমাতুল্লাহি আলাইহি হযরত আবু আসিম বসরী রাহমাতুল্লাহি আলাইহিকে প্রশ্ন করলেন: 'হাজ্জাজ ইবনে ইউসূফ যখন আপনাকে ধরে নিয়ে যেতে এলো তখন আপনার প্রতিক্রিয়া কি ছিলো?' জবাব দিলেন: 'আমি তখন কক্ষের ভেতর ছিলাম। তারা দরজার কড়ায় নাড়া দিয়ে ভেতরে আসলো। আমি তখন নিজেকে নিজেই একটি ধাক্কা মারলাম। দেখলাম, মক্কা মুকাররমার জাবালে আবু কুবাইস পাহাড়ের উপর অবস্থান করছি!' হযরত জায়িদ আবার প্রশ্ন করলেন, 'আপনি পাহাড়ের উপরে থেকে কিভাবে আহার করলেন?' তিনি জবাব দিলেন: 'যখনই ইফতারের সময় আসতো, এক বৃদ্ধা পাহাড় বেয়ে উপরে আসতেন আমার জন্য দু'টুকরো রুটি নিয়ে, যা আমি বসরায় থাকতে আহার করতাম।' হযরত জায়িদ রাহমাতুল্লাহি আলাইহি এসব কথা শ্রবণ করে মন্তব্য করেন, 'আবু আসিমকে খেদমত করতে আল্লাহ তা'আলা সমগ্র আলমকে নির্দেশ দিয়েছেন।'"



বর্ণিত আছে হযরত আমির বিন আবদুল ক্বায়েস রাহমাতুল্লাহি আলাইহি সৈনিক ভাতা পেতেন। অর্থ নিয়ে আসার সময় রাস্তায় যার সাথেই তার সাক্ষাৎ ঘটতো তিনি এর সবটুকু হাদিয়া দিতেন। বাড়িতে ফেরার পর পকেটে হাত রেখে দেখতেন সব মূদ্রাই অপরিবর্তিত রয়েছে। একটুও কমে নি। আমি [ইমাম কুশাইরি] আবু আবদুল্লাহ শিরাজীর মাধ্যমে শুনেছি, হযরত আবু আমর যাজ্জাযী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আমি হজ্জ পালনের উদ্দেশ্যে যাত্রাকালে হযরত জুনাইদ রাহমাতুল্লাহি আলাইহির সাথে সাক্ষাৎ করলাম। তিনি আমাকে একটি বাস্তব দিনার হাদিয়া দিলেন। আমি এটি সতর্কতার সাথে নিজের কোমর-বস্ত্রের মধ্যে এঁটে রাখি।

ভ্রমণকালে বিভিন্ন স্থানে যেখানেই কারো ঘরে মেহমান হিসাবে প্রবেশ করেছি সেখানেই বন্ধু-বান্ধব পাই। ফলে ঐ দিরহাম ব্যয় করার সুযোগ বা প্রয়োজন হয় নি। [হজ্জ শেষে] যখন আমি বাগদাদে ফিরে আসি, তখন আবার হযরত জুনাইদ রাহমাতুল্লাহি আলাইহির দরবারে উপস্থিত হলাম। তিনি তাঁর হাত প্রসারিত করে

বললেন: ‘এটি আমাকে ফেরৎ দাও!’ তারপর জিজ্ঞেস করলেন: ‘কিরূপ ছিলো?’ জবাব দিলাম: ‘অধ্যাদেশ পূরণ হয়েছে!’”

হযরত আবু জাফর আওয়ার রাহমাতুল্লাহি আলাইহি বলেন: “আমি হযরত যুননূন মিসরী রাহমাতুল্লাহি আলাইহির সুহবতে ছিলাম। কিভাবে আল্লাহর ওয়ালিদের নির্দেশ বিভিন্ন বস্তু মান্য করে সে ব্যাপারে আলোচনা হচ্ছিলো। হযরত যুননূন বললেন, ‘এরূপ নির্দেশ মানার একটি উদাহরণ হলো, আমি এই বসার গদিটিকে নির্দেশ দিলাম, যাও! এই কক্ষের চারটি কোণ পর্যন্ত বেড়িয়ে তোমার স্বস্থানে ফিরে আসো!’ কথা শেষ হতেই গদিটি কক্ষের চার কোণে গেলো এবং ফিরে আসলো তার আগের জায়গায়। এ দৃশ্য দেখে উপস্থিত এক যুবক কাঁদতে কাঁদতে বেহুঁশ হয়ে গেলেন এবং কিছুক্ষণ পর মৃত্যুবরণ করলেন।”



বর্ণিত আছে হযরত ওয়াসিল আহবাব রাহমাতুল্লাহি আলাইহি পবিত্র কুরআনের এই আয়াতটি পাঠ করছিলেন: আয়াত

وَفِي السَّمَاءِ رِزْقُكُمْ وَمَا تُوعَدُونَ

অর্থাৎ: “আকাশে রয়েছে তোমাদের রিযিক ও প্রতিশ্রুত সবকিছু।” [জারিয়াত : ২২]



তখন তিনি বলে ওঠলেন: ‘আমার রিজিক আকাশে, আর আমি এর সন্ধানে লিপ্ত হয়েছি এখানে- এই জমিনে! আল্লাহর কসম! আমি কখনো আর এর জন্য অনুসন্ধান করবো না!’ তিনি একটি ধ্বংসস্তূপে আবৃত বিরান ভূমিতে বসবাস করতে লাগলেন। দু’দিন কেটে গেলো। কোনো খাবারই মিললো না। তিনি নিদারুণ যন্ত্রণা অনুভব করছিলেন। তৃতীয় দিন খেজুর পত্রের তৈরি একটি ঝুড়িভর্তি খেজুর তার সম্মুখে হাজির হলো। তাঁর এক ভাই ছিলেন যার নিয়তের দৃঢ়তা তাঁর চেয়েও শক্তিশালী ছিলো। তিনিও এখানে আসলেন। সাথে সাথে আরেকটি খেজুরভর্তি ঝুড়ির আবির্ভাব ঘটলো। মৃত্যুর পূর্ব পর্যন্ত উভয়েই বাকী জীবন এখানে কাটিয়ে দিলেন।



একজন সুফি বলেন: “হযরত ইব্রাহিম ইবনে আদহাম রাহমাতুল্লাহি আলাইহিকে এক রাতে দেখলাম একটি বাগান পাহারা দিচ্ছেন। এক পর্যায়ে তিনি ক্লান্তি হেতু নিদ্রামগ্ন হলেন। লক্ষ্য করলাম মুখে একগুচ্ছ নার্গিস ফুলসহ একটি সর্প এসেছে। সে হযরতকে এর দ্বারা বাতাস করতে লাগলো।”

এটা বর্ণিত আছে: "একদল লোক হযরত আইউব সাকতিয়ানী রাহমাতুল্লাহি আলাইহির সাথে ভ্রমণে যাত্রা করেন। পথিমধ্যে সকলেই ভীষণভাবে পিপাসার্ত হয়ে পড়লেন। পানির কোনো সন্ধানই মিললো না। হযরত আইউব সকলকে জিজ্ঞেস করলেন: 'আমার অবস্থার ব্যাপারটি যতোদিন জীবিত আছি, ততোদিন পর্যন্ত কি গোপন রাখবে?' তারা রাজী হলেন। হযরত আইউব ঘুরতে লাগলেন। আশ্চর্য! তার পদতলে পানিতে পরিপূর্ণ একটি কূপের আবির্ভাব ঘটলো। সকলেই এ থেকে তৃপ্তিসহ পানি পান করলেন। বসরায় পৌঁছার পর হাম্মাদ বিন জায়িদ এই ঘটনাটির কথা ব্যক্ত করলেন। হযরত আবদুল ওয়াহিদ জায়িদ রাহমাতুল্লাহি আলাইহিও ঘটনার সত্যতা স্বীকার করলেন। বললেন: 'ঐদিন আমি নিজেই তাঁর সাথে থেকে ঘটনাটি স্বচক্ষে অবলোকন করেছি।'"

হযরত বকর বিন আবদুর রাহমান রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আমি একদিন হযরত যুননূন মিসরী রাহমাতুল্লাহি আলাইহির সঙ্গে একটি মরুভূমিতে অবস্থান করছিলাম। আমরা একটি বাবলাবৃক্ষের [উম্মে গাইলান] ছায়ায় বসা ছিলাম। আমি বললাম: 'যদি এখানে খেজুর থাকতো তাহলে কতো না ভালো হতো!' তিনি বাবলা গাছে ধরে নাড়া দিলেন ও বললেন: 'যিনি তোকে গাছ হিসাবে সৃষ্টি করছেন তাঁর নামে আমি অনুরোধ করছি, আমাদের উপর খেজুর বর্ষণ কর!' তিনি পুনরায় গাছটিকে ধরে ঝাকুনি দিলেন। সত্যিই দেখা গেলো, গাছ থেকে অসংখ্য তাজা খেজুর ঝরে পড়ছে। আমরা তৃপ্তিসহ এগুলো ভক্ষণ করলাম। এরপর উভয়ে কিছুক্ষণ ঘুমিয়ে যাই। জেগে ওঠে পুনরায় গাছে নাড়া দিলাম। কিন্তু এখন গাছ থেকে পড়তে লাগলো অসংখ্য কাঁটা!"

হযরত আবুল ক্বাসিম বিন মারওয়ান নিহাওয়ান্দী রাহমাতুল্লাহি আলাইহি বর্ণনা করেন: "কোনো একদিন হযরত আবু বকর ওয়াররাক এবং আমি হযরত আবু সাঈদ খাররাজ রাহমাতুল্লাহি আলাইহির সঙ্গে সমুদ্র সৈকতের উপর দিয়ে সাইদা [বর্তমান লেবাননের 'সিডন' নামক পুরাতন একটি জনপদ] শহরের দিকে হাঁটছিলাম। হযরত খাররাজ বেশ দূরে কাউকে হাঁটতে দেখে বললেন: 'এসো, আমরা বসে পড়ি, ঐ ব্যক্তি সম্ভবত আল্লাহর কেনো ওয়ালি হবেন!'

কিছুক্ষণ পর একজন সুদর্শন যুবক এসে উপস্থিত হলেন। তঁর কাঁধে ঝুলন্ত আছে ভিক্ষাবৃত্তির জন্য নির্মিত চামড়ার ঝুলি, হাতে কালির দোয়াত এবং পরনে তালিযুক্ত জুব্বা। আবু সাঈদ রাহমাতুল্লাহি আলাইহি একই সাথে কালির দোয়াত

ও ভিক্ষার ঝুলি বহনের জন্য তাকে তিরস্কার করতে তার প্রতি ফিরে তাকালেন। বললেন: 'হে যুবক! আল্লাহ তা'আলা পর্যন্ত পৌঁছার রাস্তাগুলো কি?' তিনি জবাব দিলেন: 'আবু সাঈদ! আমি দু'টি মাত্র রাস্তার সন্ধান পেয়েছি: প্রথমটি হলো সাধারণ্যের ও দ্বিতীয়টি বিশেষ ব্যক্তির জন্য খাস। আপনি আছেন সাধারণ রাস্তার ওপর! আর বিশেষ ব্যক্তিদের রাস্তা কি তা বুঝার জন্য আমাকে সুযোগ দিন।' তিনি তখন সাগরের পানির উপর দিয়ে হেঁটে অদৃশ্য হয়ে গেলেন। এ দৃশ্য দেখে হযরত আবু সাঈদ সম্পূর্ণভাবে হতবুদ্ধি হয়ে পড়লেন।"

হযরত জুনাইদ বাগদাদী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আমি একবার সুনিজিয়া মসজিদে গেলাম [বাগদাদের একটি মসজিদ ও কবরস্থান]। সেখানে একদল সুফির সাথে সাক্ষাৎ ঘটলো। তাঁরা আল্লাহ তা'আলার নিদর্শনসমূহ নিয়ে আলোচনা করছিলেন। একজন বললেন, 'আমি এক ব্যক্তিকে চিনি, যার নির্দেশে [সামনের] এই পিলারটি অর্ধেক স্বর্ণ ও অর্ধেক রৌপ্যে পরিণত হয়ে যাবে।' [হযরত জুনাইদ বলেন] আমি লক্ষ্য করলাম, ঐ পিলারটি ঠিকই অর্ধেক স্বর্ণ ও অর্ধেক রৌপ্যে পরিণত হয়ে গেছে!"



বর্ণিত আছে হযরত সুফিয়ান সাওরী রাহমাতুল্লাহি আলাইহি একবার হযরত শাইবান রাফিঈ রাহমাতুল্লাহি আলাইহির সাথে পবিত্র হজ্জ পালনের উদ্দেশ্যে যাত্রা করেন। পথিমধ্যে একটি সিংহের সাথে তাদের সাক্ষাৎ ঘটলো। হযরত সুফিয়ান রাহমাতুল্লাহি আলাইহি চিৎকার দিলেন, 'হযরত! আপনি ঐ সিংহটি দেখছেন?' শাইবান রাহ. শান্তভাবে বললেন, 'ভয় করো না!'। তিনি সিংহের নিকটে যেয়ে তার কানে হাত বুলালেন। সিংহ তার লেজ তুলে ঘুরাতে লাগলো। সাওরী রাহমাতুল্লাহি আলাইহি অভিযোগের সুরে বললেন, 'এটা কি দাম্ভিকতার পর্যায়ে যায় না?' শাইবান জবাব দিলেন, 'দাম্ভিকতার ভয় যদি থাকতো না, তাহলে আমি এর পিঠে রসদপত্রের বোঝা রেখে দিতাম। সে তা বহন করে সুদূর মক্কা মুকাররমা পর্যন্ত নিয়ে যেতো!'"



বর্ণিত আছে হযরত সাররি সাক্বাতি রাহমাতুল্লাহি আলাইহি যখন নিজের ব্যবসা-বাণিজ্য বন্ধ করে দিলেন তখন তাঁর এক বোন সুতা বুনে বিক্রি করে যা আয় হতো তা থেকে তাঁকে খাবার কিনে দিতেন। একদিন বেশ দেরিতে বোন তার ভাইয়ের ঘরে আসলেন। কারণ জানতে চাইলে বোন বললেন, 'আমার বুনা সুতা বিক্রয় হয়নি, মানুষ বলে এটা নাকি নিম্নমানের।' এ রাতে হযরত সাক্বাতি

রাহমাতুল্লাহি আলাইহি বোনের দেওয়া খাবার খেলেন না। কয়েকদিন পর বোন যখন হযরতের ঘরে আসলেন তখন দেখলেন, এক বৃদ্ধা তাঁর কক্ষটি পরিস্কার করছেন। এই বৃদ্ধা দৈনিক দু'টুকরো রুটিও হযরতের জন্য নিয়ে আসছিলেন। বোন বেশ দুঃখিত হলেন। তিনি হযরত আহমদ বিন হাম্বল রাহমাতুল্লাহি আলাইহির নিকট এ ব্যাপারে অভিযোগ করলেন। ইমাম আহমদ রাহমাতুল্লাহি আলাইহি ব্যাপারটি হযরত সাক্বাতি রাহমাতুল্লাহি আলাইহিকে অবগত করলেন। জবাবে হযরত সাক্বাতি বললেন, 'আমি যখন বোনের খাবার থেকে বিরত থাকি, তখন আল্লাহ তা'আলা পৃথিবীকে দায়িত্ব দিয়ে দিলেন আমাকে সাহায্য ও খিদমাত করার জন্য।"

হযরত মুহাম্মদ বিন মনসুর তুসী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আমি একদিন হযরত আবু মাহফুজ মারুফ কারখী রাহমাতুল্লাহি আলাইহির সুহবতে ছিলাম। তিনি আমার জন্য দুআ করলেন। পরের দিন তাঁর দরবারে ফিরে দেখি হযরতের মুখে একটি কাটার দাগ রয়েছে। উপস্থিত একজন জিজ্ঞেস করলেন, 'আবু মাহফুজ! আমরা আপনার সঙ্গে সেদিনও ছিলাম। আপনার মুখমণ্ডলে কাটার দাগ দেখি নি, এখন এটা কিভাবে হলো?' তিনি জবাব দিলেন, 'যাকিছু তোমার ক্ষেত্রে জরুরী, তা-ই আমাকে জিজ্ঞেস করো!' কিন্তু তিনি ছিলেন নাছুড়বান্দা। বার বার কারণ জানতে চাইলেন, বললেন: 'আপনি যাঁর ইদাবত করেন তাঁর ওয়াস্তে আপনি বলুন, কিভাবে এ দাগ পড়লো?' অবশেষে হযরত মারুফ রাহ. বললেন: 'গত রাতে এখানে নামায আদায় করার পর মন চাইলো কাবা শরীফের চতুর্দিকে তাওয়াফ করবো! [তিনি ছিলেন শত শত মাইল দূরে কারখ শহরে] আমি মক্কা শরীফ চলে গেলাম। তাওয়াফ শেষে জমজম কূপের নিকট গেলাম পানি পান করতে। দরজার সম্মুখে পা পিছলে পড়ে গেলাম। এতেই আমার মুখের কিছু অংশ কেটে গেলো, যা তোমরা দেখতে পাচ্ছ।'"

বর্ণিত আছে হযরত উতবা গোলাম রাহমাতুল্লাহি আলাইহি বসতেন ও বলতেন: 'হে কচ্ছপ-ঘুঘু! তুমি যদি আমার চেয়েও বেশি আল্লাহ তা'আলার আনুগত্যশীল জীবী হয়ে থাকো তাহলে এসো, আমার হাতে স্থির হয়ে বসো!' বাস্তবিকই কচ্ছপ-ঘুঘু এসে তাঁর হাতে স্থির হয়ে বসে পড়তো। হযরত আবু আলী রাযী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আমি একদিন ফোরাত নদীর তীরে হাঁটছিলাম। মনে আগ্রহ জন্মালো তাজা মাছ খাবো। হঠাৎ লক্ষ্য করলাম, নদীর মধ্যে বড়

একটি ঢেউ ওঠে আমার দিকে চলে আসলো। পানি চলে যাওয়ার পর দেখলাম বড় একটি তাজা মাছ আমার কাছেই ছটফট করছে। এক ব্যক্তি ছুটে আসলেন। বললেন, 'আমি কি এটা পুড়ে আপনার জন্য কাবাব বানাবো?' বললাম, 'হ্যাঁ, তাই করুন।' এরপর বসে বসে এটা খেলাম।"

বর্ণিত আছে হযরত ইব্রাহিম বিন আদহাম রাহমাতুল্লাহি আলাইহি একদল লোকসহ কোথাও যাচ্ছিলেন। পথিমধ্যে একটি সিংহ এসে তাদের উপর আক্রমণ করতে উদ্যত হলো। তারা চিৎকার দিল, 'হে আবু ইসহাক! একটি হিংস আমাদেরকে ঘিরে ফেলেছে!' হযরত ইব্রাহিম রাহ. এগিয়ে যেয়ে সিংহকে বললেন: 'হে সিংহ! তোমাকে যদি নির্দেশ দেওয়া হয়ে থাকে আমাদের ওপর কিছু করতে, তাহলে তা পালন করো। অন্যথায় এখান থেকে চলে যাও!' সিংহটি সাথে সাথে চলে গেলো। কাফেলাও গন্তব্যপথে পাড়ি জমালো।



হযরত হামিদ আসওয়াদ রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আমি হযরত ইব্রাহিম খাওয়াস রাহমাতুল্লাহি আলাইহির সঙ্গে একটি মরুভূমিতে অবস্থান করছিলাম। সন্ধ্যা আসন্ন দেখে একটি গাছের নিচে আমরা তাঁবু ফেললাম। রাতে একটি সিংহ আমাদের দিকে আসছে দেখে আমি গাছের উপর আরোহণ করলাম। সারারাত নিদ্রাহীন অবস্থায় সেখানে রইলাম। এদিকে ইব্রাহিম তাঁবুর ভেতর খুব নিশ্চিন্তে ঘুমালেন। [ভোরে] এক পর্যায়ে দেখলাম, সিংহটি হযরতের দেহের মাথা থেকে পা পর্যন্ত তার নাক দিয়ে শুঁকে চলে গেলো। আমরা দ্বিতীয় রাত গ্রামের একটি মসজিদে কাটালাম। রাতে একটি ডাঁশ হযরত খাওয়াস রাহমাতুল্লাহি আলাইহির মুখমণ্ডলে বসে কামড় দিলো। তিনি সজোরে 'আহ!' শব্দ উচ্চারণ করলেন। আমি বললাম: 'আশ্চর্যের ব্যাপার! গত রাতে আপনি সিংহকেও ভয় করলেন না। অথচ আজ রাতে একটি ছোট্ট ডাঁশের কামড় খেয়ে চিৎকার দিলেন!' তিনি বললেন: 'দেখো! গত রাতে আমার আধ্যাত্মিক স্থিতি ছিলো আল্লাহ তা'আলার সঙ্গে, আর আজ ছিলো নিজের সাথে।'"



বর্ণিত আছে হযরত আ'তা রাজ্জাক রাহমাতুল্লাহি আলাইহির স্ত্রী তাঁকে দু'টো দিরহাম দিয়েছিলেন। তিনি এই মূদ্রা দু'টো সুতা বুনে আয় করেন। তার ইচ্ছা ছিলো হযরত আ'তা কিছু আঠা ক্রয় করে নিয়ে আসবেন। ঘর থেকে বের হওয়ার পর হযরত আ'তার সঙ্গে একটি দাসী মেয়ের সাক্ষাৎ ঘটলো। মেয়েটি অঝোর ধারায় অশ্রু ফেলছিলো। তিনি জানতে চাইলেন, তার কি হয়েছে? সে

বললো: 'আমার মালিক আমাকে দু'টো দিনার দিয়েছিলেন কিছু ক্রয় করে নিয়ে যেতে। কিন্তু আমি এগুলো হারিয়ে ফেলেছি। ফেরৎ যাওয়ার পর তিনি আমাকে মারধোর করবেন, তাই ভয়ে কাঁদছি।' হযরত আ'তা তার দু'টো দিরহাম মেয়েকে দিয়ে চলে গেলেন। তিনি তাঁর এক বন্ধুর দোকানে যেয়ে বসলেন। লোকটি সেগুন কাঠের ব্যবসা করতেন। তিনি সকল কথা খুলে বললেন। জানালেন, আঠা ছাড়া বাড়ি ফিরলে তাঁর অতিরাগী স্ত্রী কি না বলে? তাঁর ভয় হচ্ছিলো। বন্ধু বললেন, 'ঐ থলের মধ্যে কিছু করাতের গুঁড়ো আছে। ওটা নিয়ে যাও। এ মুহূর্তে অন্য কোনোভাবে তোমাকে সাহায্য করতে অপারগ।' সুতরাং তিনি ঐ থলেটি নিয়েই বাড়ি ফিরলেন। কক্ষের ভেতর থলেটি রেখে চলে গেলেন মসজিদে। ইশার নামাযের পূর্বে ফিরে আসলেন না। দেরি করার উদ্দেশ্য ছিলো নিজের সন্তানাদিকে ঘুমিয়ে পড়তে দেওয়া ও স্ত্রীর গোস্বা থেকে বেঁচে থাকা। কিন্তু দরজা খুলে ভেতরে ঢুকে আশ্চর্য হয়ে লক্ষ্য করলেন তাঁর স্ত্রী রুটি বানাচ্ছেন! তিনি জিজ্ঞেস করলেন, আঠা পেলে কোথায়? স্ত্রী জবাব দিলেন, 'কেনো? তুমি তো এক থলে আঠা এনে রাখলে! আর আঠা কিনবে না।' তিনি বললেন, 'ইনশাআল্লাহ! আমি তা-ই করবো।'



হযরত জাফর বিন বারাকাত রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আমি কয়েকজন সুফির সুহবতে থাকতাম। একদা ১ দিনার পেয়ে তাঁদেরকে হাদিয়া দিতে চাইলাম। কিন্তু পরমুহূর্তে ভাবলাম, এটি হয়তো আমারই প্রায়োজনে কাজে আসতে পারে। এরপর হঠাৎ দাঁতের ব্যথা শুরু হলো। একটি দাঁত উপড়ে ফেলে দিতে হলো। এক গায়েবী আওয়াজ শুনলাম: 'তুমি যদি তাদেরকে এই দিনার না দাও তাহলে মুখের ভেতর একটিও দাঁত থাকবে না!'" শায়খ কুশাইরী রাহমাতুল্লাহি আলাইহি এ ব্যাপারে মন্তব্য করেন, 'কারামাত হিসাবে এটা খুবই যথার্থ। তিনি যদি বেশি দিনার পেতেন তাহলে ভিন্ন হতো।'



আবু সুলাইমান দারানী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "হযরত আমির বিন আবদুল ক্বায়েস দামেস্কোর উদ্দেশ্যে যাত্রা করলেন। তিনি বহন করছিলেন চামড়ার তৈরি পানির থলে। যখন ইচ্ছা করতেন অযু করতে, থলে থেকে বেরিয় আসতো পানি। আর যখন ইচ্ছা করতেন দুগ্ধ পান করতে, তখন এই একই থলে থেকে বেরিয়ে আসতো দুধ!"

হযরত উসমান বিন আবি আতিক্বা রাহমাতুল্লাহি আলাইহি বলেন: “আমরা বাইজান্টিন সাম্রাজ্যের অন্তর্ভুক্ত অঞ্চলে এক যুদ্ধাভিযানে ছিলাম। কমান্ডার একদল সৈন্যকে একটি বিশেষ এলাকায় প্রেরণ করেন। নির্দিষ্ট দিবসে অভিযান শেষ করে মূল সৈন্যসামন্তের নিকট ফিরে আসার নির্দেশও দিলেন। সে নির্দিষ্ট দিন আসলো কিন্তু প্রেরিত সৈন্যরা ফিরলো না। এদিকে হযরত আবু মুসলিম খাওলানী রাহমাতুল্লাহি আলাইহি নিজের বর্শা সামনের মাটিতে গেড়ে নামায আদায় করছিলেন। হঠাৎ একটি পাখি এসে বর্শার মাথায় বসে গেলো ও পরিস্কার ভাষায় বললো, ‘প্রেরিত সৈন্যরা নিরাপদে আছে। তারা এই-এই সময় ও দিনে আসবে।’ হযরত আবু মুসলিম একে জিজ্ঞেস করলেন: ‘তুমি কে? আল্লাহ তা’আলা তোমার উপর রহমত নাজিল করুন!’ পাখি জবাব দিল, ‘আমি সেটি, যে ঈমানদারদের হৃদয় থেকে দুঃখ-বেদনা মুছে দেয়!’ হযরত মুসলিম কমান্ডারের নিকট যেয়ে খবরটি জানালেন। ঠিকই পরবর্তীতে পাখিটি যে দিবসে বলেছিলো, সেদিন সৈন্যরা ফিরে আসলো।”

একজন সুফি বলেন: ‘আমরা একটি জাহাজে ভ্রমণ করছিলাম। আমাদের সাথী রোগাক্রান্ত এক ব্যক্তির মৃত্যু ঘটলো। আমরা কাফন ও জানাযা শেষে তার মরদেহ সাগরে নিক্ষেপের প্রস্তুতি নিলাম। কিন্তু হঠাৎ করে সাগরের পানি শুকিয়ে গেল। জাহাজ আটকা পড়লো শুকনো ভূমিতে। আমরা বাইরে যেয়ে একটি কবর খোঁড়লাম। মৃতকে দাফন করে ফিরে আসলাম জাহাজে। কিছুক্ষণ পরই পানি ফিরে আসলো। জাহাজ পুনরায় ভাসমান হলো। আমদের নিয়ে জাহাজখানা গন্তব্য স্থানের দিকে এগুতে লাগলো।’

বর্ণিত আছে একদা বসরার লোকজন দুর্ভিক্ষে আক্রান্ত হলো। ক্ষুধার জ্বালায় সবাই কাতর। এমতাবস্থায় হযরত হাবিবে আজমী রাহমাতুল্লাহি আলাইহি ঋণ করে কিছু খাবার এনে অধিক ক্ষুধার্তদের মধ্যে বণ্টন করে দিলেন। এরপর নিজের টাকার থলে মাথার নিচে রাখলেন। ঋণদাতারা আসলো টাকার জন্য। তিনি ঐ থলে বের করলেন। এটা দিরহামে পরিপূর্ণ ছিলো। তিনি সকলের ঋণ পরিশোধ করে দিলেন।

একদিন হযরত ইব্রাহিম ইবনে আদহাম রাহমাতুল্লাহি আলাইহি নৌকায় আরোহণ করার ইচ্ছা করলেন। ভাড়ার টাকা না দেওয়ায় নৌকার মাঝি তাঁকে উঠতে দিলো না। বললো, ভাড়া ১ দিরহাম দিতেই হবে। তিনি নদীর তীরে দু’রাকাআত

নামায আদায় করে দু'আ করলেন: 'হে আমার প্রভু! মাঝি আমাকে যা দেওয়ার জন্য দাবি করছে, তা-তো আমার কাছে নেই।' দু'আ শেষ হতেই দেখা গেলো আশপাশের বালু দানাগুলো দিনারে পরিণত হয়েছে।

হযরত আবদুল্লাহ বিন সুলাইমান রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "হযরত আবু মুয়াবিয়া আসওয়াদ রাহমাতুল্লাহি আলাইহির গোলাম হামযা নাসির বিন ফারায চোখের দৃষ্টি হারালেন। কিন্তু যখনই তিনি কুরআন শরীফ তিলাওয়াত শুরু করতেন তখনই তার দৃষ্টি শক্তি ফিরে আসতো। কুরআন শরীফ বন্ধ করে দিলেই দৃষ্টিশক্তি পুনরায় হারিয়ে যেতো।"

হযরত আহমদ বিন হাইসাম মুতাতায়্যিব রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "হযরত বিশরে হাফি রাহমাতুল্লাহি আলাইহি আমাকে বললেন, মারুফ খারক্বিকে বলো, আমি নামায শেষে তার নিকট আসবো। আমি সংবাদ দিয়ে তার অপেক্ষায় সেখানেই রইলাম। আমরা যুহরের নামায আদায় করার পরও তিনি আসলেন না। এরপর আমরা মাগরিবের নামাযও পড়লাম কিন্তু তিনি তখনো আসলেন না। আমি মনে মনে বললাম, 'সুবহানাল্লাহ! বিশরের মাতো লোক যা বলেন তা-ই করা তো উচিৎ! এরূপ করা তো তাঁর জন্য সম্ভব নয়!' পানির গামলার নিকট মসজিদের ছাদে আমি অপেক্ষায় রইলাম। অবশেষে রাত ঘনিয়ে আসলে হযরত বিশরে হাফি রাহমাতুল্লাহি আলাইহি আসছেন দেখলাম। তার মাথায় ছিলো যায়নামাজ। তিনি দজলা নদীর তীরে আসলেন ও পায়দল পানির উপর দিয়ে হেঁটে মসজিদের নিকট চলে আসলেন! আমি ছাদ থেকে লাফ মেরে নিচে নেমে তাঁর হাতে চুম্বন করলাম। বললাম, 'হযরত! আমার জন্য দু'আ করুন!' তিনি দু'আ করে বললেন, 'খবরদার! আমার এ কারামাতটির কথা কাউকে বলো না।' আমি এ ব্যাপারে তাঁর মৃত্যুর পূর্ব পর্যন্ত নিরব থাকি।"

হযরত ক্বাসিম জু'ঈ রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আমি কাবা শরীফ তাওয়াফরত এক ব্যক্তিকে দেখেছি। তিনি বার বার একটি দু'আ পাঠ করছিলেন: 'হে আল্লাহ! আপনি সকলের হাজত পূরণ করেছেন। কিন্তু আমারটি পূরণ করেন নি!' আমি জিজ্ঞেস করলাম, 'আপনার প্রয়োজনটি কি? আপনি যে একই কথা বার বার বলছেন?' তিনি জবাব দিলেন: 'আমি আপনাকে বলছি।

বিভিন্ন অঞ্চল থেকে আমরা ৭ ব্যক্তি বাইজান্টিন সৈন্যদের বিরুদ্ধে জিহাদে গিয়েছিলাম। কিন্তু আমরা শত্রুদের হাতে ধরা পড়ে যাই। তারা আমাদেরকে

কতল করতে নিয়ে গেলো নিজেদের ক্যাম্পে। হঠাৎ দেখলাম আকাশের মধ্যে ৭টি দরোজা খুলে গেছে! প্রত্যেক দরজার সামনে দাঁড়িয়ে আছে বেহেশতের অপূর্ব সুন্দরী হুরগণ। একজন এগিয়ে গেলো। তার মস্তক দ্বিখণ্ডিত করা হলো। আমি দেখলাম একজন হুর নেমে আসলো। তার হাতে ছিলো রেশমি রুমাল। সে ঐ মৃত সৈন্যের রূহ এতে মুড়িয়ে নিয়ে উপরে আরোহণ করলো। এভাবে ৬ জনেরই মস্তক দেহ থেকে বিচ্ছিন্ন করলো কাফিররা। প্রত্যেকবারই একেকজন হুর এসে তাদের রূহ রেশমি রুমালে আবৃত করে নিয়ে যায়।

সবশেষে আমার পালা আসলো। বাইজান্টাইন একজন বললো, একে আমার গোলাম হিসাবে প্রদান করুন। এদিকে লক্ষ্য করলাম সর্বশেষ হুর বলে ওঠলো: 'ও হে বঞ্চিত ব্যক্তি [মাহরুম], তুমি কি না হারালে!' আকাশের দরজা বন্ধ হয়ে গেলো। এখন, হে বন্ধু! আমি সেই হারানো জিনিসের জন্য আক্ষেপ করছি।'"

বর্ণনাকারী হযরত জু'ঈ রাহমাতুল্লাহি আলাইহি মন্তব্য করেন: 'আমি মনে করি এ ব্যক্তিই সকলের মধ্যে উত্তম ছিলেন। কারণ তিনি এমন এক দৃশ্য অবলোকন করেছেন যা অন্যরা দেখে নি। সাথীদের শাহাদাতবরণের পর থেকে আল্লাহর প্রতি তার প্রেমাবেগ শতগুণ বেড়েছে।'


হযরত আবু বকর কাত্তানী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আমি বছরের মাঝামাঝি সময়ে মক্কা শরীফের উদ্দেশ্যে ভ্রমণে ছিলাম। পথিমধ্যে একটি বড় থলে দেখলাম। এর ভেতর ছিলো উজ্জ্বল অনেক দিনার। মক্কা শরীফের গরীবদের মধ্যে বিলিয়ে দেওয়ার নিয়তে আমি তা হাতে তুলে নিলাম। সাথে সাথে এক গায়েবী আওয়াজ শুনলাম: 'তুমি যদি এটা নাও, তাহলে তোমাকে ফকিরী অবস্থা থেকে বঞ্চিত করা হবে!'"


হযরত আব্বাস শারক্বী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "হযরত আবু তুরাব নাখশাবী রাহমাতুল্লাহি আলাইহির সঙ্গে আমরা মক্কা শরীফের উদ্দেশ্যে সফরে ছিলাম। মক্কা শহরের রাস্তা থেকে আমরা বিচ্যুত হয়ে পড়ি। হযরতের এক তরুণ মুরীদ আমাদেরকে বললেন, 'আমি পিপাসার্ত।' হযরত আবু তুরাব পা দ্বারা মাটির উপর আঘাত হানলেন। সাথে সাথে মাটি ফেটে মিষ্টি, ঠাণ্ডা পানি বেরিয়ে আসলো। যুবক বললেন, 'আমি এ পানি একটি পানপাত্র দ্বারা পান করতে চাই।' হযরত আবু তুরাব এবার হাত দ্বারা মাটিতে আঘাত করলেন। সাথে সাথে একটি গায়েবী সাদা পানপাত্র হযরতের হাতে এলো। এমন সুন্দর পানপাত্র আমি কখনো

দেখি নি। তিনি এটা যুবকের হাতে দিলেন। তিনি পানি পান করে পাত্রটি আমাদেরকে দিলেন। আমরাও পানি পান করলাম।

উক্ত পাত্রটি আমাদের নিকট মক্কা মুকাররমায় পৌঁছার পূর্ব পর্যন্ত ছিলো। একদিন হযরত আবু তুরাব আমাকে জিজ্ঞেস করলেন, 'আল্লাহ তা'আলার কোনো কোনো বান্দাদেরকে তিনি যেসব বস্তু দয়াপরবশ হয়ে দান করেন এ ব্যাপারে আপনার সাথীরা কি বলেন?' আমি বললাম, 'এ পর্যন্ত আমি কাউকে দেখি নি যিনি এগুলো বিশ্বাস করেন না।' তিনি বললেন, 'যে কেউ এসব বিশ্বাস করে না সে একজন অবিশ্বাসী। আমি তাদের অভ্যন্তরীণ অবস্থাভিত্তিক মতামত জানতে চেয়েছিলাম।' আমি বললাম, 'কেউ এ ব্যাপারে কিছু বলেছে বলে আমার জানা নেই।' তিনি মন্তব্য করলেন: 'তোমার সাথীরা মনে করেন, কারামাত আল্লাহর পক্ষ থেকে চাতুরী মাত্র। অথচ এটা সত্য নয়। এগুলো [কারামাত] চাতুরী তখনই হয়, যখন কেউ এসব বিষয়ের উপর নির্ভর করে বসে। আর যারা এগুলোর প্রত্যাশা করেন না এবং এদের উপর ভরসাও করেন না, তাঁরাই আল্লাহর মানুষের [রাব্বানিয়্যিউন] স্তরে উন্নীত হয়েছেন।'"



হযরত মুহাম্মদ বিন আলী বিন হুসাইন মুকরী রাহমাতুল্লাহি আলাইহি তারসাস [বর্তমান তুরস্কের সিলিসিয়া অঞ্চলের একটি জনপদ] শহরে থাকাকালে বলেন: আমি হযরত আবু আবদুল্লাহ জাল্লা রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি: "আমরা একদা বাগদাদ শহরে হযরত সিররি সাক্বাতি রাহমাতুল্লাহি আলাইহির কক্ষে অবস্থান করছিলাম। রাত ঘনিয়ে আসলে হযরত সাক্বাতি রাহ. একটি পরিস্কার জুব্বা, আবা ও পাজামা পরলেন। পায়ে একজোড়া পাদুকা পরে বের হয়ে যেতে প্রস্তুত হলেন। আমরা জানতে চাইলাম, এতো র‍্যাতে তিনি কোথায় যাবেন? জবাব দিলেন, 'আমি হযরত ফাতহুল মাওলিসীকে দেখতে যাচ্ছি।'



বাগদাদের রাস্তায় চলাকালে একজন চৌকিদার তাঁকে ধরে ফেললো। নিয়ে গেলো জেলে। পরদিন অন্যান্য কয়েদির মতো তাঁকেও বেত্রাঘাতের নির্দেশ দেওয়া হলো। জল্লাদ যখন হযরতের শরীরে বেত্রাঘাতের জন্য হাত তুললো তখনই এক আশ্চর্য ঘটনা ঘটলো। তার হাত ওঠানো অবস্থায়ই সম্পূর্ণ অচেত-অনড় হয়ে পড়লো। উপস্থিতরা বললো, 'কি হলো? মারো!' জল্লাদ বললো: 'আমার সামনে একজন সুফি শায়খকে দেখতে পাচ্ছি! তিনি বার বার বলছেন, 'খবরদার বেত্রাঘাত করবে না!' আমি আমার হাত নাড়াতেও পারছি না!' তারা

লক্ষ্য করলো, উপস্থিত সুফি শায়খ ছিলেন হযরত ফাতহুল মাওলিসী রাহমাতুল্লাহি আলাইহি। সাথে সাথে তাঁরা হযরত সাক্বাতিকে ছেড়ে দিল।”

## فصل

ফাস্‌ল [পিরচ্ছেদ] -১১

أخبرنا الشيخ أبو عبد الرحمن السلمي قال: حدثنا الحارث الخطابي قال: حدثنا محمد بن الفضل قال: حدثنا علي بن مسلم قال: حدثنا سعيد بن يحيى البصري قال: كان أناس من قريش يجلسون إلى عبد الواحد بن زيد، فأتوه يوماً وقالوا: إنا نخاف من الضيقة والحاجة!! فرفع رأسه إلى السماء وقال: اللَّهُمَّ إني أسألك باسمك المرتفع الذي تكرم به من شئت من أوليائك، وتلهمه الصفيَّ من أحبابك أن تأتينا بروق من لدنك تقطع به علائق الشيطان من قلوبنا وقلوب أصحابنا هؤلاء فأنت الحنان المنان القديم الإحسان، اللَّهُمَّ الساعة، الساعة..

قال: فسمعت والله قعقة للسقف، ثم تناثرت علينا دنانير ودراهم، فقال عبد الواحد بن زيد: استغنوا بالله عزّ وجلّ عن غيره، فأخذوا ذلك، ولم يأخذ عبد الواحد بن زيد شيئاً.

سمعت أبا عبد الله الشيرازي يقول: سمعت أبا عبد الله محمد بن علي الجوزي بجنديسابور قال: سمعت الكتاني يقول: رأيت بعض الصوفية، وكان غريباً ما كنت أثبته قد تقدم إلى الكعبة وقال: يا ربّ ما أدري ما يقول هؤلاء ! - يعني الطائفين - فقيل له: انظر ما في هذه الرقعة. قال: فطارت الرقعة في الهواء وغابت.

وسمعته يقول: سمعت عبد الواحد بن بكر الورثاني يقول: سمعت محمد بن علي ابن الحسين المقري بطرسوس يقول: سمعت أبا عبد الله بن الجلاء يقول: اشتهت والدتي على والدي يوماً من الأيام سمكاً، فمضى والدي إلى السوق وأنا معه، فاشترى سمكاً، ووقف ينتظر من يحمله، فرى صبياً وقف بحذائه مع صبي فقال: يا عم، تريد من يحمله؟ فقال: نعم، فحلمه ومشى معنا، فسمعنا الأذان، فقال الصبي: أذنّ المؤذن، واحتج أن أتطهر وأصلي، فإن رضيت، وإلا فأءمل السمك، ووضع الصبي السمك ومرّ.

فقال أبي: فنحن ألوى أن نتوكل في السمك. فدخلنا المسجد فصلينا، وجاء الصبي وصلى، فلما خرجنا فإذا بالسمك موضوع مكانه، فحمله الصبي ومضى معنا إلى دارنا.

فذكر والدي ذلك لوالدتي، فقالت: قل له حتى يقيم عندنا ويأكل معنا، فقلنا له، فقال: إني صائم، فقلنا: فتعود إلينا بالعشى، فقال: إذا حملت مرة في اليوم لا أحمل ثانياً، ولكني سأدخل المسجد إلى المساء، ثم أدخل عليكم، فمضى..

فلما أمسينا دخل الصبي، وأكلنا، فلما فرغنا دللناه على موضع الطهارة، ورأينا فيه أنه يؤثر الخلوة، فتركناه في بيت، فلما كان في بعض الليل وكان لقريب لنا بنتُ زمنة، فجاءت تمشي، فسألناها عن حالها، فقالت: قلت يارب بحرمة ضيفنا أن تعافيني، فقمت. قالت: فمضينا لنطلب الصبي، فإذا الأبواب مغلقة كما كانت، ولم نجد الصبي. فقال أبي: فمتهم صغير، ومتهم كبير.

سمعت محمد بن الحسين يقول: حدثنا أبو الحارث الخطابي قال: حدثنا

محمد ابن الفضل قال: حدثنا عليّ بن مسلم قال: حدثنا سعيد بن يحي البصري قال: أتيت عبد الواحد بن زيد وهو جالس في ظل، فقلت له: لو سألت الله أن يوسع عليك الرزق لرجوت أن يفعل: فقال: ربي أعلم بمصالح عباده، ثم أخذ حصتي من الأرض، ثم قال: اللّٰهُمَّ إن شئت أن تجعلها ذهباً فعلت، فإذا هي والله في يده ذهب، فألقاها إليّ وقال: أنفقها أنت فلا خير في الدنيا إلا للأخرة.

سمعت محمد بن عبد الله الصوفي يقول: سمعت الحسين بن أحمد الفارسي يقول: سمعت الرَّقيَّ يقول: سمعت أحمد بن منصور يقول: قال لي أستاذي أبو يعقوب السوسي: غسلتُ فريداً فأمسك إبهامي وهو على المغتسل. فقلت: يا بني خلِّ يدي؛ أنا أدري أنك لست بميت، وإنما هي نقلة من دار إلى دار.. فخلي يدي..



وسمعته يقول: سمعت أبا بكر أحمد بن محمد الطرسوسي يقول: سمعت إبراهيم ابن شيبان يقول: صحبني شاب حسن الإرادة، فمات، فاشتغل قلبي به جداً، وتوليت غسله، فلما أردت غسل يديه بدأت بشماله من الدهشة، فأخذها مني وناولني يمينه فقلت: صدقت يا بني، أنا غلطت.

وسمعته يقول: سمت أبا النجم المقري البرذعي بشيراز يقول: سمعت الراقي يقول: سمعت أحمد بن منصور يقول: سمعت أبا يعقوب السوسي يقول: جاءني مريد بمكة فقال: يا أستاذ، أنا غداً أموت وقت الظهر؛ فخذ هذا الدينار فاحفر لي بنصفه، وكفني بنصفه الآخر، ثم لما كان الغد جاء وطاف بالبيت، ثم تباعد ومات، فغسلته، وكفنته ووضعته في اللحد، ففتح عينيه، فقلت: أحياه بعد موت؟! فقال: أن حيٌّ، وكل محبٍ لله حي.

سمعت الشيخ أبا عبد الرحمن السلمي يقول: سمعت محمد بن الحسين البغدادي يقول: سمعت أبا علي بن وصيف المؤدب يقول: تكلم سهل بن عبد الله يوماً في الذكر فقال: أن الذاكر لله على الحقيقة لو هم أن يحيي الموتى لفعل، ومسح يده على عليلٍ بين يديه، فبرىء، وقام.

سمعت أبا عبد الله الشيرازي يقول: أخبرني علي بن إبراهيم بن أحمد قال: حدثنا عثمان بن أحمد قال: حدثنا الحسين بن عمر قال: سمعت بشر بن الحارث يقول: كان عمرو بن عُتبة يصلي والغمام فوق رأسه، والسباع حوله تحرك أذنابها.



وسمعته يقول: سمعت أبا عبد الله بن مفلح يقول: سمعت المغازلي يقول: سمعت الجنيد يقول: كانت معي أربعة دراهم فدخلت على السري وقلت: هذه أربعة دراهم حملتها إليك، فقال: أبشر يا غلام بأنك تُفلح؛ كنت أحتاج إلى أربعة دراهم؛ فقلت: " اللّٰهُمَّ ابعثها على يد من يفلح عندك " .



وسمعته يقول: حدثني إبرهيم بن أحمد الطبري قال: حدثنا أحمدبن يوسف قال: حدثناأحمد بن إبراهيم بن يحيي قال: حدثني أبي قال:حدثني أبو إبراهيم اليماني قال: خرجنا نسير على ساحل البحر مع إبراهيم بن أدهم فانتهينا إلى غيضة فيها حطب يابس كثير، وبالقرب منه حصن، فقلنا لإبراهيم بن أدهم: لو أقمنا الليلة هاهنا وأوقدنا من هذا الحطب؟ فقال: افعلوا فطلبنا النار من الحصن. فأوقدنا، وكان معنا الخبز فأخرجنا نأكل، فقال واحد منا: ماأحسن هذا الجمر، لو كان لنا لحم نشويه عليه؟! فقال إبراهيم بن أدهم: إن الله تعالى لقادر على أن يطعمكموه. فقال: فبينا نحن كذلك إذا بأسد يدر إيلاً فلما قرب منا وقع، فاندقت عنق، فقام إبراهيم

بن أدهم وقال: أذبحوه، فقد أطعمكم الله. فذبحناه.. وشوينا من لحمه والأسد واقف ينظر إلينا.

سمعت محمد بن الحسين يقول: سمعت أبا القاسم عبد الله بن علي الشجري يقول: سمعت حامداً الأسود يقول: كنت مع إبراهيم الخواص في البادية سبعة أيام على حالة واحدة، فلما كان السابع ضعفت، فجلست، فالتفت إلي وقال مالك؟ فقلت: ضعفت!! فقال: أيما أغلب عليك: الماء أو الطعام؟ فقلت: الماء، فقال: الماء وراءك.

فالتفت فإذا عين ماء كاللبن الحليب، فشربت وتطهرت، وإبراهيم ينظر ولم يقربه.



فلما أردت القيام هممت أن أحمل منه، فقال: أمسك؛ فإنه ليس مما يتزود منه.



سمعت أبا عبد الله بن عبد الله يقول: سمع أبا عبد الله الدباس البغدادي يقول: سمعت فاطمة أخت أبي علي الروذباري تقول: سمعت زينونة خادمة أبي الحسين النوري - وكانت تخدمه، وخدمت أبا حمزة، والجنيد - قالت: كان يوم بارد، فقلت للنوري: أحمل إليك شيئاً؟ فقال: نعم، فقلت: ماذا تريد؟ قال: خبز ولبن، فحملت، وكان بين يديه فحم، وكان يقلبها بيده وقد اشتغلت يده، فأخذ يأكل الخبز واللبنُ يسيل على يده وعليها سواد الفحم، فقلت في نفسي: ما أقذر أولياءك يا رب!! ما فيهم أحد نظيف!! قالت: فخرجت من عنده، فتعلقت بي امرأة وقالت: سرقت لي رزمة ثياب وجروني إلى الشرطيّ، فأخبر النوري بذلك، فخرج وقال للشرطي: لا تتعرضوا لها؛ فإنها وليّه من أولياء الله تعالى، فقال الشرطي: كيف أصنع

والمرأة تدّعى؟! قال: فجاءت جارية ومعها الرزمة المطلوبة، فاسترد النوري المرأة، وقال لها: تقولين بعد هذا ما أقذر أولياءك، قالت: فقلت قد تبت إلى الله تعالى.

سمعت محمد بن عبد الله الشيرازي يقول: سمعت محمد بن فارس الفارسي يقول: سمعت أبا الحسن خيراً النساج يقول: سمعت الخواص يقول: عطشت في بعض أسفاري، وسقطت من العطش فإذا أنا بماء رَيَّ على وجهي ففتحت عيني فإذا برجل حسن الوجه راكب دابة شهباء، فسقاني الماء، وقال: كن رديفي، وكنت بالحجاز فما لبثت إلا يسيراً، فقال لي: ما ترى؟ فقلت: أرى المدينة، فقال: أنزل وأقرىء رسول الله صلى الله عليه وسلم من السلام، وقل: أخوك الخضر يقرئك السلام.



سمعت الشيخ أبا عبد الرحمن السلمي يقول: سمعت محمد بن الحسن البغدادي يقول: قال أبو الحديد: سمعت المظفر الجصّاص يقول: كنت أنا ونصر الخراط ليلة في موضع فتذاكرنا شيئاً من العلم، فقال الخراط: إن الذكر لله تعالى فائدته في أول ذكره أن يعلم أن الله تعالى ذكره فبِذكر الله تعالى ذِكره. قال فخالفته، فقال: لو كان الخضر عليه السلام هاهنا لشهد بصحته. قال: فإذا نحن بشيخ يجيء بين السماء والأرض حتى بلغ إلينا وسلم وقال: صدق: الذاكرُ لله تعالى بفضل ذكر الله تعالى له ذكره، فعلمنا أنه الخضر، عليه السلام.



سمعت الأستاذ أبا علي الدقاق يقول: جاء رجل إلى سهل بن عبد الله وقال: إن الناس يقولون إنك تمشي على الماء. فقال: سل مؤذن المحلة، فإنه رجل صالح لا يكذب. قال: فسألته، فقال المؤذن: لا أدري هذا!! ولكنه كان في

بعض هذا الأيام نزل الحوض ليتطهر فوقع في الماء فلو لم أكن أنا لبقي فيه.
قال الأستاذ أبو علي الدقاق: إن سهلاً كان بتلك الحالة التي وصف بها، ولكن الله سبحانه يريد أن يستر أولياءه فأجرى ما وقع من حديث المؤذن والحوض ستراً لحال سهل، وسهل كان صاحب الكرامات.
وفي قريب من هذا المعنى ما حكي عن أبي عثمان المغربي قال: رأيته بخط أبي الحسين الجرجاني قال: أردت مرة أن أمضي إلى مصر، فخطر لي أن أركب السفينة، ثم خطر ببالي أني أعرف هناك، فخفت الشهرة، فمرّ المركب فبدا لي، فمشيت على الماء ولحقت بالمركب ودخلت السفينة والناس ينظرون، ولم يقل أحدإن هذا ناقض للعادة أو غير ناقض، فعرفت أن الولي مستور وإن كان مشهوراً.
ومما شاهدنا من أحوال الأستاذ ؟أبي علي الدقاق، رضي الله عنه؛ معاينة أنه كان به علة حرقة البول، وكان يقوم في ساعة غير مرة، حتى كان يجدد الوضوء غير مرة لركعتي فرض، وكان يحمل معه قارورة في طريق المجلس، وربما كان يحتاج إليها والطريق مرات ذاهباً وجائياً، وكان إذا قعد على رأس الكرسي يتكلم لا يحتاج إلى الطهارة ولو أمتد به المجلس زماناً طويلاً، وكنا نعاين ذلك منه سنين، ولم يقع لنا في حياته أن هذا شيء ناقض للعادة، وإنما وقع لي هذا وفتح عليَّ علمه بعد وفاته.
وفي قريب من هذا ما يحكى عن سهل بن عبد الله أن كان قد أصابته زمانه في آخر عمره، فكان ترد عليه القوة في أوقات الفرض فيصلي قائماً.
ومن المشهور أن عبد الله الوزان كان مقعداً، وكان في السماع إذا ظهر به وجد يقوم ويستمع.

سمعت محمد بن عبد الله الصوفي يقول: حدثنا إبراهيم بن محمد المالكي قال: حدثنا يوسف بن أحمد البغدادي قال: حدثنا أحمد بن أبي الحواري قال: حججت أنا وأبو سليمان الداراني، فبينا نحن نسير إذ سقطت السطيحة مني، فقلت لأبي سليمان فقدت السطيحة. وبقينا بلا ماء، وكان برد شديد، فقال أبو سليمان: يا راد الضلة.. ويا هادياً من الضلالة اردد علينا الضالة، فإذا واحد ينادي: من ذهبت له سطيحة؟ قال: فقلت: أنا.. فأخذتها، فبينا نحن نسير وقد تدّرَّعنا بالفراء من شدة البرد فإذا نحن بإنسان عليه طِمران وهو يترشح عرقاً، فقال أبو سليمان: تعالى ندفع إليك شيئاً مما علينا من الثياب، فقال: يا أبا سليمان أتشير إلي بالزهد وأنت تجد البرد؟ أنا أسيح في هذه البرية منذ ثلاثين سنة ما انتفضت، ولا ارتعدت، يلبسني الله في البرد فيحاً من محبته، ويلبسني في الصيف مذاق برد محبته.. ومرَّ.

وسمعته يقول: سمعت أبا بكر محمد بن علي التكريتي يقول: سمعت محمد ابن علي الكتاني بمكة يقول: سمعت الخواص يقول: كنت في البادية مرة، فسرت في سوط النهار،فوصلت إلى شجرة، وبالقرب منها ماء، فنزلت، فإذا بسبع عظيم أقبل، فاستسلمت، فلما قرب مني إذا هو يعرج، فحمحم وبرك بين يدي، ووضع يده في حجري، فنظرت فإذا يده منتفخة فيها قيح ودم، فأخذت خشبة وشققت الموضع الذي فيه القيح، وشددت علي يده خرقة، ومضى، فإذا أنا به بعد ساعة ومعه شبلان يبصبصان لي، وحملا إلي رغيفاً.

وسمعته يقول: حدثنا أحمد بن علي السائح قال: حدثنا محمد بن عبد الله

بن مطرف قال: حدثنا محمد بن الحسين العسقلاني قال: حدثنا أحمد بن أبي الحواري قال: اشتكى محمد بن السماك، فأخذنا ماءه وانطلقنا به إلى الطبيب، وكان نصرانياً.

قال: فبينا نحن نسير بين الحيرة والكوفة استقبلنا رجل حسن الوجه، طيب الرائحة، نقي الثوب، فقال لنا: إلى أين تريدان؟ فقلنا: نريد فلاناً الطبيب نريه ماء ابن السماك.

فقال: سبحان الله!! تستعينون على وليّ الله بعدو الله!!.. اضربوا به الأرض، وارجعوا إلى ابن السماك وقولوا له: ضع يدك على موضع الوجع وقل: " وبالحق انزلنا وبالحق نزل "ثم غاب عنا فلم نره.



فرجنا إلى ابن السماك فأخبرناه بذلك، فوضع يده على موضع الوجع وقال ما قال الرجل، فعوفي في الوقت، فقال: كان ذلك الخضر عليه السلام.



سمعت محمد بن الحسين يقول: سمعت عبد الرحمن بن محمد الصوفي يقول: سمعت عمي البسطامي يقول: كنا قعوداً في مجلس أبي يزيد البسطامي، فقال: قوموا بنا نستقبل ولياً من أولياء الله تعالى. فقمنا معه، فلما بلغنا الدرب فإذا إبراهيم بن شيبة الهروي، فقال له أبو يزيد: وقع في خاطري أن أستقبلك، وأشفع لك إلى ربي. فقال إبراهيم بن شيبة: ولو شفعت في جميع الخلق لم يكن بكثير، إنما هم قطعة طين! فتحير أبو يزيد من جوابه.



قال الأستاذ: وكرامة إبراهيم في استصغار ذلك أتم من كرامة أبي يزيد فيما حصل له في من الفراسة، وصدق له من الحالة في باب الشفاعة.

سمعت الشيخ أبا عبد الرحمن السلمي يقول: سمعت أبا بكر الرازي

يقول: سمعت يوسف بن الحسين يقول: سمعت ذا النون المصري يقول وقد سأله سالم المغربي عن أصل توبته، فقال: خرجت من مصر إلى بعض القرى، فنمت في الطريق، ثم انتبهت، وفتحت عيني، فإذا أنا بقبرة عمياء سقطت من شجرة على الأرض، فانشقت الأرض، فخر منها سكرجتان إحداهما من ذهب، والأخرى من فضة، وفي إحداهما سمسم، وفي الأخرى ماء ورد فأكلت من هذه، وشربت من هذه فقلت: حسبي.. تبت، ولزمت الباب إلى أن قبلني..

وقيل: أصاب عبد الواحد بن زيد فالج فدخل وقت الصلاة واحتاج إلى الوضوء، فقال: من هاهنا، فلم يجبه أحد فخلف فوت الوقت، فقال: يا رب أحللني من وثاقي؛ حتى أقضي طهارتي، ثم شأنك وأمرك. قال: فَصحَّ، حتى أكمل طهارته، ثم عاد إلى فراشه، وصال كما كان.

وقال أبو أيوب الحمال: كان أبو عبد الله الديلمي إذا نزل منزلاً في سفر عمد إلى حماره وقال في أذنه: كنت أريد أن أشدّك، فالآن لا أشدك، وأرسلك في هذه الصحراء؛ لتأكل الكلأ، فإذا أردنا الرحيل فتعال.. فإذا كان وقت الرحيل يأتيه الحمار.

وقيل: زوج أبو عبد الله الديلمي ابنته، واحتاج إلى ما يجهزها به، وكان له ثوب يخر به كل وقت فيشتري بدينار، فخرج له ثوب، فقال له البياع: إنه يساوي أكثر من دينار، فلم يزالوا يزيدون في ثمنه حتى بلغ مائة دينار، فجهزها..

وقال النضر بن شميل: ابتعت إزاراً فوجدته قصيراً فسالت ربي تعالى أن يمغط لي ذراعاً، ففعل، يمغط: أي يمد: من مغط القوس، وهو مده قال

النضر بن شميل: ولو استزدته لزادني.

وقيل: كان أمر بن عبد قيس سأل أن يهون عليه طهوره في الشتاء؛ فكان يؤتى به وله بخار، وسال ربه أن ينزِع شهوة النساء من قلبه فكان لا يبلي بهن، وسأله أن يمنع الشيطان من قلبه وهو في صلاته فلم يجبه إليه.

وقال بشر بن الحارث: دخلت الدار فإذا أنا برجل، فقلت: من أنت؟ دخلت داري بغير إذني، فقال: أخوك الخضر. فقلت: ادع الله لي. فقال: هون الله عليك طاعته؛ فقلت: زدني، فقال: وسترها عليك.

وقال إبراهيم الخواص: دخلت خربة في بعض الأسفار في طريق مكة فقيل؛ فإذا فيها سبع عظيم، فخفت، فهتف بي هاتف: اثبت؛ فإن حولك سبعين ألف ملك يحفظونك.

أخبرنا محمد بن الحسين قال: أخبرنا أبو الفرج الورثاني قال: سمعت أبا الحسن علي بن محمد الصيرفي يقول: سمعت جعفراً الدبيلي يقول: دخل النوري الماء فجاء لص فأخذ ثيابه، ثم إنه جاء ومعه الثياب وقد جفت يده؛ فقال النوري: قدر رد علينا الثياب فرُدَّ عليه يده. فعوفي.

وقال الشبلي: اعتقدت وقتاً أن لا آكل إلا من الحلال، فكنت أدور في البراري، فرأيت شجرة تين، فمددت يدي إليها لآكل، فنادتني الشجرة: إحفظ عليك عقدك، لا تأكل مني فأني ليهودي.

وقال أبو عبد الله بن خفيف: دخلت بغداد قاصداً إلى الحج وفي رأسي نخوة الصوفية، ولم آكل الخبز أربعين يوماً، ولم أدخل على الجنيد، وخرجت ولم أشرب الماء إلى زُبالة، وكنت على طهارتي، فرأيت طبياً على رأس البئر وهو يشرب، وكنت عطشان، فلما دنوت من البئر ولى الظبي، وإذا الماء في

أسفله.. فمشيت وقلت: يا سيدي، مالي محل هذا الظبي؟! فسمعت من خلفي: جربناك فما صبرت!! ارجع وخذ الماء.

فرجعت، فإذا البئر ملأى ماء، فملأت ركوتي وكنت أشرب منه وأتطهر إلى المدينة، ولم بنفسي.

ولما استقيت سمعت هاتفاً يقول: إن الظبي جاء بلا ركوة، ولا حبل، وأنت جئت مع الركوة والحبل!! فلما رجعت من الحج دخلت الجامع، فلما وقع بصر الجنيد عليّ قال: لو صبرت لنبع الماء من تحت رجلك، لو صبرت وصبر ساعة! سمعت حمزة بن يوسف السهمي الجرجاني يقول: سمعت أبا أحمد بن علي الحافظ يقول: سمعت أحمد بن حمزة بمصر يقول: حدثني عبد الوهاب - وكان من الصالحين - قال: قال محمد بن سعيد البصري: بينما أنا أمشي في بعض طرق البصرة إذ رأيت أعرابيا يسوق جملا، فالتفت فإذا الجمل وقع ميتاً، ووقع الرجل والقنب، فمشيت ثم التفتت فإذا الأعرابي يقول: يا مسبب كلّ سبب، ويا مولي من طلب، وردّ عليّ ما ذهب من جمل يحمل الرحل والقنب، فإذا الجمل قائم والرحل والقنب فوقه.



وقيل: إن شبلا المروذي اشتهى لحماً فأخذ بنصف درهم، فاستلبته منه حدأة في الطريق، فدخل شبل مسجداً ليصلي، فلما رجع إلى منزله قدمت امرأته إليه لحماً، فقال: من أيت هذا؟ فقالت: تنازعت حدأتان، فسقط هذا منهما، فقال شبل: الحمد لله الذي لم ينس شبلا، وإن كان شبلٌ كثيراً ينساه.

أخبرنا محمد بن عبد الله الصوفي قال: حدثنا عبد الواحد بن بكر الورثاني قال: سمعت محمد بن داود يقول: سمعت أبا بكر بن معمر يقول:

سمعت ابن أبي عبيد اليسري يحدّث عن أبيه أنه غزا سنة من السنين، فخرج في السرية، فمات المهر الذي كان تحته وهو في السرية، فقال: يا رب، أعرناه حتى نرجع إلى بسرى يعني: قريته، فإذا المهر قائم، فلما غزا ورجع إلى بسرى قال: يا بني، خذ السرج عن المهر، فقالت: إنه عرق فإن أخذت السرج عنه داخله الريح، فقال: يا بني، إنه عارية، قال: فلما أخذت السرج عنه وقع المهر ميتا.

وقيل: كان بعضهم نباشاً، فتوفيت امرأةٌ، فصلى الناس عليها وصلى هذا النباش؛ ليعرف القبر، فلما جنَّ عليه الليل نبش قبرها، فقالت: سبحان الله، رجل مغفور له يأخذ كفن امرأة مغفور لها؟! قال: هبي أنك مغفور لك، فأنا من أنا؟! فقالت: إن الله تعالى غفر لي ولجميع من صلى علي، وأنت قد صليت عليَّ. فتركتها ورددت التراب عليها، ثم تاب ارجل وحسنت توبته.

سمعت حمزة بن يوسف يقول: سمعت أبا الحسن إسماعيل بن عمرو بن كامل بمصر يقول: سمعت أبا محمد نعمان بن موسى الحيري بالحيرة يقول: رأيت ذا النون المصري وقد تقاتل اثنان: أحدهما من أولياء السلطان، والآخر من الرعية، فعدا الذي من الرعية عليه، فكسر ثنيته، فتعلق الجندي بالرجل وقال: بيني وبينك الأمير، فجازوا بذي النون، فقال الناس: اصعدوا إلى الشيخ؛ فصعدوا إليه، فعرفوه ما جرى، فأخذ السن، ثم بلها بريقه، وردّها إلى فم الرجل في الموضع الذي كانت فيه، وحرّك شفتيه، فتعلقت بإذن الله تعالى، فبقي الرجل يفتش فاه، فلم يجد الأسنان إلا سواء.

حثنا أبو الحسين محمد بن الحسين القطان ببغداد قال: حدثنا أبو علي إسماعيل بن محمد بن إسماعيل الصفار قال: حدثنا الحسين بن عرفة بن يزيد قال: حدثنا عبد الله بن إدريس الأودي، عن إسماعيل بن أبي خلد، عن أبي سيرة النخعي قال: أقبل رجل من اليمن.. فلما كان في بعض الطريق نفق حماره، فقالم وتوضأ، ثم صلى ركعتين، ثم قال: اللّهُمَّ إني جئت مجاهداً في سبيل ابتغاء مرضاتك، وأنا أشهد أنك تحيي الموتى وتبعث من في القبور، لا تجعل لأحد عليَّ منة، اليوم أطلب منك أن تبعث حماري. فقام الحمار ينفض أذنيه.



سمعت حمزة بن يوسف يقول: سمعت أبا بكر النابلسي يقول: سمعت أبا بكر الهمداني يقول: بقيت في برّية الحجاز أياماً لم آكل شيئاً، فاشتهيت باقلا حاراً وخبزاً من باب الطاق ؛ فقلت: أنا في ابرية وبيني وبين العراق مسافة بعيدة، فلم أتمَّ خاطري إلا وأعرابي من بعيد ينادي: باقلا حارٌّ وخبز. فتقدمت إليه فقلت عندك باقلا حار وخبز؟ فقال: نعم. وبسط مئزراً كان عليه، وأخرج خبزاً وباقلا، وقال لي: كل. فأكلت، ثم قال لي: كل. فأكلت، ثم قال لي: كل. فأكلت. فلما قال لي الرابعة، قلت: بحق الذي بعثك إليّ إلا ما قلت لي من أنت؟ فقال: أنا الخضر. وغاب عني فلم أره.



سمعت الشيخ أبا عبد الرحمن السلمي يقول: سمعت أبا العباس بن الخشاب البغدادي يقول: سمعت محمد بن عبد الله الفرغاني يقول: سمعت أبا جعفر الحداد يقول: جئت الثعلبية وهي خراب، ولي سبعة أيام لم آكل شيئاً، فدخلت القبة، وجاء قوم خراسانيون أصابهم جهد فطرحوا أنفسهم على باب القبة، فجاء أعرابي على راحلة وصبَّ تمراً بين أيديهم

فاشتغلوا بالأكل ولم يقولوا لي شيئاً، ولم يرني الأعرابي، فلما كان بعد ساعة. فإذا بالأعرابي، جاء وقال لهم: معكم غيركم؟ فقالوا: نعم، هذا الرجل داخل القبة. قال: فدخل الأعرابي، وقال لي: من أنت؟ لم لم تتكلم؟! مضيت، فعارضني إنسان فقال لي: قد خلقت إنساناً لم تطعمه. ولم يمكني أن أمضي، فتطوَّلت على الطريق، لأني رجعت عن أميال!! وصبّ بين يدي التمر الكثير، ومضى، فدعوتهم، فأكلوا وأكلت.

سمعت حمزة بن يوسف يقول: سمعت أبا طاهر الرقي يقول: سمعت أحمد ابن عطاء يقول: كلمني جمل؛ في طريق مكة رأيت جمالا والمحامل عليها، وقد مدّت أعناقها في الليل،فقلت: سبحان من يحمل عنها ما هي فيه، فالتفت إليّ جمل وقال لي: قل جلّ الله. فقلت جلّ الله.



سمعت محمد بن عبد الله الصوفي يقول: سمعت الحسن بن أحمد الفارسي يقول: سمعت الرقيّ يقول: سمعت أبا بكر بن معمر يقول: سمعت أبا ذرعة الجنبي يقول: مكرت بي امرأة فقالت: ألا تدخل الدار فتعود مريضاً؛ فدخلت فأغلقت الباب.. ولم أر أحد؛ فعلمت ما فعلت، فقلت: اللّٰهُمَّ سوّدها. فاسودت؛ فتحيرت. وفتحت الباب؛ فخرجت، فقلت: اللّٰهُمَّ ردها إلى حالها فردّها إلى ما كانت عليه.



سمعت حمزة بن يوسف يقول: سمعت أبا محمد الغطريفي يقول: سمعت السراج يقول: سمعت أبا سليمان الرومي يقول سمعت: خليلا الصياد يقول: غاب ابني محمد فوجدنا عليه وجداً شديداً؛ فأتيت معروفاً الكرخي فقلت: يا أبا محفوظ، غاب ابني وأمه واجدة عليه!! فقال: ما تشاء؟ فقلت: ادع الله أن يردّه فقال: اللّٰهُمَّ إن السماء سماؤك، والأرض أرضك.. وما

بينهما لك..ائت بمحمد..

قال خليل: فأتيت باب الشام فإذا هو واقف، فقلت: أين كنت يا محمد؟ فقال: يا أبت كنت الساعة بالأنبار.

قال الأستاذ أبو القاسم: واعلم أن الحكايات في هذا الباب تربو على الحصر. والزيادة على ما ذكرناه تخرجنا عن المقصود من الإيجاز؛ وفيما ذكرناه مقنع في هذا الباب.

**অনুবাদ:** হযরত সাঈদ বিন ইয়াহইয়া বসরী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: “অনেক কুরাইশ ব্যক্তি হযরত আবদুল ওয়াহিদ বিন জায়িদ [হযরত হাসান বসরী রাহমাতুল্লাহি আলাইহির খলিফা] রাহমাতুল্লাহি আলাইহির দরবারে উপস্থিত হতেন। একদিন তারা এসে তাঁকে বললেন: ‘আমরা অপর্যাপ্তি ও প্রয়োজনের স্বল্পতার আশঙ্কা করছি।’ তিনি আকাশের দিকে মাথা উত্তোলন করে বললেন, ‘হে আল্লাহ! আমি আপনার সর্বোচ্চ নামসহ ভিক্ষা প্রার্থনা করছি। এসব নামের মাধ্যমে আপনি স্বীয় বন্ধুদের মধ্যে যাকে ইচ্ছা তার প্রতি দয়াপরবশ হন। এগুলোর মাধ্যমে আপনি আপনার আপনজনদের মধ্যে যাঁরা পবিত্র তাঁদেরকে পথপ্রর্দশন করেন। আপনি আমাদেরকে দৈনিক প্রয়োজনীয় বস্তু প্রদান করেন। আপনিই হৃদয়ের সঙ্গে শয়তানের সম্পৃক্ততা থেকে আমরা ও আমাদের সাথীদেরকে রক্ষা করেন। কারণ আপনি সর্বাধিক করুণাময় দাতা, যাঁর হিতসাধনের নেই কোনো শুরু কিংবা শেষ। এখনই, হে আমার প্রভু! এখনই!’ তারপর আমরা শুনতে পেলাম ছাদের মধ্যে ঝনঝনানি শব্দ হচ্ছে। দিনার ও দিরহামের বর্ষণ শুরু হয়েছে! হযরত জাহিদ রাহমাতুল্লাহি আলাইহি বললেন, ‘আল্লাহ তা’আলা আপনাদেরকে সবকিছু ছাড়া যথেষ্ট দিয়েছেন।’ কুরাইশরা এই অর্থ সংগ্রহ করলেন। কিন্তু হযরত জাহিদ কিছুই নিলেন না।”

হযরত খাত্তানী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: “মক্কা মুকারমায় একজন সুফির সাথে আমার সাক্ষাৎ ঘটে যাকে ইতোমধ্যে দেখি নি। তিনি কাবা শরীফের নিকটে এসে বললেন, ‘হে আল্লাহ! তাঁরা [অর্থাৎ কাবাঘর তওয়াফরতরা] কি দু’আ করছেন আমি জানি না!’ কেউ তাঁকে বললো, ‘এই কাগজ টুকরোর প্রতি

তাকাও!’ কিন্তু হঠাৎ করে ঐ কাগজের টুকরো আকাশে উড়ে গায়েব হয়ে গেল।”

হযরত আবু আবদুল্লাহ বিন জাল্লা রাহমাতুল্লাহি আলাইহি বলেন: “একদিন আমার আম্মার মনে চাইলো মাছ খাবেন। তিনি আমার পিতাকে বাজার থেকে মাছ ক্রয় করার জন্য অনুরোধ জানালেন। পিতা বাজারে গেলেন। আমিও তাঁর সাথে ছিলাম। একটি বড় মাছ ক্রয় করে আব্বা অপেক্ষা করছিলেন মাছটি কারো দ্বারা বহন করে বাড়িতে নিয়ে আসবেন। দু’টি ছেলে আসলো। এর একটিকে বহনের জন্য বললেন। সে রাজি হলো। কিছুদূর অগ্রসর হতেই আযান শুনা গেলো। ছেলে বললো, আমাকে নামায আদায় করতে হবে। আল্লাহর উপর ভরসা রেখে আমরা মাছটি রাস্তায় রেখেই নামাযে চলে গেলাম। নামায শেষে ফিরে এসে দেখলাম মাছটি সেখানেই আছে। আমরা বাড়িতে পৌঁছুলাম। আম্মা ছেলেকে খাবার খাওয়াতে চাইলে বললো, আমি রোযা রেখেছি। আব্বা বললেন, ঠিক আছে, তুমি এখানে ইফতার করে যাবে। বললো, আমি মসজিদে যেয়ে বাকি সময় কাটিয়ে দেবো। ইফতারের সময় এসে আমাদের সাথে খেলো। ছেলেটি অযু করতে চাইলে তাকে অযুর জায়গা দেখিয়ে দিলাম। অযু সেরে সে একটি কক্ষে ঢুকে ইবাদতে মশগুল হয়ে গেল।



আমাদের এক আত্মীয়ের পক্ষাঘাত রোগে আক্রান্ত একটি মেয়ে ছিলো। লক্ষ্য করলাম সে পায়ে হেটে আমাদের নিকট এসেছে! তাকে জিজ্ঞেস করা হলো, তুমি কিভাবে সুস্থ হলে? বললো: ‘আমি দুআ করলাম, হে আল্লাহ! আমাদের এ বাড়ির মেহমানের ওয়াসিলায় আমাকে সুস্থ করুন যাতে আমি দাঁড়াতে পারি। আল্লাহর অপার মহিমায় আমি সাথে সাথে সুস্থ হয়ে গেছি!’ আমরা সাথে সাথে ঐ কক্ষের দরজায় গেলাম যেখানে ছেলেটি ইবাদতরত ছিলো। দরজা আগের মতো বন্ধ ঠিকই আছে কিন্তু ভেতরে কেউই ছিলো না। আমার পিতা মন্তব্য করলেন: ‘আল্লাহর বন্ধুদের মধ্যে ছোট ও বড় উভয়েই আছেন!’”



হযরত ইয়াহইয়া বসরী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: “আমি হযরত আবদুল ওয়াহিদ বিন জায়িদ রাহমাতুল্লাহি আলাইহির সঙ্গে সাক্ষাৎ করতে গেলাম। তিনি তখন ছায়ার মধ্যে বসে বিশ্রাম নিচ্ছিলেন। আমি তাঁকে জিজ্ঞেস করলাম: ‘আপনি যদি আল্লাহর নিকট তাঁর অনুগ্রহ পেতে আবদার জানান, তাহলে নিশ্চয়ই তিনি সাড়া দেবেন, নয় কি?’ তিনি বললেন, ‘আমার প্রভু তাঁর গোলামদের

দেখভালের ব্যাপারে অধিক অবহিত।' তিনি কয়েকটি শিলাখণ্ড হাতে তুলে নিলেন। বললেন: 'হে আমার প্রভু! আপনি যদি চান এগুলোকে স্বর্ণে পরিণত করতে, তাহলে তা-ই করুন!' সুবহানাল্লাহ! দেখা গেলো ওগুলো স্বর্ণে পরিণত হয়ে গেছে। তিনি আমার দিকে সবগুলো ছুড়ে মেরে বললেন, 'এগুলো [সাদক্বা] হিসাবে খরচ করো! মনে রেখো, এ পৃথিবীর কোনো আমলই ভালো নয় শুধু ওগুলো ছাড়া, যা পরকালের জন্য করা হয়।'"

হযরত শায়খ আবু ইয়াকুব সুসী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আমি একজন সুফি মুরীদের মরদেহ খাটের উপর রেখে গোসল দিচ্ছিলাম। এক পর্যায়ে সে আমার বৃদ্ধাঙ্গুলি ধরে ফেললো। বললাম, হে পুত্র! আমাকে ছেড়ে দাও। আমি জানি বাস্তবে তুমি মৃত নও। এটা [মৃত্যু] এক অবস্থা থেকে আরেকটিতে পরিবর্তন মাত্র।' সাথে সাথে সে আমাকে ছেড়ে দিল।" হযরত ইব্রাহিম বিন শাইবান রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "একজন যুবক আধ্যাত্মিকভাবে আমার একান্ত আপনজন ছিলো। সে মারা গেলো। আমার হৃদয়ে তার জন্য ভীষণ ব্যথা অনুভব করলাম। তার মরদেহ গোসল দেওয়ার সময়, প্রথমেই [অযু করাতে যেয়ে] হাত ধুইতে যাচ্ছিলাম। অতিরিক্ত শোকাহত হওয়ায় [ভুলে] প্রথমে তার বাম হাত ধৌত করতে উদ্যোত হলাম। সে সাথে সাথে তার বাম হাত সরিয়ে নিল এবং ডান হাত বাড়িয়ে দিল। আমি বললাম, 'হে আমার পুত্র! তুমি ঠিকই করছো। আমি ভুল করে ফেলছিলাম।'" হযরত আবু ইয়াকুব সুসী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "মক্কা মুকাররমায় তরীকতের রাস্তায় প্রাথমিক স্তরের একজন সুফি এসে আমাকে বললেন, 'ইয়া শায়খী! আমি আগামীকাল মারা যাবো। এই দিনারটি নিন, এর অর্ধেক আমার কবর খুঁড়তে ও বাকি অর্ধেক কাফনের জন্য ব্যয় করবেন।' পরের দিন তিনি আসলেন, কাবা শরীফ তাওয়াফ করেই মৃত্যুবরণ করলেন। আমি তার অসিয়তমতো কাফন পরিয়ে জানাযা শেষে দাফন করলাম। করবে রাখার পরমুহূর্তেই তিনি চোখ দু'টো খুলে আমার দিকে তাকালেন। আমি জিজ্ঞেস করলাম, 'একি! আপনি বুঝি জীবিত আছেন?' তিনি বললেন, 'আমি জীবিত অবশ্যই। আল্লাহর প্রত্যেক প্রেমিকই তো জ্যান্ত!'"

হযরত ওয়াসিফ মুয়াদ্দিব রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "একদিন হযরত সাহল বিন আবদুল্লাহ তুসতরী রাহমাতুল্লাহি আলাইহি আল্লাহর জিকিরের উপর বয়ান পেশ করছিলেন। তিনি বললেন, 'যদি কেউ সত্যিকার অর্থে আল্লাহর জিকির

করতে পারে এবং মৃতকে জীবিত করার ইচ্ছা করে তাহলে সে তা পারবে।’ এরপর তিনি এক রোগাক্রান্ত ব্যক্তির শরীরে হাত বুলালেন। লোকটি সুস্থ হয়ে দাঁড়িয়ে গেলেন।” হযরত বিশর বিন হারিস রাহমাতুল্লাহি আলাইহি বলেন: “যখন হযরত আমর বিন উৎবা রাহমাতুল্লাহি আলাইহি দু’আ করতেন তখন একখণ্ড মেঘ এসে তাঁকে ছায়া দান করতো। সিংহরা এসে তার চতুর্দিকে নিজেদের লেজ নড়াচড়া করে ঘোরাফেরা করতো।” হযরত জুনাইদ বাগদাদী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: “আমার নিকট চারটি দিরহাম ছিলো। আমি হযরত শায়খ সিররি সাক্বাতি রাহমাতুল্লাহি আলাইহিকে দেখতে গেলাম। বললাম: ‘শায়খী! এই চারটি দিরহাম আপনার জন্য হাদিয়া স্বরূপ এনেছি।’ তিনি বললেন, ‘হে সন্তান! আমি তোমাকে সুসংবাদ দিচ্ছি। তুমি সফল হবে। আমার চার দিরহামের প্রয়োজন ছিলো। এজন্য আমি দু’আ করেছিলাম: হে আল্লাহ! আপনি এই দিরহামগুলো আমার নিকট পাঠিয়ে দেন এমন এক ব্যক্তির মাধ্যমে যিনি আপনার সফল বান্দা হবেন!’”



হযরত আবু ইব্রাহিম ইয়ামনী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: “একদিন হযরত ইব্রাহিম বিন আদহাম রাহমাতুল্লাহি আলাইহির সঙ্গে আমরা ক’জন একটি সফরে ছিলাম। সমুদ্র সৈকতের উপর চলাকালে একটি ঝোপের কাছে আসলাম যেখানে ছিলো অনেক লাকড়ি। অদূরে একটি কেল্লাও দেখতে পেলাম। কেউ একজন হযরতকে বললেন: ‘এখানে অনেক লাকড়ি আছে। রাত কাটানোর জন্য বেশ সুবিধাজনক মনে হচ্ছে। আমরা চাইলে অগ্নি প্রজ্জ্বলিত করতে পারি। কি বলেন হযরত?’ তিনি রাজী হলেন। আমরা কেল্লার একজনের নিকট আগুন ধার দিতে বললাম। এরপর অগ্নি প্রজ্জ্বলিত করলাম। আমাদের সাথে কিছু রুটি ছিলো। এগুলো বের করলাম। সাথী একজন বললেন, ‘এই অঙ্গারগুলো কী সুন্দর! যদি আমাদের নিকট কিছু মাংস থাকতো, তাহলে এগুলোর উপর পুড়ে রান্না করে খেতাম!’ হযরত ইব্রাহিম বললেন, ‘আল্লাহ তা’আলা ইচ্ছা করলে তোমাদেরকে খাওয়াতে পারেন!’ সাথে সাথে দেখলাম, একটি সিংহ হরিণকে তাড়া দিতে দিতে আমাদের দিকে ছুটে আসছে। হরিণটি কাছে এসেই পড়ে গেল। তার ঘাড় ভেঙ্গে গেছে। ইব্রাহিম আদহাম রাহমাতুল্লাহি আলাইহি দাঁড়িয়ে গেলেন। বললেন: ‘এটা জবাই করো! আল্লাহ তা’আলা তোমাদের জন্য খাবার প্রেরণ করেছেন!’ সুতরাং আমরা এটি জবাই করে মাংস বুনতে শুরু করলাম। ঐদিকে সিংহটা কিছু দূরে দাঁড়িয়ে সবকিছু দেখলো।”

হযরত হামিদ আসওয়াদ রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "চারটি শর্তসাপেক্ষে আমি হযরত ইব্রাহিম খাওয়াজ রাহমাতুল্লাহি আলাইহির সঙ্গে মরুভূমিতে সফরে ছিলাম। এই শর্তগুলোর সবক'টি তখনো অপরিবর্তিত ছিলো। সপ্তম দিনে কিন্তু অনাহারে থাকার কারণে দুর্বল হয়ে বসে পড়ি। তিনি জানতে চাইলেন: 'তোমার কি হয়েছে?' বললাম, 'হযরত! দুর্বলতা আমাকে আড়ষ্ট করেছে।' বললেন, 'কোন্‌টি তোমার বেশি দরকার, খাবার না পানি?' বললাম, 'পানি।' তিনি তখন বললেন, 'পানি তোমার পেছনেই আছে!' আমি ফিরে তাকিয়ে দেখি সত্যিই মিষ্টি পানির ফোয়ারা দেখাচ্ছে। যেনো তাজা দুধ। আমি পিপাসা মিটিয়ে পান করলাম ও অযু সারলাম। হযরত খাওয়াজ রাহমাতুল্লাহি আলাইহি সবকিছু দেখলেন কিন্তু কাছে আসলেন না। সেখান থেকে পুনরায় রওয়ানা হওয়ার পূর্বে কিছু পানি সাথে নিয়ে যেতে ইচ্ছা হলো। তিনি বললেন, 'এটা করো না। এই পানি সাথে নিয়ে যাওয়ার জন্য আসে নি।'"



হযরত আবুল হুসাইন নূরী রাহমাতুল্লাহি আলাইহির খাদিমা জাইতুনা [যিনি হযরত আবু হামযা বাগদাদী ও হযরত জুনাইদ বাগদাদী রাহমাতুল্লাহি আলাইহিমারও খাদিমা ছিলেন] বলেন: "দিনটি ছিলো খুব ঠাণ্ডা। আমি হযরত নূরীকে জিজ্ঞেস করলাম গরম কিছু দেবো কি না? বললেন, 'হ্যাঁ'। জিজ্ঞেস করলাম, 'কি চাচ্ছেন?' বললেন, 'দুধ ও রুটি।' আমি এগুলো নিয়ে আসলাম।



হযরতের সামনে কিছু কয়লার ছাই ছিলো। তিনি কি একটা দিয়ে এ ছাইটুকু নড়াচড়া করছিলেন। ফলে ছাই বাতাসে উড়ছিলো। রুটি খাওয়ার সময় হযরতের হাতে কিছু দুধ পড়ে গেলো ও ছাইয়ের সঙ্গে মিশে সমস্ত হাত কালো করে দিল। আমি মনে মনে বললাম, 'ইয়া আল্লাহ! তোমার বন্ধুরা কতো নোংরা! তাদের মধ্যে কেউ পরিচ্ছন্ন নেই!' কিছুক্ষণ পর আমি বাইরে চলে আসলাম। হঠাৎ এক মহিলা আমাকে ধরে চিৎকার দিতে লাগলো: 'তুমি আমার কাছ থেকে এক গাটরি কাপড় চুরি করেছো!' সাথে সাথে কয়েকজন এসে আমাকে ধরে টেনে নিয়ে গিলো আইনশৃঙ্খলা বাহিনীর কর্মকর্তার কাছে। হযরত নূরী রাহমাতুল্লাহি আলাইহি খবর পেয়ে কর্মকর্তার নিকট চলে আসলেন। বললেন, 'একে রাখবেন না, সে আল্লাহ ত'আলার একজন ওয়ালিয়া।' কর্মকর্তা বললেন, 'কিন্তু হযরত, আমি কি করতে পারি? সে তো চুরি করেছে বলে ঐ মহিলা অভিযোগ করেছেন।' একটু পরই আরেক দাসি এক গাটরি কাপড় নিয়ে আসলো। এই গাটরিই ঐ মহিলা খুঁজছিলেন। সুতরাং আমি ছাড়া পেলাম। বাড়িতে ফিরে আসার

পর হযরত নূরী রাহমাতুল্লাহি আলাইহি আমাকে বললেন: 'তুমি এখনো ভাবো, আল্লাহর ওয়ালিরা নোংরা?' বললাম, 'হযরত! এই ধারণার কারণে আমি ইতোমধ্যে আল্লাহ তা'আলার দরবারে তাওবাহ করেছি!'"

হযরত ইব্রাহিম খাওয়াস রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আমার এক সফরের সময় খুব বেশি পিপাসার্ত হয়ে পড়লাম। আমি এর তীব্রতা হেতু অজ্ঞান হয়ে পড়ে গেলাম। হঠাৎ লক্ষ্য করলাম, আমার মুখের উপর পানি পড়ছে। চোখ খুলে তাকিয়ে দেখি বাদামি-ধূসর রঙের একটি ঘোড়ায় আরোহণরত এক সুদর্শন পুরুষ আমার নিকটে। তিনি আমাকে পানি পান করতে দিলেন। এরপর বললেন, 'আমার সাথে ঘোড়ায় আরোহণ করো!' কিছুক্ষণ অতিবাহিত হওয়ার পর ঘোড়া থেমে গেলো। দেখলাম আমরা হিজায অঞ্চলে পৌঁছে গেছি। তিনি জিজ্ঞেস করলেন, 'তুমি সামনে কি দেখছো?' জবাব দিলাম, 'মদীনা মুনাওয়ারা'। বললেন, 'ঘোড়া থেকে নামো! যাও, আল্লাহর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে সালাত ও সালাম জানাও। তাঁকে বলবে, আপনার ভাই খিজির আপনার প্রতি দরূদ ও সালাম পেশ করেছেন।'"



হযরত মুজাফফর জাস্‌সাস রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আমি এক রাতে হযরত নাসির খাররাত রাহমাতুল্লাহি আলাইহির সঙ্গে কোথাও অবস্থান করছিলাম। আমরা সুফিদের জ্ঞান সম্পর্কে আলোচনায় ছিলাম। খাররাত রাহমাতুল্লাহি আলাইহি আল্লাহর জিকির সম্পর্কে মতামত পেশ করলেন, 'যখন কেউ আল্লাহর জিকিরে লিপ্ত হয়, তখন শুরুতেই তাকে বিশ্বাস রাখতে হবে যে, আল্লাহ তা'আলা প্রথমে তাকে স্মরণ করেছেন বলেই সে জিকির করতে সক্ষম হচ্ছে।' আমি এতে দ্বিমত পোষণ করলাম। তিনি বললেন, 'যদি খিজির আলাইহিস্‌সালাম এখানে আসতেন তাহলে তিনিও দেখতে আমার সঙ্গে একমত হচ্ছেন।' হঠাৎ লক্ষ্য করলাম, এক বৃদ্ধ আমাদের সম্মুখে হাজির হয়েছেন। তিনি বাতাসের উপর ভর করে দাঁড়িয়ে বললেন, 'তিনি [খাররাত রাহ.] সত্য বলেছেন। যে কেউ আল্লাহ তা'আলার জিকির করে, সে এই জিকিরকে প্রাপ্ত হয় আল্লাহ সুবহানাহু ওয়াতা'আলা যখন তাকে দয়া করে স্মরণ করেন।' তিনি অদৃশ্য হয়ে গেলেন। আমরা উভয়ে এটা বুঝতে পারলাম যে, তিনি ছিলেন হযরত খিজির আলাইহিস্‌সালাম।"

আমি হযরত শায়খ আবু আলী দাক্কাক রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি: "এক ব্যক্তি হযরত সাহল বিন আবদুল্লাহ তুশতরী রাহমাতুল্লাহি আলাইহির নিকট যেয়ে বললো: 'মানুষ বলে আপনি নাকি পানির উপর দিয়ে হেঁটে যেতে পারেন?' হযরত সাহল বললেন: 'এ ব্যাপারে এখানকার মুয়াজ্জিনকে জিজ্ঞেস করে দেখতে পারো। তিনি একজন সত্যবাদী লোক, মিথ্যা বলবেন না।' সুতরাং লোকটি মুয়াজ্জিনকে হযরত তুশতরী রাহমাতুল্লাহি আলাইহি সম্পর্কে জিজ্ঞেস করলো। মুয়াজ্জিন বললেন: 'আমি [পানির উপর দিয়ে হাঁটা] এ সম্পর্কে কিছুই জানি না। বরং ক'দিন আগে দেখলাম, তিনি অযু করতে পুকুরঘাটে গিয়েছেন। পা পিছলে পড়ে গেলেন পানিতে। আমি যদি সেখানে থাকতাম না তাহলে হয়তো তিনি ওখানেই রয়ে যেতেন!'"



এরপর হযরত দাক্কাক রাহমাতুল্লাহি আলাইহি মন্তব্য করলেন, "সাহল রাহমাতুল্লাহি আলাইহি অবশ্যই কারামাতওয়ালা বুজুর্গ ছিলেন। তবে আল্লাহ তা'আলা তাঁর ওয়ালিদের গোপনীয়তা রক্ষা করে থাকেন। তিনি মুয়াজ্জিনের বর্ণনা দ্বারা হযরতের আসল পরিচয় লুকিয়ে রাখলেন। কারণ, সাহল তো কারামাতের অধিকারী এক মহান ওয়ালি ছিলেন।"



হযরত আবু উসমান মাগরিবী রাহমাতুল্লাহি আলাইহি অনুরূপ একটি বর্ণনা দিয়েছেন। তিনি বলেন, আমি হযরত আবুল হাসান জুরজানি রাহমাতুল্লাহি আলাইহির হাতের লেখা একটি নিজের ঘটনা পাঠ করেছি। এতে লিখা ছিলো: "আমি একদা মিসরে যেতে ইচ্ছা করলাম। ভাবলাম জাহাজে ভ্রমণ করবো। কিন্তু পরমুহূর্তেই মনের মধ্যে একথার উদ্রেক হলো যে, আমাকে তো ওখানকার সবাই চিনে। একসময় আমি সুনাম অর্জনে ব্যস্ত ছিলাম। এদিকে একটি জাহাজ এলো। ঘাটে না ভিড়ায় আমি পানির উপর দিয়ে হেঁটে জাহাজে আরোহণ করলাম। অনেকে আমার এ অস্বাভাবিক কাজটি দেখলো। কিন্তু কেউ তো বললো না, এটা এক আশ্চর্য কারামাত! আমি বুঝতে পারলাম আল্লাহ তা'আলা তাঁর বন্ধুজনদের সর্বদাই নিরাপদ রাখেন।"



হযরত শায়খ আবু আলী দাক্কাক রাহমাতুল্লাহি আলাইহির কিছু কিছু কারামাত আমরা স্বচক্ষে দেখেছি। হযরতের মূত্রাশয়ে একবার রোগ হলো। ঘণ্টায় কয়েকবার প্রস্রাব করতে হতো। এমনকি দু'রাকাআত নামায পড়েই পুনরায় অযু করা জরুরী হয়ে পড়লো। দারস প্রদানের জন্য রাস্তায় বের হলে সাথে নিতেন

প্রস্রাব করার বোতল। যাওয়া এবং আসার সময় কয়েকবার প্রস্রাব করতে হতো। কিন্তু আশ্চর্যের বিষয়, যখন তিনি দারসে বসে বক্তব্য শুরু করতেন তখন তাঁর রোগের প্রকোপ মোটেই থাকতো না। তিনি অনেক সময়ব্যাপী বক্তব্য পেশ করে যেতেন, প্রস্রাবের বেগ পরিলক্ষিত হতো না। আমরা তাঁর এ ব্যাপারটি অনেক বছর যাবৎ দেখেছি। তিনি জীবিত থাকতে আমাদের ধারণায়ই আসে নি যে, এটি একটি অস্বাভাবিক ব্যাপার ছিলো। হযরতের মৃত্যুর পর বিষয়টি আমি অনুধাবন করলাম। অনুরূপ বর্ণনা মিলে হযরত সাহল বিন আবদুল্লাহ তুশতরী রাহমাতুল্লাহি আলাইহি সম্পর্কেও। শেষ জীবনে তিনি পক্ষাঘাত রোগে আক্রান্ত হন। অথচ নামাযের সময় তাঁর শারীরিক শক্তি-সামর্থ স্বাভাবিক হয়ে যেতো। এমনকি তিনি দাঁড়িয়ে নামায আদায় করতে পারতেন।

হযরত আবদুল্লাহ ওয়াযযান রাহমাতুল্লাহি আলাইহি সম্পর্কে মশহুর একটি ব্যাপার সবার জানা ছিলো। তিনি পক্ষাঘাতে আক্রান্ত হয়ে শরীরের চেতনা হারান। কিন্তু সামা' শ্রবণের সময় তিনি কোত্থেকে শক্তি পেয়ে যেতেন এবং সকলের মতো দাঁড়িয়ে শরীর নড়াচড়াও করতে পারতেন।



হযরত আহমদ বিন আবি হাওয়ারী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আমি হযরত আবু সুলাইমান দারামী রাহমাতুল্লাহি আলাইহির সঙ্গে পবিত্র হজ্জ পালনে যাই। পথিমধ্যে আমার চামড়ার পানির থলেটি হারিয়ে যায়। হযরত দারামীকে বললাম, 'হুজুর! আমার পানির থলেটি হারিয়ে গেছে।' সুতরাং আমরা পানি ছাড়াই এগিয়ে চললাম। আবহাওয়ার অবস্থা ছিলো খুব ঠাণ্ডা। হযরত দারামী রাহ. বললেন: 'হে আল্লাহ! আপনি চাইলে হারানো জিনিস ফিরে দিতে পারেন। আপনি যাকে চান, পথভ্রষ্টতা থেকে বাঁচিয়ে রাখেন। আপনি অনুগ্রহ করে আমাদের পানির থলেটি ফিরিয়ে দেন।' হঠাৎ শুনলাম এক ব্যক্তি চিৎকার দিয়ে বলছে: 'পানির-চামড়া কে হারিয়েছে?' আমি চিৎকার দিয়ে বললাম, 'আমি! আমি হারিয়েছি।' সুতরাং থলেটি ফিরে পেলাম।



আমাদের যাত্রা পুনরায় শুরু হলো। প্রচণ্ড ঠাণ্ডা ছিলো, তাই নিজেদেরকে যেটুকু সম্ভব কাপড় দ্বারা আবৃত করে চললাম। পথিমধ্যে এক ব্যক্তির সঙ্গে সাক্ষাৎ হলো। তার পরনে ছিলো ত্যানা। অথচ তার শরীর থেকে ঘর্ম ঝরে পড়ছিলো। হযরত আবু সুলাইমান তাকে বললেন: 'আসুন, আপনিও আমাদের গরম কাপড় পরে ঠাণ্ডা শরীর কিছুটা উষ্ণ করুন!' লোকটি প্রতিক্রিয়ায় বললেন: 'হে আবু

সুলাইমান! ঠাণ্ডা অনুভব করার পরও আপনি কিভাবে আমাদেরকে আত্মবিলুপ্তি সম্পর্কে দিক-নির্দেশনা দেবেন? আমি এই বিরানভূমির উপর দীর্ঘদিন যাবৎ ভ্রমণ করে আসছি। কিন্তু কখনো থর থর করে কাঁপি নি কিংবা উত্তেজিত হই নি। ঠাণ্ডা মওসুমে আল্লাহ তা'আলা আমাকে বস্ত্রাবৃত করেন তাঁর মুহাব্বাতের উষ্ণতা দ্বারা। গরমের সময় তিনি আমাকে দান করেন তাঁর মুহাব্বাতের শীতল স্বাধের বস্ত্র।' একথা বলে তিনি চলে গেলেন।"

হযরত ইব্রাহিম খাওয়াস রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আমি একবার দিন দুপুরের সময় মরুভূমিতে হাটছিলাম। একটি বৃক্ষের নিকট এসে দেখলাম কাছেই পানির ঝরণা দেখাচ্ছে। সুতরাং সেখানেই তাঁবু গাড়লাম। হঠাৎ লক্ষ্য করলাম, একটি সিংহ আমার দিকে আসছে। নিজের অবস্থা ভাগ্যের উপর ছেড়ে পালিয়ে না যেয়ে বসেই রইলাম। সিংহ যখন কাছে আসলো, লক্ষ্য করলাম সে খুঁড়ে খুঁড়ে হাঁটছে। আমার কাছে এসে বসে পড়লো। তার কণ্ঠে যেনো আর্তনাদের সুর। আমার সামনে মাথা নত করে তার থাবা আমার কোলে রাখলো। দেখলাম এটা ফুলে গেছে। এক যায়গায় পুঁজ ও রক্ত জমাট বেধে আছে। আমি এক টুকরো শানদার কাষ্ঠখণ্ড দ্বারা ঐ জায়গাটিতে একটি ছোট্ট ছিদ্র করলাম। এতে দূষিত পুঁজ ও রক্তটুকু বেরিয়ে আসলো। এরপর এক টুকরো কাপড় দ্বারা ক্ষত জায়গাটুকু বেধে দিলাম। সিংহটি চলে গেলো। কিছুক্ষণ পরই কিন্তু তার দু'টি শাবক নিয়ে ফিরে আসলো। ওরা আমার উদ্দেশ্যে লেজ তুলে নাড়তে থাকে। তারা নিয়ে এসেছে আমার জন্য এক টুকরো রুটিও।"



হযরত আহমদ বিন আবি হাওয়ারি রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "হযরত মুহাম্মদ বিন সাম্মাক নিজের স্বাস্থ্য সম্পর্কে আমাদের নিকট অভিযোগ করলেন। আমরা তার প্রস্রাব সংগ্রহ করে একজন খ্রিস্টান ডাক্তারের নিকট যাত্রা করলাম। হিরা ও কুফার [ইরাকের দু'টি শহর] মধ্যখানে পৌঁছার পর সুদর্শন এক ব্যক্তির সাথে সাক্ষাৎ ঘটলো। তার পরনে পরিস্কার বস্ত্রাদি ছিলো। শরীর থেকে বেরিয়ে আসছিলো সুঘ্রাণ। তিনি জিজ্ঞেস করলেন, 'আপনারা কোথায় যাচ্ছেন?'। জবাব দিলাম, 'আমরা অমুখ খ্রিস্টান ডাক্তারের নিকট ইবনে সাম্মাকের প্রস্রাব নিয়ে যাচ্ছি। তিনি অসুস্থ।' তিনি অভিযোগ করে বললেন: 'আপনারা আল্লাহর এক বন্ধুর জন্য সাহায্য চাইতে যাচ্ছেন আল্লাহ তা'আলার এক দুশমনের কাছে! এই

বোতলটি ভেঙ্গে ফেলুন! ইবনে সাম্মাকের নিকট ফিরে যান! তাঁকে বলবেন: 'যে যায়গায় ব্যথা পাচ্ছেন সেখানে আপনার হাত রাখুন ও বলুন:

وَبِالْحَقِّ أَنْزَلْنَاهُ وَبِالْحَقِّ نَزَلَ

অর্থাৎ: "আমি সত্যসহ এটা [কুরআন] নাযিল করেছি এবং সত্যসহ এটা নাযিল হয়েছে।"' [বনী ইসরাঈল : ১০৫]

এরপর লোকটি অদৃশ্য হয়ে গেলেন। আমরা ইবনে সাম্মাক রামাতুল্লাহি আলাইহির নিকট ফিরে এসে সব খুলে বললাম। তিনি নিজের হাত ব্যথার জায়গায় রেখে কুরআন শরীফের ঐ আয়াতাংশ তিলাওয়াত করলেন। আল্লাহর মহিমায় তিনি সাথে সাথে আরোগ্য লাভ করেন। এরপর তিনি বললেন, 'যাকে তোমরা দেখেছিলে, তিনি ছিলেন খিজির আলাইহিস্‌সালাম।'"



হযরত আবদুর রহমান মুহাম্মদ বিন সুফি রাহমাতুল্লাহি আলাইহি তাঁর চাচা বিস্তামী থেকে বর্ণনা করেন: "আমরা একদিন হযরত আবু ইয়াযিদ বিস্তামী রাহমাতুল্লাহি আলাইহির এক দারসে উপস্থিত ছিলাম। তিনি বললেন, 'এসো, আল্লাহর এক ওয়ালিকে স্বাগত জানিয়ে নিয়ে আসি!' আমরা সবাই দাঁড়িয়ে গেলাম ও তাঁর সঙ্গে বের হয়ে পড়লাম। শহরের মূল তোরণে পৌঁছে হযরত ইব্রাহিম বিন শাইবা হারাওয়ী রাহমাতুল্লাহি আলাইহির সঙ্গে আমাদের সাক্ষাৎ ঘটলো। হযরত বিস্তামী তাঁকে সম্বোধন করে বললেন, 'এটা আমার অনুভূতিতে জাগ্রত হলো যে, বাইরে এসে আপনাকে স্বাগত জানাবো ও আপনার জন্য আমার প্রভুর দরবারে সুপারিশ করবো।' প্রতিত্তোরে হযরত ইব্রাহিম বললেন, 'জগতের সকল প্রাণীর জন্যই যদি আপনি সুপারিশ করেন তবুও যথেষ্ট হবে না। কারণ তারা তো ময়লাযুক্ত ধুলো ছাড়া আর কিছু নয়!' হযরত বিস্তামী রাহ. একথা শুনে হতবুদ্ধি হয়ে গেলেন।" এ ব্যাপারো [শায়খ কুশায়িরী রাহ.] মন্তব্য করেন: 'এ ক্ষেত্রে ইব্রহিম রাহমাতুল্লাহি আলাইহির কারামাত হযরত বিস্তামী রাহমাতুল্লাহি আলাইহির থেকেও অধিক বিশুদ্ধ। তাঁর আধ্যাত্মিক স্তরের সঙ্গে সঙ্গতিপূর্ণ ছিলো সুপারিশ করার ব্যাপারটি।'



হযরত সালিম মাগরিবী রাহমাতুল্লাহি আলাইহি হযরত যুননূন মিসরী রাহমাতুল্লাহি আলাইহিকে তাঁর তাওবার কারণ সম্পর্কে প্রশ্ন করলে জবাব দিলেন: "আমি মিশর [সম্ভবত মুসলিমদের প্রতিষ্ঠিত প্রথম শহর ফুয়াত] ছেড়ে গ্রামের উদ্দেশ্যে যাত্রা করলাম। পথিমধ্যে কিছুক্ষণ ঘুমিয়ে পড়ি। ঘুম থেকে

জেগে ওঠলে চোখে পড়লো একটি অন্ধ ভরতপাখি তার বাসা থেকে নিচে পড়ে আছে। হঠাৎ মাটি ফেটে দু'টি পাত্র বেরিয়ে এলো। এর একটি স্বর্ণের আর অপরটি রৌপ্যের। একটিতে ছিলো তিল ও অপরটিতে গোলাপজল। ভরতপাখি তিল খেলো ও গোলাপজল পান করলো। আমি ভাবলাম, 'এটা আমার জন্য যথেষ্ট। আমি তাওবা করলাম।' এরপর নিজেকে অবিরত [আল্লাহর] দরোজায় দাঁড়ানো অবস্থায় রাখলাম যতক্ষণ না তিনি আমাকে গ্রহণ করলেন।"

বর্ণিত আছে [হযরত হাসান বসরী রাহমাতুল্লাহি আলাইহির খলিফা] হযরত আবদুল ওয়াহিদ বিন জাহিদ রাহমাতুল্লাহি আলাইহি পক্ষাঘাত রোগে আক্রান্ত হলেন। যখন নামাযের সময় আসলো তিনি অযু করতে চাইলেন। ডাক দিলেন: 'কেউ কি এখানে আছো?' কেউ সাড়া দিলো না। নামায কাযা হওয়ার আশঙ্কায় তিনি আকুতি করে আল্লাহর দরবারে দু'আ করলেন: "হে আমার প্রভু! এই প্রতিবন্ধকতা থেকে আমাকে মুক্ত করুন যাতে আমি অযু করে নিতে পারি। এরপর আমার সঙ্গে যেভাবে আপনার ইচ্ছা সেভাবে ব্যবহার করবেন!' তিনি সাথে সাথে সুস্থ হয়ে ওঠলেন। অযু সারলেন। নামায শেষে বিছানায় যাওয়ার পর পুনরায় রোগ ফিরে আসলো।



হযরত আবু আইউব হাম্মাল রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "যখনই হযরত আবু আবদুল্লাহ দাইলামী রাহমাতুল্লাহি আলাইহি কোথাও তাঁবু ফেলতে ইচ্ছা করতেন তখনই তিনি তাঁর গাধায় হেলান দিতেন। গাধার কানে ফিসফিস করে বলতেন: 'আমি তোমাকে বেধে রাখবো না। মাঠে চরে খেতে দেবো। তবে শর্ত হলো, আমরা যখন পুনরায় যাত্রা করবো তুমি ফিরে আসবে!' সত্যিই, যাত্রার সময় আসলে গাধাটি ফিরে আসতো।"

বর্ণিত আছে হযরত আবু আবদুল্লাহ দাইলামী রাহমাতুল্লাহি আলাইহি তাঁর মেয়েকে কিছু যৌতুকসহ বিবাহ দিতে চাইলেন। অর্থের প্রয়োজন হলে তিনি একটি জুব্বা বানিয়ে ১ দিনারের বিনিময়ে বিক্রি করতেন। এবারও একটি জুব্বা বানিয়ে বিক্রি করার জন্য ব্যাপারির নিকট নিয়ে গেলেন। ব্যাপারি বললেন, 'এটা তো এক দিনার চেয়েও বেশি মূল্যবান।' অন্যান্য ব্যাপারি এসে ক্রয় করার জন্য দাম করতে লাগলেন। তারা ক্রমান্বয়ে এটার মূল্য বৃদ্ধি করতে করতে ১০০ দিনারে নিয়ে স্থির করলেন। এই অর্থে মেয়ের বিবাহের যৌতুক হয়ে গেলো।

হযরত নাদির বিন শুমাইল রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আমি একটি আবর্জনা-মোড়ক ক্রয় করলাম। কিন্তু বুঝতে পারলাম এটা অনেক বেটে। তাই দু'আ করলাম, 'হে প্রভু! এটার দৈর্ঘ্য এক হাত পর্যন্ত বাড়িয়ে দিন।' তা-ই হলো। যদি আরো বেশি বলতাম তাহলে তিনি তা-ই করে দিতেন।"

বর্ণিত আছে হযরত আমির বিন আবদুল ক্বায়েস রাহমাতুল্লাহি আলাইহি আল্লাহ তা'আলার নিকট দু'আ করলেন, শীতের সময় অযু করাটা তাঁর জন্য সহজ করে দিতে। দু'আর পর থেকে সব শীতের সময় তার অযুর পানি গরম হয়ে যেতো। তিনি এটাও আল্লাহর দরবারে আবদার করেন, নারীদের প্রতি আকর্ষণ তাঁর অন্তর থেকে মুছে দিতে। এটা আল্লাহর পক্ষ থেকে কবুল হয়। অবশেষে তিনি আল্লাহ তা'আলার নিকট আরজ করেন, শয়তানকেও তাঁর অন্তর থেকে চিরতরে সরিয়ে দিতে। কিন্তু এবার আল্লাহ তা'আলা তাঁর দু'আটি কবুল করেন নি।



হযরত বিশরে হারিস রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আমি বাড়িতে এসে এক ব্যক্তিকে সেখানে দেখতে পেলাম। জিজ্ঞেস করলাম, 'কে আপনি? অনুমতি ছাড়া আমার কক্ষে প্রবেশ করলেন!' তিনি বললেন, 'আমি আপানর ভাই খিজির!' তাঁকে দু'আ করতে অনুরোধ করলাম। তিনি বললেন: 'আল্লাহ তা'আলা তাঁর প্রতি আপনার আনুগত্য সহজ করে দিন!' বললাম, 'আরো কিছু দু'আ করুন'। বললেন: 'তিনি যেনো আপনার আনুগত্যকে গোপন রাখেন!'"



হযরত ইব্রাহিম খাওয়াস রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "মক্কা শরীফ যাত্রাকালে পথিমধ্যে রাতের বেলা একটি ধ্বংস্তপের ভেতর প্রবেশ করলাম। ওখানে সাক্ষাৎ ঘটলো এক বিরাট সিংহের সাথে! আমি ভয় পেলাম। পরমুহূর্তে গায়েবী আওয়াজ শুনলাম, 'দৃঢ় থাকো! তোমার নিরাপত্তায় ৭০ হাজার ফিরিশতা নিয়োজিত আছেন!'"



হযরত জাফর দাইবুলী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "হযরত আবুল হুসাইন নূরী রাহমাতুল্লাহি আলাইহি একটি স্রোতস্বিনীর নিকটবর্তী হলেন, গোসল সারতে। এদিকে তীরে রেখে যাওয়া তাঁর কাপড়-চোপড় এক চোর নিয়ে গেলো। কিন্তু কিছুক্ষণ পরই ফিরে আসলো বস্ত্রাদি নিয়ে। তার হাত বিবর্ণ হয়ে গেছে! হযরত নূরী বললেন: 'সে বস্ত্রাদি ফিরে দিয়েছে। আমরা তার হাত ফিরে দিলাম।' সাথে সাথে চোরের হাত স্বাভাবিক হয়ে গেলো।"

হযরত আবু বকর শিবলী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: “আমি একদা প্রতিজ্ঞা করলাম হালাল ছাড়া কিছুই খাবো না। একদিন আমি মরুভূমিতে ঘোরাফেরা করছিলাম। একটি ডুমুর গাছের নিকটে এসে [ডুমুর আনতে] হাত প্রসারিত করলাম। গাছ থেকে আওয়াজ আসলো, ‘আপনার প্রতিজ্ঞা ভেঙ্গে দেবেন না! আমার ফল খাবেন না! আমার মালিক একজন ইয়াহুদী!’”

হযরত আবু আবদুল্লাহ খাফিফ রাহমাতুল্লাহি আলাইহি বলেন: “পবিত্র হজ্জের ভ্রমণে যাত্রাকালে আমি বাগদাদে গেলাম। সুফিদের বৃথা-গৌরবের কথা আমার মস্তিষ্ককে বক্র করে দিল। আমি চল্লিশ দিন যাবৎ রুটি খাই নি। জুনাইদ বাগদাদী রাহমাতুল্লাহি আলাইহিকেও দেখতে গেলাম না। এরপর বাগদাদ ছেড়ে চললাম। [ইরাকের] জুবালা শহরে পৌঁছার পূর্ব পর্যন্ত পানিও পান করি নি। আমার অযুও যায় নি। চোখে পড়লো একটি হরিণ। কূপ থেকে পানি পান করছে। আমার পিপাসা লাগলো। আমি যখন কূপের নিকট গেলাম তখন হরিণটি ছুটে পালালো। এদিকে কূপের পানি একেবারে তলায় নেমে গেলো। আমি চলতে চলতে বললাম: ‘হে আমার প্রভু! আপনার নিকট আমি কি এই হরিণের সমানও নয়?’ পেছন থেকে একটি আওয়াজ আমার কর্ণগোচর হলো: ‘আমরা তোমাকে পরীক্ষা করেছি। কিন্তু তুমি যথেষ্ট ধৈর্যশীল হতে পারো নি!’ আমি ফিরে গেলাম কূপের নিকট। দেখলাম এটি পানিতে ভরে গেছে। আমি পানির-চামড়া ভরে নিলাম। মদীনা মুনওয়ারায় পৌঁছার পূর্ব পর্যন্ত পানি পান করলাম। কিন্তু পানি কখনো কমলো না। পান করার সময় একবার একটি আওয়াজ শুনলাম: ‘হরিণটি নিয়ে আসেনি পানির-চামড়া ও দড়ি। কিন্তু তোমার কাছে উভয়টিই ছিলো।’ হজ্জ শেষে বাড়ি ফেরার পথে আমি বাগদাদ হয়ে যাই। সেখানকার জুমু’আ মসজিদে হযরত জুনাইদ বাগদাদী রাহমাতুল্লাহি আলাইহির সঙ্গে সাক্ষাৎ ঘটলো। তিনি আমাকে বললেন, ‘ও হে! তুমি যদি ধৈর্যশীল থাকতে তাহলে পদতল থেকে পানি সজোরে বেরিয়ে আসতো! শুধু আরো একটি ঘণ্টার জন্য যদি তুমি ধৈর্যধারণ করতে!’”



হযরত মুহাম্মদ বিন সাঈদ বসরী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: “আমি একদিন বসরা শহরের রাস্তার উপর হাঁটছিলাম। চোখে পড়লো একজন বেদুঈন। সে একটি উট তাড়া করে নিয়ে যাচ্ছে। হঠাৎ দেখলাম উটটি মাটিতে পড়ে গেলো এবং মৃত্যুবরণ করলো। উটের উপরে রাখা রসদপত্র ও গদি ইত্যাদিও জমিনের

উপর ছিটকে পড়লো। আমি শুধুমাত্র হাঁটতে শুরু করবো, লক্ষ্য করলাম ঐ বেদুঈন খুব করজোড়ে আল্লাহর দরবারে দু'আ করছে: 'হে সব ঘটনা ঘটানোর মালিক! হে সকল আবদারকারীর প্রভু! এইমাত্র আমি যা হারালাম তা ফিরিয়ে দিন!' কী আশ্চর্য! দেখলাম উটটি উঠে গেলো, তাঁর পিঠে গদি ও রসপত্রও ছিলো!"

বর্ণিত আছে, হযরত শিবলী রাহমাতুল্লাহি আলাইহি মাংস খেতে পছন্দ করতেন। একদিন অর্ধ দিনারের বিনিময়ে কিছু মাংস ক্রয় করলেন বাজারে য়েয়ে। ফেরার পথে কোত্থেকে একটি চিল মাংসখণ্ড ছিনিয়ে নিয়ে গেল! মর্মাহত হয়ে হযরত শিবলী মসজিদে গিয়ে নামায আদায় করে বাড়ি ফিরলেন। খাওয়ার সময় তাঁর স্ত্রী বুনা মাংস নিয়ে আসলেন। হযরত শিবলী আশ্চর্য হয়ে প্রশ্ন করলেন, 'মাংস কোত্থেকে আসলো?' স্ত্রী বললেন, 'দু'টি চিল ঝগড়ায় লিপ্ত হলো। তাদের কাছ থেকেই এই মাংস ঘরের সামনে পড়েছে!' হযরত শিবলী বললেন: 'সুবহানাল্লাহ! তিনি শিবলীকে ভুলেন নি, অথচ শিবলী তাঁকে ভুলে গেছে!'"



হযরত ইবনে আবি উবাইদ বসরী রাহমাতুল্লাহি আলাইহি তাঁর পিতা সম্পর্কে বর্ণনা করেন: "আমার পিতা একটি জিহাদে অংশগ্রহণ করেন। তিনি একদল সৈন্যের সঙ্গে অশ্বশাবকে আরোহণ করে চলছিলেন। কিন্তু হঠাৎ শাবকটি মারা গেলো। তিনি দু'আ কররেন, 'হে প্রভু! এটি [মৃত শাবক] আমাকে ধার দিন যাতে করে বুশরায় ফিরে যেতে পারি!' - তিনি তাঁর নিজের গ্রামের কথা উদ্দেশ্য করেন। হঠাৎ দেখা গেলো ঐ মৃত অশ্বশাবকটি দাঁড়িয়ে গেছে! জিহাদ শেষে বাড়ি ফিরে তিনি আমাকে নির্দেশ দিলেন, শাবকের উপর থেকে জিনটি নামিয়ে নিতে। আমি বললাম, 'শাবক ঘর্মাক্ত হয়ে গেছে। তার উপর থেকে জিন সরালে ঠাণ্ডায় আক্রান্ত হতে পারে।' পিতাজি বললেন, 'এটা ধার করা জন্তু, হে আমার পুত্র!' আমি যখন তার উপর থেকে জিনটি সরালাম তখন সাথে সাথে অশ্বশাবকটি মৃত্যুবরণ করলো।"



একজন সুফি সম্পর্কে বর্ণিত আছে, প্রথম জীবনে তিনি কাফন চোর ছিলেন। একদা একজন মহিলা মৃত্যুবরণ করলেন। সুফিও সবার সাথে জানাযা পড়লেন। উদ্দেশ্য ছিলো মহিলাকে কোথায় কবরস্থ করা হবে, তা জানা। রাতের বেলা তিনি মহিলার কবর খুঁড়লেন। কবরস্থ মহিলা বলে ওঠলেন: 'সুবহানাল্লাহ! যে লোকটিকে আল্লাহ তা'আলা ক্ষমা করেছেন, তিনিই এখন এমন এক মহিলার

কাফন চুরি করতে এসেছেন, যাকে আল্লাহ তা'আলা মাফ করেছেন!' তিনি বললেন, 'তোমাকে তো মাফ করেছেন বুঝলাম, কিন্তু আমাকে কেনো মাফ করলেন?' মহিলা বললেন, 'আমার জানাযায় যারা শরীক হয়েছিল সকলকেই আল্লাহ তা'আলা ক্ষমা করে দিয়েছেন!' সুফি একথা শুনে কবর থেকে বেরিয়ে আসলেন। মহিলার কবরে পুনরায় মাটি দিলেন। তিনি খাস দিলে তাওবা করে এই চুরির কাজটি জিন্দেগীর জন্য পরিত্যাগ করলেন।

হযরত আবু মুহাম্মদ নু'মান বিন মূসা হিরী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "দু'ব্যক্তি ঝগড়ায় লিপ্ত হলো। এর একজন ছিলেন সুলতানের ব্যক্তিগত সেনা। অপরজন সাধারণ ব্যক্তি। একে অন্যকে আক্রমণের সময় সাধারণ ব্যক্তি সৈন্যের দাঁত ভেঙ্গে ফেললো। সৈন্য তাকে জড়িয়ে ধরে চিৎকার দিল: 'আমাদের মধ্যকার ঝগড়া কমান্ডারকে মিটিয়ে দিতে দাও!' তারা চললো কমান্ডারের নিকট। রাস্তায় কিছু লোক বললো, 'ঐ দ্যাখো হযরত যুননূন মিসরী দাঁড়িয়ে আছেন। তোমরা তাঁর কাছে যাও।' তারা হযরতের নিকট যেয়ে সবকিছু খুলে বললো। যে দাঁতটি পড়ে গিয়েছিল তিনি সেটি হাতে তুলে নিলেন। নিজের মুখের লালা দ্বারা সিক্ত করে সৈন্যের মাড়িতে স্বস্থানে রেখে দিলেন। আল্লাহর মহিমায় এটি লেগে গেলো। সৈন্য বার বার সব দাঁত হাত দ্বারা পরীক্ষা করলো- সবই তো ঠিক আছে!"

হযরত আবু সাবরা নাখয়ী রাহমাতুল্লাহি আলাইহি সূত্রে বর্ণিত আছে: "ইয়েমন থেকে এক ব্যক্তি হিজাযের উদ্দেশ্যে যাত্রা করেন। পথিমধ্যে তার গাধাটি মারা গেলো। তিনি অযু করে দু'রাকাআত নামায পড়ে আল্লাহর দরবারে দু'আ করলেন: 'হে আমার প্রভু! আমি এসেছি আপনার সন্তুষ্টি কামনায় জিহাদে অংশ নিতে। আমি সাক্ষ্য প্রদান করছি যে, আপনি মৃতকে জীবিত করতে পারেন এবং কবরে শায়িতদেরকে পুনরুত্থান করবেন। আমাকে কারো অনুগ্রহের উপর নির্ভরশীল করবেন না! আজ আমি আপনার দরবারে আবদার জানাচ্ছি মৃত এই গাধাটিকে পুনরুত্থান করুন।' সাথে সাথে গাধাটি দঁড়িয়ে গেলো। সে তার কান দু'টো নাড়তে লাগলো।"

হযরত আবু বকর হামদানী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আমি হিজাযের মরুভূমিতে বেশ কিছুদিন ছিলাম। কোনো কিছু খাবার জুটে নি। বাবুত্ তাক্ব [বাগদাদের একটি মহল্লা] এর গরম কড়াইশুঁটি আর রুটির জন্য মনে ভীষণ

আগ্রহ জন্মালো। কিন্তু নিজেকে নিজেই বললাম, 'আমি তো একটি মরুভূমির মাঝখানে পড়ে আছি। ইরাক ও আমার মধ্যে বিরাট দূরত্ব বিদ্যমান। এ ইচ্ছা তো কখনো পূরণ হবার নয়।' ভাবনা শেষ হতে না হতেই শুনলাম দূর থেকে এক বেদুঈন চিৎকার দিচ্ছেন: 'গরম কড়াইশুঁটি ও রুটি!' আমি তার কাছে এসে বললাম, 'সত্যিই কি আপনার নিকট কড়াইশুঁটি ও রুটি আছে?' তিনি বললেন, 'হ্যাঁ, আছে।' তিনি কোমরে বাঁধা মোড়কটি খুলে ফেললেন। কড়াইশুঁটি ও রুটি বের করে আমাকে খাওয়ার আমন্ত্রণ জানালেন। আমি খেলাম। তিনি আমাকে তিনবার আমন্ত্রণ জানালেন, আমি তিনবারই খেলাম। চতুর্থবার আমন্ত্রণ জানানোর পর জিজ্ঞেস করলাম, যে আপনাকে পাঠিয়েছেন তাঁর ওয়াস্তে বলুন, আপনি কে? তিনি জবাব দিলেন, 'আমি খিজির!' তিনি সাথে সাথে অদৃশ্য হয়ে গেলেন। তাঁকে আর দেখলাম না।"



হযরত আবু জাফর হাদ্দাদ রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আমি [বাগদাদের] তালাবিয়া অঞ্চলে আসলাম। সমগ্র এলাকা ধ্বংসস্তুপে পরিণত হয়েছে। দীর্ঘ ৭ দিন হলো আমি কিছুই ভক্ষণ করি নি। একটি গম্বুজযুক্ত ইমারতের ভেতর প্রবেশ করলাম। কিছুক্ষণ পর প্রবেশদ্বারে কয়েকজন খুরাশানী ব্যক্তিকে দেখলাম। দীর্ঘ ভ্রমণে তারা ক্লান্ত হয়ে পড়েছেন। একজন বেদুঈন উটনী চড়ে সেখানে আসলেন এবং কিছু খেজুর তাদের দিকে ছুড়ে মারলেন। তারা খেতে লাগলেন কিন্তু আমাকে কিছুই বললেন না। অবশ্য বেদুঈন ব্যক্তি আমাকে দেখেন নি। কিছুক্ষণ পর বেদুঈন ফিরে এসে ওদেরকে জিজ্ঞেস করলেন, 'আপনারা ছাড়া এখানে অন্য কেউ আছেন কি?' তারা জবাব দিলেন, 'হ্যাঁ, ভেতরে একব্যক্তি আছেন।' তিনি আমার কাছে এসে জিজ্ঞেস করলেন, 'আপনি কে? আপনি আগে আমার সঙ্গে কথা বললেন না যে? এই মাত্র এখানে আসার পূর্বে এক ব্যক্তির সঙ্গে সাক্ষাৎ হয়েছিল। তিনি বললেন, তুমি এক ব্যক্তিকে ওখানে রেখে এসেছো যিনি উপবাসে আছেন।' তিনি আমার সামনে অনেক খেজুর রাখলেন। এরপর চলে গেলেন। আমি খোরাশানীদেরও আমন্ত্রণ জানালাম এবং সবাই মিলে খেলাম।"



আমি হযরত হামজা বিন ইউসুফ থেকে, তিনি হযরত আবু তাহির রাক্কী থেকে, তিনি হযরত আহমদ বিন আ'তা রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছেন: "একদা একটি উট আমার সঙ্গে কথা বলেছে! আমি তখন মক্কা মুকারমায় যাচ্ছিলাম। পথিমধ্যে একটি কাফেলা দেখলাম। তাদের উটগুলো ভারী বোঝা

বহর করছিলো। রাতের বেলা উটগুলো তাদের গলা দীর্ঘ করে চলছিলো। আমি দু'আ করলাম: 'সেই আল্লাহর প্রসংশা করছি যিনি ইচ্ছা করলে এদেরকে ভারী বোঝা বহন থেকে রেহাই দিতে পারেন!' আমার নিজের উট ঘাড় ফিরিয়ে বললো, 'বলো: আল্লাহু আকবার!' আমি বললাম, 'আল্লাহু আকবার!'"

আমি হযরত মুহাম্মদ বিন আবদুল্লাহ সুফিকে বলতে শুনেছি, আমি হযরত হাসান বিন আহমদ ফারসীকে বলতে শুনেছি, আমি হযরত দুক্কীকে বলতে শুনেছি, আমি হযরত আবু বকর মুয়াম্মারকে বলতে শুনেছি, আমি হযরত জুর'আ জানবী রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি: "এক মহিলা আমাকে প্রতারিত করতে চেয়েছিল। সে আমাকে বললো, 'একজন রোগিকে দেখতে আপনি গৃহে আসবেন না?' ঘরে ঢুকার পরই কিন্তু সে দরজায় তালা মারলো। ভেতরে অন্য কাউকে না দেখে বুঝতে পারলাম তার আসল উদ্দেশ্য কি ছিলো। আমি দু'আ করলাম: 'আমার প্রভু! তাকে কালো করে ফেলুন!' সাথে সাথে সে কালো রঙ ধারণ করলো। সে ভয়ে দরজা খুলে দিল। [বের হতে হতে] আমি পুনরায় দু'আ করলাম: 'হে প্রভু! এবার তাকে আগের মতো করে দিন।' সাথে সাথে সে তার পূর্বের চেহারা ফিরে পেলো।"



হযরত খলিল হাদ্দাদ রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আমার ছেলে মুহাম্মদ হারিয়ে গেলো। আমরা তার জন্য এতোই শোকাহত হলাম যে, মানসিক ভারসাম্য হারিয়ে ফেলছিলাম। অবশেষে আমি হযরত মারুফ কারখী রাহমাতুল্লাহি আলাইহির দরবারে উপস্থিত হলাম। বললাম: 'ইয়া আবু মাহফুয! আমার পুত্র হারিয়ে গেছে। শোকাহত হয়ে তার মা মানসিকভাবে ভারসাম্যহীন হয়ে পড়েছে।' বললেন: 'আমি কি করতে পারি?' আবদার করলাম: 'তাকে ফেরৎ পাওয়ার জন্য আল্লাহর দরবারে দু'আ করুন।' তিনি দু'আ করলেন: 'হে আল্লাহ! আকাশ-পৃথিবী ও মধ্যস্থিত সবকিছুর মালিক আপনিই। মুহাম্মাদকে ফিরিয়ে নিয়ে আসুন!'



এরপর আমি দামেস্কোর তোরণে গেলাম। দেখলাম, ওখানে মুহাম্মাদ দাঁড়িয়ে আছে। জিজ্ঞেস করলাম, 'তুমি কোথায় ছিলে বাবা মুহাম্মাদ?' জবাব দিলো: 'হে আব্বা! কিছুই বুঝতে পারছি না। মাত্র ক'টি মুহূর্ত পূর্বে আমি আম্বার [বাগদাদ থেকে ৩৮ মাইল দূরে ফুরাত নদীর বাম তীরে অবস্থিত একটি শহর] নগরে ছিলাম!'"

লেখক [শায়খ হযরত আবুল কাসিম কুশাইরী] বলেন: ‘জেনে রাখুন, [উপরে বর্ণিত] এরকম ঘটনাবলীর সীমা নেই। আমরা যদি আরো বেশি বর্ণনা তুলে ধরার চেষ্টা করি তাহলে, যে সংক্ষিপ্ততা রক্ষার ইচ্ছা করছি তা সম্ভব হবে না। সুতরাং যা কিছুই আমরা ইতোমধ্যে উল্লেখ করেছি তা-ই, এ বিষয়ের জন্য যথেষ্ট হবে বলে মনে করছি।’

# باب رؤيا القوم

বাব রু'ইয়াল ক্বাওম [সুফিদের দৃকশক্তি]

قال الله تعالى: " لهم البشرى في الحياة الدنيا، وفي الآخرة " .

قيل: هي الرؤيا الحسنة يراها المرء، أو ترى له.

أخبرنا أبو الحسن الإهوازي قال: أخبرنا أحمد بن عبيد البصري، قال: حدثنا إسحق بن إبراهيم المنقري قال: حدثنا منصور بن أبي مزاحم قال: حدثنا أبو بكر بن عياش، عن عاصم، عن أبي صالح، عن أبي الدرداء قال: " سألت النبي صلى الله عليه وسلم عن هذه الآية: " لهم البشرى في الدنيا وفي الآخرة " قال صلى الله علي وسلم: " ما سألني عنها أحد قبلك. هي الرؤيا الحسنة يراها المرء، أو ترى له " .

أخبرنا السيد أبو الحسن محمد بن الحسين العلوي قال: أخبرنا أبو علي الحسن بن محمد زيد قال: حدثنا علي بن الحسين قال: حدثنا عبد الله بن الوليد، عن سفيان، عن يحي بن سعيد، عن أبي سلمة، عن أبي قتادة قال: قال رسول الله صلى الله عليه وسلم: " الرؤيا من الله، والحلم من الشيطان؛ فإذا رأى أحدكم رؤيا يكرهها فليتفل عن يساره، وليتعوذ؛ فإنها لن تضرّه " .

أخبرنا أبو بكر محمد بن أحمد عبدوس المزكي قال: حدثنا أبو أحمد حمزة ابن العباس البزار قال: حدثنا عياش بن محمد بن حاتم قال: حدثنا عبد الله ابن موسى، عن عبد الله بن مسعود قال: قال رسول الله صلى الله عليه

وسلم: " من رآني في المنام فقد رآني؛ فإن الشيطان لا يتمثل في صورتي " .
ومعنى الخبر: أن تلك الرؤيا رؤيا صدق، وتأويلها احق، وأن الرؤيا نوع من أنواع الكرامات، وتحقيق الرؤيا خواطرٌ ترد على القلب، وأحوال تتصور في الوهم إذا لميستغرق النوم جميع الاستشعار، فيتوهم الإنسان عند اليقظة أنه كان رؤية في الحقيقة، وإنما كان ذلك تصوراً وأوهاماً للخلق تقررت في قلوبهم، وحين زال عنهم الإحساس، الظاهر تجردت تلك الأوهام عن المعلومات بالحس والضرورة فقويت تلك الحالة عند صاحبها، فإذا استيقظ ضعفت تلك الأحوال التي تصورها بالإضافة إلى حال إحساس بالمشاهات وحصول العولم الضرورية، ومثله: كالذي يكون في ضوء السراج عند اشتداد الظلمة، فإذا طلعت الشمس عليه غلبت ضوء السرج. فيتقاصر نور السراج بالإضافة إلى ضياء الشمس، فمثال حال النوم كمن هو في ضوء السراج، ومثال المستيقظ كمن تعالى عليه النهار؛ فإن المستيقظ يتذكر ما كان متصوراً له في حال نومه.
ثم ن تلك الأحاديث والخواطر التي كانت ترد على قلبه في حال نومه مرة تكون من قبل الشيطان، ومرّة من هواجس النفس، ومرة بخواطر الملك، ومرة تكون تعريفاً من الله عز وجل بخلق تلك الأحوال في قلبه ابتداء، وفي الخبر: " أصدقكم رؤيا أصدقكم حديثاً " .
وأعلم أن النوم على أقسام: نوم غفلة، ونوم عادة، وذلك غير محمود، بل هو معلوم؛ لأنه أخو الموت، وفي بعض الأخبار المروية: " النور أخو الموت " .
وقال الله عز وجل: " وهو الذي يتوفاكم بالليل، ويعلم ما جرحتم بالنهار " . وقال تعالى: " الله يتوفى الأنفس حين موتها، والتي لم تمت في المناميا " .

وقيل: لو كان في النوم خير لكان في الجنة نوم.

وقيل: لما ألقى الله على آدم في الجنة أخرج منه حوّاء. وكلُّ بلاء به إنما حصل حين حصلت حواء.

سمعت الأستاذ أبا علي الدقاق يقول: لما قال إبراهيم لإسماعيل، عليهما السلام: يا بني إني أرى في المنام أني أذبحك قال إسماعيل: يا أبت، هذا جزاء من نام عن حبيبه، لو لم تنم لما أمرت بذبح الولد.

وقيل: أوحى الله تعالى إلى داود عليه السلام: كذب من أدعى حبي، فإذا جنّه الليل نام عني!! والنوم ضد العلم؛ ولهذا قال الشبلي: نعسةٌ في ألف سنة فضيحة.



وقال الشبلي: اطلع الحق على الخلق فقال: من نام غَفَل، ومن غَفَل حُجب، فكان الشبلي يكتحل بالملح بعه حتى كان لا يأخذه النوم، وفي معناه أنشدوا:



عجباً للمحب كيف ينام ... كل نوم على المحب حرامُ



وقيل: المريد: أكله فاقة، ونومه غلبةٌ، وكلامه ضرورة.

وقيل: لما نام آدم عليه السلام بالحضرة قيل له: هذه حواء لتسكن إليها، هذا جزاء من نام بالحضرة.

وقيل: إن كنت حاضراً فلا تنم؛ فإن النوم في الحضرة سوءُ أدب، وإن كنت غائباً فأنت من أهل الحسرة ولمصيبة، والمصاب لا يأخذه نوم. وأمَّا أهل المجاهدات فنومهم صدقة من الله عليهم، وأن الله عز وجل يباهي بالعبد إذا نام في سجوده، يقول: انظروا إلى عبدي نام وروحه عندي، وجده بين يدي.

وقال الأستاذ: أي روحه في محل النجوى، وبدنه على بساط العبادة.
وقيل: كل من نام على الطهارة يؤذن لروحه أن تطوف بالعرش وتسجد لله عز وجل قال تعالى: " وجعلنا نومكم سباتاً " .
سمعت الأستاذ أبا علي الدقاق يقول: شكا رجل إلى بعض المشايخ من كثرة النوم، فقال: اذهب فاشكر الله تعالى على العافية، فكم من مريض في شهوة غمضة من النوم الذي تشكو منه.
وقيل: لا شيء أشدعلى إبليس من نوم العاصي؛ يقول: متى ينتبه ويقوم حتى يعصي الله!! وقيل: أحسن أحوال العاصي أن ينام: إن لم يكن الوقت له لم يكن عليه.



سمعت الأستاذ أبا علي الدقاق يقول: توعد شاه الكرماني السهر، فغلبه النوم مرة، فرأى الحق، سبحانه، في النوم، فكان يتكلف النوم بعد ذلك، فقيل له في ذلك؛ فقال:



رأيت سرور قلبي في منامي ... فأحببت التنعُّس والمناما



وقيل: كان رجل له تلميذان، فأختلفا فيما بينهما، فقال أحدهما: النوم خير، لأن الإنسان لا يعصى الله في تلك الحالة. وقال الآخر: اليقظة خير، لأنه يعرف الله تعالى في تلك الحالة.
فتحاكما إلى ذلك الشيخ فقال: أما أنت الذي قلت بتفضيل النوم فالموت خير لك من الحياة، وأما أنت الذي قلت بتفضيل اليقظة، فالحياة خيرٌ لك من الموت.
وقيل: اشترى رجل مملوكة، فلما دخل الليل قال: افرشي الفراش. فقالت المملوكة: يا مولاي، ألك مولى؟ قال: نعم، فقالت: ينام مولاك؟ فقال: لا.

قالت: ألا تستحي أن تنام ومولاك لا ينام!! وقيل: قالت بنية لسعيد بن جبير: لم لا تنام؟ فقال: إن جهنم لا تدعني أن أنام.

وقيل: قالت بنت لمالك بن دينار: لم لا تنام؟ فقال: إن أباك يخاف البيات.

وقيل: لما مات الربيع بن خيثم قالت بنية لأبيه: الأسطوانة التي كانت في دار جارنا أين ذهبت؟ فقال: إنه كان جارنا الصالح يقوم من أول الليل إلى آخره؛ فتوهمت البنية أنه كان سارية؛ لأنها كانت لا تصعد السطح إلا بالليل فنجده قائماً.

وقال بعضهم: في النوم معان ليست في اليقظة؛ منها أنه يرى المصطفى، صلى الله عليه وسلم، والصحابة، والسلف الماضيين في النوم، ولا يراهم في اليقظة وكذلك يرى الحق في النوم، وهذه مزية عظيمة.



وقيل: رأى أبو بكر الآجري الحق، سبحانه. في النوم، فقال له: سل حاجتك. فقال اللّٰهُمَّ اغفر لجميع عصاة أمة محمد صلى الله عليه وسلم، فقال: أنا أولى بهذا منك، سل حاجتك.



وقال الكتاني: رأيت النبي صلى الله عليه وسلم في المنام، فقال لي: من تزين للناس بشيء يعلم الله منه خلافه شأنه الله.

وقال الكتاني أيضاً: رأيت النبي صلى الله عليه وسلم في المنام، فقلت: ادع الله أن لا يميت قلبي، فقال: قل كل يوم أربعين مرة " يا حي، يا قيوم، لا إله إلا أنت " فإن الله يحيي قلبك.

ورأى الحسن بن علي، رضي الله عنهما، عيسى بن مريم، في المنام، فقال: إني أريد أن اتخذ خاتماً، فما الذي أكتب عليه؟ فقال: اكتب عليه: " لا إله إلا الله، الملك الحق المبين " فإنه في آخر الأنجيل.

وروي عن أبي يزيد أنه قال: رأيت ربي عز وجل في المنام، فقلت. كيف الطريق إليك؟ فقال: اترك نفسك وتعال.

وقيل: رأى أحمد بن خضرويه ربه في المنام، فقال: يا أحمد، كل الناس يطلبون مني إلا أبا يزيد فإنه يطلبني.

وقال يحي بن سعيد القطان: رأيت ربي في المنام فقلت: يا رب، كم أدعوك فلا تستجيب لي!! فقال تعالى: يا يحي ني أحب أن أسمع صوتك.

وقال بشر بن الحارث: رأيت أمير المؤمنين علي بن أبي طالب، رضي الله عنه في المنام، فقلت: يا أمير المؤمنين عظني، فقال: ما أحسن عطف الأغنياء على الفقراء طلباً لثواب الله تعالى، وأحسن من ذلك تيه الفقراء على الآغنياء ثقة بالله تعالى، فقلت له: يا أمير المؤمنين: زدني، فقال:



قد كنت ميتاً فصرت حياً ... وعن قريب تصير ميتاً



عَزْ بدار الفناء بيت ... فابن بدار البقاء بيتاً

وقيل: رؤى سفيان الثوري في المنام؛ فقيل له: ما فعل الله تعالى بك؟ فقال: رحمني، فقيل له: ما حال عبد الله بن المبارك؟ فقال: هو ممن يلج على ربه كل يوم مرتين.



سمعت الأستاذ أبا علي الدقاق يقول: رأى الأستاذ أبو سهل الصعلوكي أبا سهل الزجاجي في المنام، وكان الزجاجي يقول بوعيد الأبد، فقال له: ما فعل الله بك؟ فقال الزجاجي: الأمر هاهنا أسهل مما كنا نظنه!! ورؤي الحسن بن عاصم الشيباني في المنام، فقيل له: ما فعل الله بك؟ فقال: ما يكون من الكريم إلا الكرم.

ورؤي بعضهم في المنام فسئل عن حاله، فقال:

حاسبونا فدققوا ... ثم منوا فأعتقوا

ورؤي حبيب العجمي في المنام، فقيل له: متَّ يا حبيبي العجمي؟! فقال هيهات.. ذهبت العجمة وبقيت في النعمة.

وقيل: دخل الحسن البصري مسجداً ليصلي فيه المقرب، فوجد إمامهم حبيباً العجمي، فلم يصل خلفه. لأنه خاف أن يلحن العجمة في لسانه، فرأى في المنام تلك الليلة قائلاً يقول له: لِم لَم تصل خلفه؟ لو صليت خلفه لغفر لك ما تقدم من ذنبك.

ورؤي مالك بن أنس في المنام. فقيل له: ما فعل الله بك؟ فقال: غفر لي بكلمة كان يقولها عثمان بن عفان رضي الله عنه عند رؤية الجنازة: " سبحان الحيّ الذي لا يموت " .



ورؤي في الليلة التي مات فيها الحسن البصري كأن أبواب السماء مفتحة.. وكأن منادياً ينادي: ألا إن الحسن البصري قدم على الله تعالى وهو عنه راض.



سمعت أبا بكر بن أشكيب يقول: رأيت الأستاذ أبا سهل الصعلوكي في المنام على حالة حسنة فقتل: يا أستاذ، بم وجدت هذا؟ فقال: بحسن ظني بربي: وقيل: رؤي الجاحظ في المنام، فقيل له: ما فعل الله بك؟ فقال:

فلا تكتب بخطك غير شيء ... بسرّك في القيامة أن تراه

وقيل: رأيت الجنيدُ إبليس في منامه عرياناً، فقال له: ألا تستحي من الناس؟ فقال: هؤلاء لا ناس، إنما الناس أقوام في مسجد الشونزية أضنوا جسدي وأحرقوا كبدي، قال الجنيد: فلما انتبهت غدوت إلى المسجد فرأيت جماعة وضعوا رؤوسهم على ركبهم متفكرين، فلما رأوني قالوا: لا

يغرنك حديث الخبيث.

ورؤي النصراباذي بمكة بعد وفاته في النوم، فقيل له: ما فعل الله تعالى بك: فقال: عوتبت عتاب الأشراف، ثم نوديت: يا أبا القاسم، أبعد الاتصال انفصال؟ فقلت: لا ياذا الجلال، فما وضعت في اللحد حتى لحقت بالأحد.

ورؤى ذو النون المصري في المنام، فقيل له: ما فعل الله بك؟ فقال: كنت أسأله ثلاث حوائج في الدنيا، فاعطاني البعض، وأرجو أن يعطيني الباقي؛ كنت أسأله أن يعطيني من العشرة التي على يد رضوان واحدة، ويعطيني بنفسه، وأن يعذبني عن الواحدة التي بيد مالك بعشرة ويتولى هو، وأن يرزقني أن أذكره بلسان الأبدية.



وقيل: رؤى الشبلي في المنام بعد موته، فقيل له: ما فعل الله تعالى بك؟ فقال: لم يطالبني بالبراهين على الدعاوي إلا على شيء واحد، قلت يوماً: لا خسارة أعظم من خسران الجنة، ودخول النار، فقال لي: وأي خسارة أعظم من خسران لقائي!!



سمعت الأستاذ أبا علي يقول: رأى الجريري الجنيد في المنام. فقال: كيف حالك يا أبا القاسم؟ فقال: طاحت تلك الإشارات، وبادت تلك العبارات، ومانفعنا إلا تسبيحات كنا نقولها بالغداوات. وقال التباجي: تشهيت يوماً شيئاً، فرأيت في المنام كأن قائلاً يقول: أيجمل بالحرِّ المريد أن يتذلل للعبيد، وهو يجد من مولاه ما يريد؟! وقال ابن الجلاء: دخلت المدينة وبي فاقة، فتقدمت إلى القبر، وقلت أنا ضيفك يا نبي الله.. فغفوت غفوة، فرأيت النبي صلى الله عليه وسلم في نومي وقد أعطاني رغيفاً فأكلت

نصفه وانتبهت وبيدي النصف الآخر.

وقال بعضهم: رأيت النبي صلى الله عليه وسلم في المنام يقول: زوروا ابن عون؛ فإنه يحب الله ورسوله.

وقيل: رأى عتبة الغلامُ حوراء في المنام علي صورة حسنة، فقالت له: يا عتبة، أنا لك عاشقة، فانظر أن لا تعمل من الأعمال شيئاً يحال بيني وبينك، فقال لها عتبة: طلقت الدنيا ثلاثاً لا رجعة لي عليها. حتى ألقاك.

سمعت منصوراً المغربي يقول: رأيت شيخاً في بلاد الشام كبير الشأن، وكان الغالب عليه الانقباضُ، فقيل لي: رأيت شيخاً في بلاد الشام كبير الشأن وكان الغالب عليه الانقباضُ، فقيل لي: إن أردت أن ينبسط هذا الشيخ معك فسلم عليه وقل له: رزقك الله الحور العين؛ فإنه يرضى منك بهذا الدعاء. فسألت عن سببه، فقيل: إنه رأى شيئاً من الحور في منامه. فبقي في قلبه شيء من ذلك، فمضيب وسلمت عليه، وقلت: رزقك الله الحور العين، فانبسط الشيخ معي.

وقيل: رأى أيوب السختياني جنازة عاص، فدخل دهليزاً؛ لئك يحتاج إلى الصلاة عليها فرأى بعضهم الميت في المنام فقال له: ما فعل الله بك؟ فقال: غفر لي. وقال لي قل لأيوب السختياني " قل لو أنتم تملكون خزائن رحمة ربي إذاً لأمسكتم خشية الإنفاق " .

وقيل: رؤي الليلة التي مات فيها مالك بن دينار كأن أبواب السماء قد فتحت، وقائلاً يقول: ألا إن مالك بن دينار أصبح من سكان الجنة.

وقال بعضهم: رأيت الليلة التي مات فيها داود الطائي نوراً، وملائكة

صعوداً وملائكة نزولاً، فقلت: أي ليلة هذه؟ فقالوا: ليلة مات فيها داود الطائي وقد زخرفت الجنة لقدوم روحه على أهلها.

অনুবাদ: আল্লাহ তা'আলা ইরশাদ করেন:

لَهُمُ الْبُشْرَى فِي الْحَيَاةِ الدُّنْيَا وَفِي الْآخِرَةِ

অর্থাৎ: "তাদের [তথা আল্লাহর ওয়ালিদের] জন্য সুসংবাদ পার্থিব জীবনে ও পরকালীন জীবনে।" [ইউনুস : ৬৪]

উক্ত আয়াতাংশের ব্যাখ্যায় মুফাস্‌সিরীনে কিরাম বলেন: "এর অর্থ হলো, মু'মিন সুন্দর অন্তর্দৃষ্টি দেখবেন কিংবা তাকে দেখানো হবে।"



হযরত আবু দারদা রাদ্বিআল্লাহু আনহু থেকে বর্ণিত, কেউ একজন রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে উক্ত আয়াত [ইউনুস : ৬৪] সম্পর্কে প্রশ্ন করলেন। তিনি জবাব দিলেন: "এই আয়াত সম্পর্কে ইতোমধ্যে কেউ আমাকে প্রশ্ন করে নি। এর অর্থ হলো, মু'মিন সুন্দর অন্তর্দৃষ্টি দেখবেন কিংবা তাকে দেখানো হবে।"



হযরত আবু ক্বাতাদা রাদ্বিআল্লাহু আনহু থেকে বর্ণিত, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন: "অন্তর্দৃষ্টিসম্পন্ন স্বপ্ন [রু'ইয়া] আল্লাহর পক্ষ থেকে আসে, [সাধারণ কিছু] স্বপ্ন [হুলুম] আসে শয়তান থেকে। কেউ যদি স্বপ্ন দেখে তা অপছন্দ করে, তাহলে সে যেনো বামদিকে থু থু নিক্ষেপ করে আল্লাহর নিকট আশ্রয় চায়।"



হযরত আবদুল্লাহ বিন মাসউদ রাদ্বিআল্লাহু আনহু থেকে বর্ণিত, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন: "যে কেউ আমাকে স্বপ্নে দেখবে, সে আমাকেই দেখবে। কারণ শয়তান আমার অবয়ব ধারণ করার ক্ষমতা রাখে না।" এই হাদিসের অর্থ হলো, এরূপ স্বপ্ন সত্যস্বপ্ন। এর ব্যাখ্যাও সত্য। কারণ স্বপ্নও এক ধরনের কারামাত। দৃকশক্তির সঠিক সংজ্ঞা হলো: হৃদয়ে প্রবেশকৃত চিন্তা ও যে অবস্থায় এর স্বরূপ কল্পনায় [ওয়াহ্‌ম] আকার ধারণ করে, যখন নিদ্রা সম্পূর্ণরূপে উপলব্ধিকে ডিঙ্গিয়ে যায় না। জাগ্রত অবস্থায় মানুষ বিশ্বাস করে এটা একটি সত্য দৃকশক্তির প্রকাশ। তবে, মানুষের ক্ষেত্রে এটা দৃশ্যমান আকার ও

কল্পনা যার অবস্থান মানব হৃদয়ে। যখন তাদের বহিরাপোলব্ধি তাদেরকে বঞ্চিত করে, তখন এসব কল্পনা নিজেদের অভিজ্ঞতালব্ধ ও জরুরী জ্ঞান থেকে খসে পড়ে। এরপর এই অবস্থাটি দৃকশক্তিশীল ব্যক্তিকে আরো ক্ষমতা দান করে। তার দৃষ্টিশক্তি ও জ্ঞানের মাধ্যমে যে উপলব্ধি লাভ হয় সে তুলনায় যখন সে জাগ্রত হয় তখন, যে অবস্থায় সে কল্পনা করে তা দুর্বল হয়।

যে স্বপ্ন দেখে, সে ঐ ব্যক্তির মতো যে বাতির মাধ্যমে দেখে যখন সবকিছু অন্ধকারে পতিত হয়। কিন্তু যখন সূর্য উদিত হয় তখন ঐ বাতির আলোকে সূর্যের আলো মুছে ফেলে। কারণ বাতির আলো সূর্যের আলো থেকে অনেক গুণ দুর্বল। সুতরাং স্বপ্নাবস্থা হলো, যেনো কেউ বাতির আলোতে অবস্থান করছে। আর কেউ জাগ্রত হওয়ার অবস্থা হলো, যোনো কারো উপর দিনের আলো পতিত হয়েছে। যে জেগে ওঠে তখন, সে ঘুমন্ত অবস্থায় যাকিছু কল্পনাাশক্তিতে এসেছিল তা স্মরণ করে। ওসব ঘটনা, বর্ণনা ও দৃশ্যাবলি যা সময় সময় দেখনেওয়ালার অন্তরে প্রবেশ করে তা আসতে পারে শয়তান থেকে, আসতে পারে আত্মার তৎপরতা থেকে কিংবা ফিরিশতাদের কর্তৃক [নির্দেশিত] চিন্তা থেকে। কোনো সময় আল্লাহ তা'আলার পক্ষ থেকে সতর্কতাস্বরূপও আসতে পারে, যিনি দেখনেওয়ালার হৃদয়ে সরাসরি এগুলো সৃষ্টি করে দেন। হাদীসের একটি ভাষ্য অনুযায়ী: "স্বপ্নের মধ্যে সর্বাধিক সত্যনিষ্ঠ সেই ব্যক্তি যে সর্বাধিক সত্যনিষ্ঠ তার কথায়।"

জেনে রাখুন, নিদ্রা দু'ধরনের: (১) অচেতনশীল নিদ্রা [নাওম গাফলা] এবং (২) অভ্যাসগত নিদ্রা [নাওম 'আদা]। এ ধরনের নিদ্রা তেমন প্রশংসনীয় নয়; বরং এটা ক্রটিযুক্ত, কারণ এটা হলো মৃত্যুর ভাই। একটি বর্ণনায় আছে: "নিদ্রা হলো মৃত্যুর ভাই।" আল্লাহ তা'আলা বলেন:

وَهُوَ الَّذِي يَتَوَفَّاكُمْ بِاللَّيْلِ وَيَعْلَمُ مَا جَرَحْتُمْ بِالنَّهَارِ

অর্থাৎ: "তিনিই রাত্রি বেলায় তোমাদেরকে করায়ত্ত করে নেন এবং যা কিছু তোমরা দিনের বেলায় কর, তা জানেন।" [আনআম : ৬০]

আল্লাহ তা'আলা আরো বলেন:

اللهُ يَتَوَفَّى الْأَنْفُسَ حِينَ مَوْتِهَا وَالَّتِي لَمْ تَمُتْ فِي مَنَامِهَا

অনুবাদ: অর্থাৎ: "আল্লাহ মানুষের প্রাণ হরণ করেন তার মৃত্যুর সময়, আর যে মরে না, তার নিদ্রাকালে।" [যুমার : ৪২]

তাঁরা [সুফিরা] বলেন: "নিদ্রার মধ্যে যদি উত্তম কিছু থাকতো, তাহলে বেহেশতে নিদ্রা থাকতো।" তাঁরা আরো বলেন: "যখন আল্লাহ তা'আলা আদম আলাইহিস্সালামকে বেহেশতে নিদ্রামগ্ন করলেন তখন তিনি তার থেকে হাওয়া আলাইহাস্সালামকে বের করলেন। আর সকল পরীক্ষা তার উপর পতিত হলো যখন হাওয়া আলাইহাস্সালামকে সৃষ্টি করা হলো।"

আমি শায়খ হযরত আবু আলী দাক্কাক রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি: "যখন হযরত ইব্রাহিম আলাইহিস্সালাম স্বীয় পুত্র হযরত ইসমাঈল আলাইহিস্সালামকে বললেন, 'হে আমার পুত্র! আমি স্বপ্নে দেখেছি তোমাকে কুরবানী করছি' [সাফ্ফাত : ১০২], ইসামঈল আলাইহিস্সালাম বলেছিলেন: 'এটা হলো ঐ ব্যক্তির জন্য খেসারত যে তাঁর প্রেমাস্পদের সম্মুখে নিদ্রিত হয়। আপনি যদি ঘুমোতেন না, তাহলে আপনাকে নিজের সন্তান জবাই করার নির্দেশ দেওয়া হতো না!'"



তাঁরা [সুফিরা] বলেন: "আল্লাহ তা'আলা হযরত দাউদ আলাইহিস্সালামের নিকট ওয়াহি প্রেরণ করেন, 'যে আমাকে ভালোবাসার দাবী জানায় অথচ রাতের বেলা ঘুমায়, সে মিথ্যাবাদী।'" নিদ্রা হলো জ্ঞানের বিপরীত। এজন্য হযরত শিবলী রাহমাতুল্লাহি আলাইহি বলেছেন: "একটি নিদ্রা হলো হাজার বছরের বিভীষিকা।" তিনি আরো বলেছেন: "আল্লাহ তা'আলা তাঁর সৃষ্ট জীবীদের দিকে তাকিয়ে বলেন, 'যে ঘুমন্ত সে অবহেলিত; আর যে অবহেলিত সে [আল্লাহ থেকে] পর্দাবৃত।'" শিবলী রাহমাতুল্লাহি আলাইহি নিজের চোখদ্বয়ে লবণ দিতেন যাতে তাঁর নিদ্রা না আসে। অন্তরে এরূপ ভাবনা নিয়েই সুফিরা আবৃত্তি করেন:

কী অদ্ভুত কথা, প্রেমিক ব্যক্তি বুঝি ঘুমিয়ে পড়ে?
কারণ সকল ঘুমই তো প্রেমিকের জন্য হারাম!

তাঁরা [সুফিরা] বলেন: "সুফি রাস্তার প্রাথমিক সালিকরা একমাত্র প্রয়োজনের খাতিরে খায়, অপারগ হয়ে ঘুমায় এবং জরুরতের কারণে কথা বলে।" আদম আলাইহিস্সালম যখন নিদ্রামগ্ন হলেন তখন আল্লাহ তা'আলার পক্ষ থেকে তাঁকে বলা হলো: "এ হচ্ছে হাওয়া, সুতরাং তুমি তাঁর কাছে স্বস্তি পাবে।" [আ'রাফ :

১৮৯] এটাই হলো খেসারত, ঐ ব্যক্তির জন্য যে ঐশী উপস্থিতির সম্মুখে ঘুমিয়ে পড়ে। তাঁরা বলেন: "তুমি যদি আল্লাহর উপস্থিতির মাঝে থাকো, তাহলে তুমি ঘুমাবে না। কারণ আল্লাহর উপস্থিতির মাঝে নিদ্রা যাওয়া খারাপ আচরণ।" তাঁরা আরো বলেন: "যদি অনুপস্থিত থাকো, তাহলে তুমি দুর্দশাগ্রস্ত ও পীড়িতদের অন্তর্ভূক্ত। আর পীড়িতদেরকে নিদ্রা গ্রাস করতে পারে না।"

আর যারা সচেষ্ট আছে [আল্লাহর সন্তুষ্টি লাভে], নিদ্রা হলো আল্লাহর পক্ষ থেকে তাদের উপর দয়া। আল্লাহ তা'আলা তাঁর ঐ বান্দার উপর গৌরববোধ করেন যে উপাসনার মধ্যে ঘুমিয়ে পড়ে। তিনি বলেন: "দেখো, আমার বন্দার দিকে তাকিয়ে দেখো! সে ঘুমন্ত কিন্তু তার আত্মা আমার সাথে এবং তার দেহ আমার সম্মুখে সিজদাবনত।" শায়খ [কুশাইরী রাহমাতুল্লাহি আলাইহি] বলেন: "অর্থাৎ, তার আত্মা আল্লাহর সঙ্গে একান্ত বাক্যালাপে বিদ্যমান [নাজওয়া]। [একই সময়] তার দেহ জায়নামাযে লুঠিয়ে পড়ে ইবাদত করছে।"



তাঁরা বলেন: "যদি কেউ অযু অবস্থায় ঘুমায় তাহলে তার আত্মা আল্লাহর আরশকে তাওয়াফ করার ও তাঁর সম্মুখে সিজদাবনত থাকার অনুমতি লাভ করে।" আল্লাহ তা'আলা বলেছেন: "ওয়াজাআলনা নাওমাকুম সুবাতা", অর্থাৎ : "তোমাদের নিদ্রাকে করেছি কান্তি দরকারী।" [নাবা : ৯] আমি শায়খ আবু আলী দাক্কাক রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি: "এক ব্যক্তি তার মুর্শিদের নিকট অভিযোগ করলো, আমি বেশি ঘুমাই। মুর্শিদ জবাব দিলেন: 'যাও! আল্লাহর দরবারে শুকরিয়া আদায় করো তোমার সুস্বাস্থ্যের জন্য, কারণ কতো রুগ্ন লোক আছে যারা একটু ঘুমের জন্য আহাজারি করছে!'"



তাঁরা বলেন: "পাপীদের ঘুম শয়তানের নিকট সর্বাধিক পীড়াদায়ক। সে অভিযোগ করে: 'আল্লাহকে অমান্য করতে কখন সে জাগ্রত হবে ও দাঁড়াবে?!'" তাঁরা বলেন: "পাপীদের উত্তম সময় হলো যখন তারা ঘুমিয়ে পড়ে। তার হাতে সময় না থাকলে, আল্লাহর পক্ষ থেকে তার বিরুদ্ধে কিছুই থাকবে না।" আমি শায়খ আবু আলী দাক্কাক রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি: "হযরত সাহল কিমরানী রাহমাতুল্লাহি আলাইহি রাত জেগে ইবাদত করতেন। একদিন নিদ্রা তাঁকে আড়ষ্ট করলো। স্বপ্নে আল্লাহ তা'আলার দীদার লাভ করলেন। সেদিন থেকে তিনি ইচ্ছে করে ঘুমানোর চেষ্টা করতেন। যখন কেউ তাকে ব্যাপারটি সম্পর্কে প্রশ্ন করলো, তিনি নিচের পংক্তিদ্বয় আবৃত্তি করলেন:

আমার হৃদয়ের আনন্দকে নিদ্রার মধ্যে পেয়েছি
এবং আমি তন্দ্রা ও নিদ্রাকে ভালোবেসে ফেলেছি!”

বর্ণিত আছে একজন মুর্শিদের দু’জন মুরীদের মধ্যে একটি বিষয়ে ঝগড়া বাধে। একজনের দাবী: ‘নিদ্রা উত্তম, কারণ মানুষ এ অবস্থায় আল্লাহর নাফরমানী করতে পারে না।’ অপরজনের দাবি: ‘জাগ্রত থাকাই উত্তম, কারণ আল্লাহর মা’রিফাত [পরিচিতি] লাভ এ অবস্থায় সম্ভব।’ তারা এই ব্যাপারটি সমাধানের জন্য নিজেদের মুর্শিদের দরবারে হাজির হলো। তিনি বললেন: ‘যে মনে করে নিদ্রা উত্তম, তার জন্য জীবন থেকে মৃত্যুই শ্রেয়। আর যে মনে করে নিদ্রা থেকে জাগ্রতাবস্থা উত্তম, তার জন্য মৃত্যু থেকে জীবনই শ্রেয়।’

তাঁরা [সুফিরা] বলেন: “এক ব্যক্তি একজন দাসী মেয়ে ক্রয় করলেন। রাত আসলে পরে তিনি মেয়েটিকে বললেন, বিছানা প্রস্তুত করো। দাসী মেয়ে জিজ্ঞেস করলো, ‘হে আমার মালিক! আপনারও কি কোনো মালিক আছেন?’ তিনি জবাব দিলেন, ‘হ্যাঁ, আছেন।’ সে আবার জিজ্ঞেস করে, ‘আপনার মালিক কি কখনো ঘুমান?’ তিনি বললেন, ‘না, অবশ্যই না।’ এরপর সে মন্তব্য করে, ‘আপনি কি ঘুমোতে লজ্জাবোধ করেন না, যেখানে আপনার মালিক কখনো ঘুমান না?’”



তাঁরা বলেন, হযরত সাঈদ বিন জুবায়ের রাহমাতুল্লাহি আলাইহিকে একটি ছোট্ট মেয়ে প্রশ্ন করলো, ‘আপনি ঘুমান না কেন?’ তিনি জবাব দিলেন, ‘গেহেন্না আমাকে ঘুমাতে দেয় না!’ তাঁরা আরো বলেন: ‘হযরত মালিক বিন দীনার রাহমাতুল্লাহি আলাইহির মেয়ে তাঁকে প্রশ্ন করলো: ‘আপনি কেনো ঘুমান না?’ তিনি উত্তর দিলেন, ‘রাতের বেলা অতর্কিত হামলা হতে পারে, তোমার আব্বু সেই ভয়ে ঘুমাতে পারেন না!’ বর্ণিত আছে হযরত রাবি বিন খুতাইম রাহমাতুল্লাহি আলাইহি যখন মারা গেলেন, পড়শী এক মেয়ে তার পিতাকে প্রশ্ন করলো, ‘আব্বু, আমাদের পড়শীর উঠোনে যে পিলারটি দণ্ডায়মান থাকতো, সেটি এখন দেখছি না কেনো?’ প্রতিত্তোরে তার পিতা বললেন, ‘তিনি তো ছিলেন আমাদের পরহেজগার পড়শী, যিনি নামাযে দাঁড়িয়ে সারারাত কাটিয়ে দিতেন, শুরু থেকে শেষ পর্যন্ত।’ মেয়েটি মনে করতো তিনি একজন পিলার ছিলেন। সে প্রত্যেক রাতে নিজের ঘরের ছাদে উঠে ঘুমাতে যেতো ও তাঁকে ওখানে দাঁড়িয়ে আছেন দেখতো। একজন সুফি বর্ণনা করেন, “ঘুমের মধ্যে কেউ কেউ এমন কিছু বাস্তবতা অনুভব করেন যা জাগ্রত অবস্থায় করা যায় না।

সুতরাং স্বপ্নের মধ্যে আল-মুস্তফার [সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম] সাক্ষাৎ লাভ হতে পারে। এছাড়া সাক্ষাৎ ঘটতে পারে অতীতের সালাফে সলেহীনের সঙ্গে। এসব সাক্ষাৎ লাভ জাগ্রত অবস্থায় হওয়া তার জন্য সম্ভব নয়। অনুরূপ সে আল্লাহ তা'আলার দীদার লাভেও ধন্য হতে পারে।"

বর্ণিত আছে হযরত আবু বকর আয্যুরী রাহমাতুল্লাহি আলাইহি স্বপ্নযোগে আল্লাহ তা'আলার দীদার লাভ করলেন। আল্লাহ তা'আলা তাকে প্রশ্ন করলেন: 'তুমি যা-ই চাও তা আমার কাছে বলো!' তিনি বললেন, 'আমার প্রভু! মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের সকল পাপী উম্মতকে ক্ষমা করুন!' আল্লাহ বললেন, 'এ ব্যাপারে আমার সিদ্ধান্ত অনেক বেশি যথাযোগ্য। তুমি নিজে কি চাও তা-ই বলো!'

হযরত খাত্তানী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আমি স্বপ্নযোগে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের দীদার লাভ করলাম। তিনি বললেন, 'যে কেউ নিজেকে মানুষের জন্য ভূষিত করে এমন জিনিস দ্বারা যা আল্লাহ জানেন বাস্তবে তার নেই, সে আল্লাহ কর্তৃক অভিশপ্ত হবে।'" তিনি [খাত্তানী রাহ.] আরো বলেন: "আমি রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে স্বপ্নে দেখে জিজ্ঞেস করলাম, 'ইয়া রাসূলাল্লাহ! আল্লাহর দরবারে দু'আ করুন যাতে আমার হৃদয় না মরে!' তিনি বললেন: 'প্রত্যহ চল্লিশবার বলবে, 'ইয়া হাইয়্যু, ইয়া ক্বায়্যিমু', আল্লাহ তোমার হৃদয়কে জ্যান্ত রাখবেন।'" হযরত হাসান বিন আলী রাদ্বিআল্লাহু আনহুমা ঈসা ইবনে মারইয়াম আলাইহিস্‌সালামকে স্বপ্নে দেখলেন। জিজ্ঞেস করলেন: 'আমি একটি সীলমোহর আঙটি বানাতে চাই। এতে কী খোদিত থাকলে ভালো হয়?' ঈসা আলাইহিস্‌সালাম জবাব দিলেন: 'এতে খোদাই করুন: 'আল্লাহ ছাড়া কোন ইলাহ নেই, যিনি হাক্কুল মুবিন', এটা ইঞ্জিল কিতাবের শেষে লিখিত আছে।"

বর্ণিত আছে হযরত আবু ইয়াযিদ বিস্তামী রাহমাতুল্লাহি আলাইহি বলেছেন: "আমি আমার আল্লাহ তা'আলাকে স্বপ্নে দেখে জিজ্ঞেস করলাম: 'আপনাকে পাওয়ার রাস্তা কোন্‌টি?' জবাব আসলো: 'তোমার নফস্‌কে বিলুপ্ত করো এবং আসো!'" হযরত আহমদ বিন খিদরুইয়া রাহমাতুল্লাহি আলাইহি আল্লাহ তা'আলাকে স্বপ্নে দেখলেন। আল্লাহ বললেন: "প্রত্যেকেই আমার কাছ থেকে কিছু চায়। শুধুমাত্র আবু ইয়াজিদ [বিস্তামী] আমাকেই চায়।" হযরত ইয়াহইয়া

বিন সাঈদ কাত্তান রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আমি আমার প্রভুকে স্বপ্নে দেখে বললাম, 'হে প্রভু! কতোবার আপনাকে ডাকলাম, কিন্তু আপনি জবাব দিলেন না!' মহান প্রভু বললেন, 'ইয়াহইয়া! আমি তোমার ডাক শুনাকে ভালোবাসি!'"

হযরত বিশর বিন হারিস রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আমি আমীরুল মু'মিনীন হযরত আলী বিন আবি তালিব রাদ্বিআল্লাহু আনহুকে স্বপ্নে দেখলাম। আবদার করলাম, 'হে আমীরুল মু'মিনীন! আমাকে উপদেশ দিন!' বললেন, 'আল্লাহর পক্ষ থেকে প্রতিদান পাওয়ার আশায় গরীবদের প্রতি ধনীদের নম্রতা কতো সুন্দর! আল্লাহর উপর ভরসায় ধনীদের প্রতি গরীবদের গর্ব কতো সুন্দর!' আমি আবার বললাম, 'হে আমীরুল মু'মিনীন! আমাকে আরো উপদেশ দিন!' তিনি আবৃত্তি করলেন:



'তুমি ছিলে মৃত, তারপর জীবিত হলে এবং শীঘ্রই আবার মৃত হবে
অনিত্য জগতে থাকার বাসস্থান তো ক্ষণিকের ছাড়া কিছু নয়
তাই গড়ে তোল নিজের জন্য স্থায়ী বাসস্থান চিরনিত্য জগতে!'"



বর্ণিত আছে, কেউ একজন হযরত সুফিয়ান সাওরী রাহমাতুল্লাহি আলাইহিকে স্বপ্নে দেখে জিজ্ঞেস করলেন, 'আল্লাহ তা'আলা আপনার সাথে কিরূপ ব্যবহার করলেন?' তিনি জবাব দিলেন, 'তিনি আমার প্রতি দয়ালু হয়েছেন।' আবার জিজ্ঞেস করা হলো, 'আবদুল্লাহ ইবনে মুবারক রাহমাতুল্লাহি আলাইহির অবস্থা কি বলুন?' জবাব দিলেন, 'তিনি তো ঐ ব্যক্তি যিনি দৈনিক দু'বার আল্লাহর সম্মুখে উপস্থিত হন।'"



আমি শায়খ আবু আলী দাক্কাক রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি: হযরত আবু সাহল সুলুকী রাহমাতুল্লাহি আলাইহি হযরত আবু সাহল জায্জানী রাহমাতুল্লাহি আলাইহিকে স্বপ্নে দেখলেন। জীবিত থাকতে জায্জানী রাহমাতুল্লাহি আলাইহি বিশ্বাস করতেন, পরজীবনে পাপীদের শাস্তি হবে চিরস্থায়ী। সুলুকী তাঁকে জিজ্ঞেস করলেন, 'আপনার সাথে আল্লাহ তা'আলা কিরূপ আচরণ করলেন?' তিনি জবাব দিলেন, 'এখানকার ব্যাপার-স্যাপার আমাদের ধারণায় যা ছিলো তার থেকে অনেকটা আরামদায়ক।'"

কেউ একজন হযরত হাসান বিন ইসাম শাইবানী রাহমাতুল্লাহি আলাইহিকে স্বপ্নে দেখলেন। জিজ্ঞেস করলেন, 'আল্লাহ তা'আলা আপনার সঙ্গে কিরূপ ব্যবহার করেছেন?' জবাব দিলেন, 'দয়ালুর কাছ থেকে দয়া ছাড়া আর কি আসতে পারে?" এক ব্যক্তি স্বপ্নযোগে একজন সুফিকে তাঁর অবস্থা জিজ্ঞেস করলেন। সুফি এই পংক্তিদ্বয় আবৃত্তি করে শুনালেন:

আমাদেরকে ধরে নিয়ে গেলো তারা জবাবদিহীর জন্য কঠোরভাবে
এরপর তারা দয়াপরবশ হয়ে আমাদেরকে মুক্ত করে দিল!

হযরত হাবীবে আজমী রাহমাতুল্লাহি আলাইহিকে কেউ এজকন স্বপ্নযোগে জিজ্ঞেস করলেন, 'হে হাবীবে আজমী! আপনি কি মৃত?' তিনি জবাব দিলেন, 'অবশ্য নয়! ফার্সিঘোমটা ['উজমা] আমাকে ছেড়ে দিয়েছে এবং আমি এখন বাস করছি নিয়ামতের মধ্যে।' বর্ণিত আছে, একদিন হযরত হাসান বসরী রাহমাতুল্লাহি আলাইহি নামায আদায় করতে মসজিদে ঢুকলেন। লক্ষ্য করলেন হযরত হাবীবে আজমী রাহমাতুল্লাহি আলাইহি নামাযে ইমামতি করছেন। আরবী ভাষার শব্দগুলো [আজমী হওয়ায়] সঠিকভাবে উচ্চারণ করতে পারেন কি না সে ভয়ে বসরী রাহমাতুল্লাহি আলাইহি জামাআতে শরীক হলেন না। সেদিন রাতে তিনি একটি স্বপ্ন দেখেন: একব্যক্তি তাঁকে বলছেন, 'তুমি কেনো তাঁর [হযরত আজমীর] পেছনে নামায পড়লে না? যদি পড়তে তাহলে তোমার অতীতের যাবতীয় পাপ ক্ষমা করে দেওয়া হতো!'



কেউ একজন হযরত ইমাম মালিক বিন আনাস রাহমাতুল্লাহি আলাইহিকে স্বপ্নে দেখলেন। জিজ্ঞেস করলেন, 'আল্লাহ তা'আলা আপনার সাথে কিরূপ ব্যবহার করেছেন?' জবাব দিলেন, 'আমাকে আল্লাহ তা'আলা ক্ষমা করেছেন। প্রত্যেকবার জানাযা চোখে পড়লে যে শব্দগুলো হযরত উসমান বিন আফ্‌ফান রাদ্বিআল্লাহু আনহু উচ্চারণ করতেন, তা-ই আমার জন্য মুক্তির কারণ হয়েছে। তিনি বলতেন: 'প্রশংসা চিরঞ্জীবী আল্লাহর জন্য যিনি কখনো মৃত্যুবরণ করেন না!'' যে রাতে হযরত হাসান বসরী রাহমাতুল্লাহি আলাইহি মৃত্যুবরণ করেন, কোনো এক ব্যক্তি স্বপ্নে দেখলেন জান্নাতের তোরণসমূহ খোলা হয়েছে। একব্যক্তি এ'লান করছেন: 'অবশ্যই, হযরত হাসান বসরী আল্লাহ তা'আলার দরবারে আসছেন, যিনি তার প্রতি সন্তুষ্ট!'

আবদুল্লাহ! তাঁর [আগত ব্যক্তির] জ্ঞানের স্বল্পতার প্রতি আপনার আকর্ষণ সৃষ্টি করতে ইচ্ছুক [তাঁর উদ্দেশ্য ছিলো আগন্তকের মধ্যে যে হাদিস ও ফিক্‌হ শাস্ত্র সম্পর্কিত জ্ঞান নেই তা প্রদর্শন করা]।" ইমাম শাফিঈ রাহমাতুল্লাহি আলাইহি সাথে সাথে বললেন: "এ কাজ করো না!" কিন্তু ইমাম হাম্বল রাহমাতুল্লাহি আলাইহি এই উপদেশ অমান্য করে হযরত শাইবান রায়ীকে [ঠেকানোর উদ্দেশ্যে] প্রশ্ন করলেন: "বলুন তো, কেউ যদি ভুলে কোনো ফরয নামাজ কাজা করে এবং তার মনে থাকে না কোন্‌ ওয়াক্তের নামায কাজা হয়েছে, তাহলে সে কি করবে?" হযরত শাইবান রাহমাতুল্লাহি আলাইহি জবাব দিলেন: "ইয়া আহমদ! এটা এমন একটি অন্তর যা আল্লাহ তা'আলাকে অবহেলা করেছে! সুতরাং এ অন্তরকে শিক্ষা দেওয়া জরুরী, যাতে সে কখনো তার প্রভুকে কোনোদিন এভাবে অবহেলা না করে!" একথা শুনে হযরত আহমদ ইবনে হাম্বল রাহমাতুল্লাহি আলাইহি জ্ঞান হারিয়ে ফেললেন। হুঁশ ফিরে আসার পর ইমাম শাফিঈ রাহমাতুল্লাহি আলাইহি বললেন, "আমি বলি নি, তাঁকে প্রশ্ন করা থেকে বিরত থাকো!" উল্লেখ্য হযরত শাইবান রায়ী রাহমাতুল্লাহি আলাইহি উম্মি ব্যক্তি ছিলেন। তাঁর মতো একজন উম্মি সুফির স্তর যদি এরূপ উচ্চ পর্যায়ের হয়ে থাকে, তাহলে তাঁদের নেতারা [সুফি মাশাইখে আজম] কোন্‌ স্তরে উপনীত আছেন, তা শুধু ধারণা করা যায়।

বর্ণিত আছে, হযরত আবু বকর শিবলী রাহমাতুল্লাহি আলাইহির [তাসাওউফের] ওয়াজ-মাহফিল ও যুগের এক বিখ্যাত ওয়ায়েজ হযরত আবু ইমরান রাহমাতুল্লাহি আলাইহির ওয়াজ-মাহফিল পাশাপাশি অনুষ্ঠিত হতো। যখনই শিবলী রাহমাতুল্লাহি আলাইহি ওয়াজ করতেন তখনই হযরত আবু ইমরান রাহমাতুল্লাহি আলাইহির শ্রোতারাও এসে যোগ দিতেন। একদিন হযরত শিবলীকে লজ্জায় ফেলার উদ্দেশ্যে এক ব্যক্তি মহিলাদের হায়েজ সম্পর্কে তাঁকে প্রশ্ন করলো। তিনি হায়েজ সম্পর্কে শরীয়তের সকল গ্রহণীয় ও পরিত্যক্ত দলিলাদি বর্ণনা করলেন। তাঁর এ বর্ণনা শুনে হযরত ইমরান রাহমাতুল্লাহি আলাইহি উঠে এসে হযরত শিবলী রাহমাতুল্লাহি আলাইহির কপালে চুমো খেলেন। বললেন: 'ইয়া আবু বকর! আমি এ বিষয়ে আপনার মুখ থেকে দশটি বক্তব্য শুনলাম যা ইতোমধ্যে আমি শুনি নি। আপনার বর্ণিত সবগুলোর মধ্যে মাত্র তিনটি সম্পর্কে জ্ঞাত আছি!'

একদিন [শাফিঈ ফকীহ] হযরত আবুল আব্বাস শুরাইজ রাহমাতুল্লাহি আলাইহি হযরত জুনাইদ বাগদাদী রাহমাতুল্লাহি আলাইহির ওয়াজ মাহফিলের পাশ দিয়ে যাচ্ছিলেন। কেউ একজন তাঁকে প্রশ্ন করলো, 'হযরত! জুনাইদ সাহেবের ওয়াজ সম্পর্কে মন্তব্য করুন?' তিনি বললেন: "আমি তো বুঝতে পারি নি, তিনি কি বলতে চাচ্ছেন। কিন্তু তাঁর বয়ানের মধ্যে আমি এমন এক [আধ্যাত্মিক] শক্তি অনুভব করেছি যা কোনো অলস ওয়াইজের মুখ থেকে কখনো বের হবার নয়।"

কেউ একজন হযরত আবদুল্লাহ বিন সাঈদ কুল্লাব রাহমাতুল্লাহি আলাইহিকে প্রশ্ন করলেন: "আপনি ইতোমধ্যে প্রায় সকল ফকীদের সঙ্গে বাহাস করেছেন। এবার হযরত জুনাইদ রাহমাতুল্লাহি আলাইহির সাথে একটি বাহাস করলে কেমন হয়?" সুতরাং হযরত আবদুল্লাহ হযরত জুনাইদের একটি ওয়াজ-মাহফিলে উপস্থিত হলেন। এক পর্যায়ে তিনি 'তাওহিদ' সম্পর্কে হযরত জুনাইদকে প্রশ্ন করলেন। তাঁর জবাব শুনে হযরত আবদুল্লাহ কিছুটা কিংকর্তব্যবিমূঢ় হয়ে পড়লেন। অনুরোধ করলেন: 'আপনি যা বলছিলেন, দয়া করে আবার বলুন?' এবার ভিন্নভাবে একই বর্ণনা তুলে ধরলেন হযরত জুনাইদ রাহমাতুল্লাহি আলাইহি। এবারও হযরত আবদুল্লাহ কথাগুলো সঠিকভাবে বুঝতে না পেরে বললেন: 'আমি আপনার কথাগুলো এখনো বুঝতে সক্ষম হই নি, আপনি দয়া করে এগুলো লিখার জন্য আবার বলুন।' হযরত জুনাইদ রাহমাতুল্লাহি আলাইহি বললেন: 'আপনি যদি [এ সুফি রাস্তায় যেতে] প্রস্তুত থাকেন তাহলে আমি বলছি।' হযরত আবদুল্লাহ দাঁড়িয়ে গেলেন। বুঝতে পারলেন হযরত জুনাইদ বাগদাদীর মাহাত্ম্য। তিনি তাঁর সম্মান প্রদর্শন করে বিদায় হলেন।



এই সম্প্রদায়ের ভিত্তিমূল খুব শক্ত। তাঁদের শায়খগণ মহাত্মন এবং তাঁদের ফকীগণ অতীব জ্ঞানবান। সুতরাং তরীকতের সালিকের মধ্যে তাঁদের প্রতি বিশ্বাস আছে। সে যদি তাঁদের রাস্তায় চলে এবং কাঙ্ক্ষিত মাক্বামে পৌঁছুতে সচেষ্ট হয়, তাহলে গায়েব তত্ত্ব তার নিকট উন্মোচন হবে। তার কোনো প্রয়োজন হবে না, ওসব লোকের সঙ্গে মেলামেশার, যারা এই সম্প্রদায়ভুক্ত নয়। সালিক যদি [পরহেজগার] পূর্বনির্দেশনের রাস্তায় চলার অভিকাঙ্ক্ষী হয় এবং নিজের আধ্যাত্মিক স্তরের ব্যাপারে স্বাধীন না থাকে, যদি সে সত্যোপলব্ধি (তাহক্বিক্ব) অর্জনে অন্ধ অনুসরণের ক্ষেত্র থেকে বের হয়ে আসতে চায়, তাহলে তাকে অবশ্যই তরীকতের প্রতিষ্ঠাতাদের পদক্ষেপগুলোর অনুসরণ করতে হবে। এই

[সুফি] প্রজন্মের রাস্তার উপর দৃঢ়ভাবে প্রতিষ্ঠিত থাকতে হবে, কারণ এরা সকলের তুলনায় শ্রেষ্ঠ।

হযরত আবু বকর শিবলী রাহমাতুল্লাহি আলাইহি প্রশ্ন করে বলেন: "আপনারা কি মনে করেন? [এই আধ্যাত্মিক] জ্ঞান ও শিক্ষিত ব্যক্তিদের [কিতাবী আলিমদের] জ্ঞানের মধ্যে পার্থক্য কি হতে পারে?" হযরত জুনাইদ বাগদাদী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "আমি যদি জানতাম যে, এই জগতে আল্লাহ তা'আলা এমন কোনো জ্ঞান সৃষ্টি করেছেন যা আমরা একত্রে আমাদের ভাইগণ ও সাথীরা শিক্ষা দিচ্ছি তার থেকেও উঁচুমানের, তাহলে অবশ্যই আমি এর প্রতি অভিকাঙ্ক্ষী ও বিচেষ্টিত হতাম!"

সালিক যখন আল্লাহ ও তার মধ্যে চুক্তি সম্পাদনে সক্ষম হবে, তখন তার জন্য উচিৎ হলো- নিজের তাহক্বিক্বের মাধ্যমেই হোক, বা কোনো বিজ্ঞ আলিমকে জিজ্ঞেস করেই হোক, শরীয়তের জরুরী বিষয়গুলো সঠিকভাবে জেনে নেওয়া যাতেকরে এগুলো পালনে সে দৃঢ় থাকতে পারে। যখন সে দেখবে [একই বিষয়ে] শরীয়তের নির্দেশনার মধ্যে পার্থক্য বিদ্যমান, তখন তার জন্য উচিৎ হবে, সবগুলোর মধ্যে সর্বাধিক পরিপূর্ণটি অনুসরণ করা। কোনো ধরনের ফিতনায় জড়িয়ে যাওয়া থেকে নিজেকে মুক্ত রাখতে হবে। জরুরী কর্তব্যগুলো [রুখাস] থেকে অব্যাহতি শুধুমাত্র মা'জুরদের এবং যারা নিজেদের [জাগতিক] জরুরত ও কাজকর্মের প্রয়োজনে ব্যস্ত থাকে তাদের ক্ষেত্রে প্রযোজ্য হবে। আর এই [সুফি] সম্প্রদায়ের ব্যাপারটি হলো, আল্লাহ তা'আলার হক্ব আদায় ব্যতিত তাদের আর কেনো চিন্তা নেই। অতএব, তারা বলেন, যদি কোনো সুফি হাক্বিকাতের সারি থেকে সরে যেয়ে শরীয়তের প্রয়োজনীয় কর্তব্য থেকে অব্যাহতি অবলম্বন করে তাহলে সে আল্লাহ তা'আলার সঙ্গে তার অঙ্গীকার ভঙ্গ করেছে।

এখন, মুরিদকে উত্তম আখলাক গঠনের প্রশিক্ষণ দিতে হবে মুর্শিদ কর্তৃক। আর [উত্তম আখলাক] এটা ছাড়া সে কখনো সফল হবে না। হযরত আবু ইয়াজিদ বায়িজিদ বিস্তামী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "যার কোনো মুর্শিদ নেই, তার নেতা হলো শয়তান।" আমি শায়খ আবু আলী দাক্কাক রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি: "মালি ছাড়া যে বৃক্ষ গজে ওঠে তার থেকে পত্রাদি আসলেও, কখনো ফল আসে না। অনুরূপ, সালিকের যদি মুর্শিদ থাকেন না যিনি তাকে

শ্বাসে শ্বাসে শিক্ষা দিবেন ও পথনির্দেশ করবেন, তাহলে সে তার নিজের নফসের অনুসরণ করবে। সে কখনো তার আশান্বিত অবস্থায় উপনীত হতে পারবে না।” শিক্ষানবিস সালিক যদি সঠিক রাস্তায় পদচারণে আগ্রহী হয়ে থাকে, তাকে অবশ্যই বিচ্যুত হওয়া থেকে আল্লাহর নিকট আশ্রয় কামনা করতে হবে এবং সকল প্রকার ভুল-ত্রুটি [পাপকার্য] পরিহার করতে হবে- হোক তা বাহ্যিক কিংবা গোপন, ছোট কিংবা বড়ো। তাকে অবশ্যই প্রতিদ্বন্দ্বীদের সন্তুষ্টি লাভের জন্য আগ্রহশীল হতে হবে। কারণ যে কেউ তার প্রতিদ্বন্দ্বীদেরকে সন্তুষ্ট করতে ব্যর্থ হবে, সে এই রাস্তায় চলে কিছুই অর্জন করতে পারবে না।

সুতরাং তাঁরা [অর্থাৎ তরীকতপন্থীরা] অগ্রসর হতে থাকেন সে পর্যন্ত, যখন তারা দুনিয়ার সকল আকর্ষণ ও বন্ধন থেকে মুক্ত হওয়া শুরু করেন। কারণ এ রাস্তার সফলতা নির্ভরশীল হৃদয়ের শূন্যতার মধ্যে। হযরত আবু বকর শিবলী রাহমাতুল্লাহি আলাইহি নতুন মুরিদ হুসরী রাহমাতুল্লাহি আলাইহিকে বলেছিলেন: “যদি এক শুক্রবারে আমার সাথে সাক্ষাতের পর পরবর্তী শুক্রবারের মধ্যে আল্লাহ ছাড়া অন্য কিছু তোমার মনে ঢুকে পড়ে, তাহলে আমার সাথে আর সাক্ষাৎ করা তোমার জন্য বৈধ হবে না।”



সালিক যখন জাগতিক সম্পর্ক থেকে বিচ্ছিন্ন হতে চেষ্টা করবে, তখন তার জন্য উচিৎ হলো প্রথমেই সম্পদের সঙ্গে সম্পর্কমুক্ত হওয়া; সম্পদ মানুষকে আল্লাহ তা’আলা থেকে দূরে রাখে। আমাদের সম্প্রদায়ের মধ্যে কোনো সালিক নেই যিনি জাগতিক বিষয়ের প্রতি আকর্ষিত আছেন। যদি তিনি এর প্রতি সম্পর্কযুক্ত থাকেন, তাহলে শীঘ্রই এটা তাকে টেনে পেছনে নিয়ে যাবে যা থেকে তিনি মুক্ত হতে চেয়েছিলেন। সম্পদ থেকে আকর্ষণমুক্ত হওয়ার পর তার কাজ হলো সামাজিক স্তরকেও [জাহ] বিসর্জন দেওয়া। কারণ বড়ত্বের আকাঙ্ক্ষা হলো একটি বিরাট বাঁধা। অপর ব্যক্তিরা তাকে গ্রহণ না বর্জন করেছেন বা করবেন, এসব ব্যাপারে যদি সালিক চিন্তিত থাকে, তাহলে তার থেকে কোন ভালো কিছু বের হয়ে আসবে না। সর্বাধিক খারাপ যে বিষয়টি কোনো সালিকের জন্য ঘটতে পারে তাহলো, মানুষ তার প্রতি সমর্থিত চোখে দৃষ্টিপাত করে ও তার নিকট আশীর্বাদ চায়। কারণ সাধারণ মানুষ এসব ব্যাপারে কোনো ধারণাই রাখে না। অপরদিকে সালিক তো তখনো তার [আল্লাহপ্রাপ্তির] আকাঙ্ক্ষা পূর্ণ করে নি, সুতরাং তার নিকট আশীর্বাদ চাওয়া সঠিক হবে কি করে? তরীকতের সলিকদেরকে যশ-

খ্যাতির ইচ্ছা সম্পূর্ণরূপে পরিত্যাগ করতে হবে, কারণ এটা হলো তাদের জন্য সর্বাধিক মারাত্মক বিষ।

সম্পদ ও [সামাজিক] স্তরকে পরিত্যাগ করার পর সালিককে আল্লাহ তা'আলার সঙ্গে তার অঙ্গীকার পূরণে অগ্রসর হতে হবে। সে তার মুর্শিদের বিরোধিতা কখনো করবে না এবং তিনি তাকে যাকিছু আদেশ-নিষেধ করেন তা পুর্ণাঙ্গরূপে মেনে চলতে হবে। মুরিদ হওয়ার পর প্রথম থেকেই নিজের শায়খের নির্দেশাবলী অমান্য করা একটি গুরুতর হীনতা, কারণ প্রাথমিক স্তরেই বুঝা যায় বাকী জীবনের পথনির্দেশনা কি হবে। সফলতার একটি শর্ত হলো, মুরিদের হৃদয়ে শায়খের প্রতি অনীহা কখনো জাগ্রত হবে না। কোনো মুরিদ যদি মনে করে ইহ কিংবা পরজগতে তার কিছু মূল্য ও ক্ষমতা আছে, তাহলে তার জন্য এ রাস্তায় চলা যথাযোগ্য হবে না। কেউ শুধু তার প্রভুকে জানার চেষ্টা-সাধনা করবে, একই সময় ক্ষমতার যাবতীয় আকাঙ্ক্ষা বর্জন করবে। আল্লাহ তা'আলাকে পাওয়ার চেষ্টা ও ক্ষমতা-বিত্ত-গুরুত্ব বাড়ানোর চেষ্টার মধ্যে বিরাট তফাৎ বিদ্যমান- তা এ জগতে কিংবা পরজগতে হোক।



এরপর, সালিককে অবশ্যই তার সমগোত্রীয়দের কাছ থেকে নিজের গোপন বিষয়াদি লুকিয়ে রাখা চাই, শুধুমাত্র তার নিজের মুর্শিদ ছাড়া। যদি এক-শ্বাস পরিমাণও তার মুর্শিদের কাছ থেকে গোপন রাখে তাহলে সে সুহবতের অধিকার থেকে বঞ্চিত হওয়ার যোগ্য হবে। মুর্শিদের কোনো নির্দেশের প্রতি সে যদি ভিন্নমত পোষণ করে থাকে, তাহলে তার উচিৎ হবে সাথে সাথে মুর্শিদকে অবগত করা। এরপর শায়খ যে সিদ্ধান্ত দেবেন তার প্রতি আনুগত্যশীল হতে হবে। তা হতে পারে তাঁর প্রতি দ্বিমত পোষণ ও সীমালঙ্ঘনের শাস্তি। এটা হতে পারে তার প্রতি মুর্শিদ কর্তৃক একটি [অবসানের] ভ্রমণের নির্দেশ কিংবা অন্য কোনো প্রায়শ্চিত্ত, যা মুর্শিদ মুরিদের জন্য সমোচিত বলে বিবেচনা করেন।



সালিকের ব্যর্থতা উপেক্ষা করার অধিকার মুর্শিদের নেই। কারণ এটা আল্লাহর প্রতি বান্দার অধিকারহানি ছাড়া আর কিছুই নয়। যতক্ষণ পর্যন্ত তরীকতের সালিক তার [পার্থিব] বিষয়ের প্রতি যুক্ত থাকবে, ততক্ষণ পর্যন্ত মুর্শিদ তার মধ্যে জিকিরের প্রবেশকরণ ক্রিয়া শুরু করতে পারবেন না। মুর্শিদ প্রথমে মুরিদকে পরীক্ষা করতে হবে। যখন মুর্শিদের হৃদয় এ ব্যাপারে সাক্ষ্য দেবে যে, তার মুরিদের নিয়ত সঠিক হয়েছে, তখন মুর্শিদকে সুফি রাস্তায় পাড়ি জমানেওয়ালা

এই সালিককে চুক্তির শর্ত হিসাবে আল্লাহপ্রদত্ত সকল সিদ্ধান্ত গ্রহণ করার জন্য বলতে হবে। মুর্শিদ তার মুরিদের নিকট থেকে অঙ্গীকার অর্জন করতে হবে যে, সে যেনো কোনো অবস্থাতেই এই রাস্তা পরিহার না করে। এমনকি তার উপর কোনো আঘাত, অবমাননা, দারিদ্র্যতা, রোগ-ব্যাধি কিংবা কষ্ট-বেদনা পতিত হলেও তাকে অটল থাকতে হবে। তার হৃদয় যেনো সহজ পথের দিকে চলে দিগ্‌ভ্রান্ত না হয়। সে যেনো বিশ্রামের প্রতি আগ্রহশীল হয়ে না পড়ে কিংবা অলসতায় বিজড়িত না হয়। কারণ সালিকের জন্য [রাস্তায় চলায়] স্থির হয়ে যাওয়া হলো শৈথিল্য থেকেও ক্ষতিকর।

শৈথিল্য ও স্থির থাকার মধ্যে পার্থক্য হলো, প্রথমটির অর্থ আল্লাহ পর্যন্ত পৌঁছার আকাঙ্ক্ষা থেকে সরে আসা। আর দ্বিতীয়টির অর্থ, অলসতার আনন্দানুভূতির আকাঙ্ক্ষায় রাস্তায় ভ্রমণের কাঠিন্যতা থেকে বিশ্রাম গ্রহণ। রাস্তায় চলার শুরুতেই যদি সালিক থেমে যায়, তাহলে সে ভালো কোনো প্রাপ্তির আশা করতে পারে না। মুর্শিদ কর্তৃক পরীক্ষা শেষে সালিককে তার যোগ্য অনুযায়ী আল্লাহর কোনো নামের জিকির জিহ্বার দ্বারা করার নির্দেশ দেবেন। তিনি তাকে বলবেন: "এই জিকিরটি নিজের সাথে সর্বদা রাখবে, যেনো তুমি হৃদয়ে সবসময় আল্লাহর সাথে থাকো। যদি তুমি পারো, তাহলে এই নাম ছাড়া তোমার জবান থেকে অন্য কিছু বের করবে না।" মুর্শিদ তাকে এটাও নির্দেশ দেবেন যে, সে যেনো সর্বদা নিজেকে পাক-পবিত্র রাখে। নিদ্রা থেকে বিরত থাকে যদি না অপারগ হয়ে পড়ে। সে খাবারের মাত্রা ধীরে ধীরে কমিয়ে আনবে যতক্ষণ না কম খাওয়া তার অভ্যাসে পরিণত হবে। প্রবাদ আছে: "ভ্রমণকালে যে তার সওয়ারী জন্তুকে নিরুদ্দেশ হতে দেয়, সে দূরত্ব অতিক্রম করতে ব্যর্থ হয়, না থাকে তার বহনের পিঠ [যার ওপর সামানা রাখা যায়]।"



মুর্শিদ এরপর তার মুরিদকে নির্দেশ দেবেন, সে যেনো একাকিত্ব ও নির্জনবাসের সন্ধানে থাকে। একই সময় এটাও বলে দেবেন, এ স্তরে থাকতে, সে যেনো বিতাড়িত জাগতিক চিন্তার প্রতি ভ্রূক্ষেপ না করে। এছাড়া এটাও বলতে হবে, তার হৃদয় থেকে মনোযোগ নষ্টকারী তৎপরতা যেনো তাকে বাধাদান না করে।

জেনে রাখুন, শুরুর স্তরে সালিককে তার কাঙ্ক্ষিত পথে চলাকালে সে কখনো দুষ্ট কানকথা থেকে মুক্ত নয় যা তার দৃঢ়-সংকল্পকে কলুষিত করে দিতে পারে।

বিশেষকরে যখন সে একটি সুদক্ষ হৃদয়ের অধিকারী হয়ে যায়। অতি অল্প সালিকই প্রাথমিক স্তরে এরূপ অবস্থার সম্মুখীন হয় না। এগুলো হলো লোভ-লালসা যার সম্মুখীন সালিকরা সাধারণত হয়ে থাকে। মুর্শিদ যখন সালিকের মধ্যে সুদক্ষতার সন্ধান পাবেন, তখন তাকে যৌক্তিক প্রমাণাদির দিকে ধাবিত করা জরুরী। কারণ নিঃসন্দেহে, যে কেউ [ধর্মীয়] জ্ঞানার্জনের প্রতি অগ্রসর হয়, সে নিজেকে এর দ্বারাই দুষ্ট কানকথা থেকে মুক্ত রাখতে সক্ষম হবে, যার প্রতি তাকে আহ্বান করা হয়। যখন শায়খ উপলব্ধি করবেন যে, সুফি রাস্তায় অগ্রসরের [জরুরী] শক্তি এবং দৃঢ়তা তার শিষ্যের মধ্যে সৃষ্টি হয়েছে, তখন তিনি তাকে ধৈর্যশীল হতে ও আল্লাহর নামের জিকির সর্বদা জারি রাখতে নির্দেশ দেবেন। এর ফলে অচিরেই তার অন্তঃস্থলে [আল্লাহর পক্ষ থেকে] তাকে গ্রহণ করার আলো হৃদয়কে নূরান্বিত করবে। তার অন্তরের অন্তঃস্থলে সূর্যসমূহের আগমন ও উদয় ঘটবে। এসব ব্যাপার শুধুমাত্র অল্প সালিকের ক্ষেত্রে হয়ে থাকে। অধিকাংশ ক্ষেত্রে, এদেরকে [সালিকদেরকে] শায়খরা ভাবনামূলক যুক্তি [নাযার] এবং ঐশী নিদর্শন প্রত্যক্ষদর্শন দ্বারা চিকিৎসা করে থাকেন। অবশ্যই এ ক্ষেত্রে সালিককে তার নিজের প্রয়োজনমাফিক দ্বীনের মৌলিক বিষয়াদির উপর জ্ঞানবান হতে হবে।



জেনে রাখুন, উপরোক্ত বিষয়গুলো দ্বারা যে কোনো সালিক ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হতে পারে। যখন তারা জিকিরের জন্য নির্জনে অবস্থান করে কিংবা সামা'য় অংশগ্রহণ করে ইত্যাদি, তখন শুনতে পারে আত্মার মধ্যে কানকথা অথবা দোষণীয় চিন্তার উদ্রেক হতে পারে। তবে তারা নিশ্চয়ই জানে, আল্লাহ তা'আলা এ সবকিছুর বহু ঊর্ধ্বে। তারা সন্দেহাতীতভাবে জ্ঞাত, তাদের এ রাস্তা মিথ্যাবাদিতা নয়, কিন্তু উক্ত কানকথা হেতু তারা কঠিন সমস্যায় পড়ে যায়। এ পর্যন্ত ক্ষতির সম্মুখীন হতে পারে যে, তাদের উপর পতিত হয় সর্বাধিক কদাকার অভিশাপ, সর্বাধিক কদাকার পরোক্ষ ইঙ্গিত এবং সর্বাধিক কদাকার বীভৎস চিন্তা-ভাবনা। অথচ এসব ব্যাপার সালিক মুখে উচ্চারণ করতে কিংবা কারো সম্মুখে প্রদর্শনে অপারগ থাকে। এটা সালিকের জন্য সবচেয়ে গুরুতর সংকটজনক সমস্যা হতে পারে। এসময় তার উচিৎ হলো এরূপ চিন্তা-ভাবনার প্রতি মনোযোগ না দেওয়া। সবসময় আল্লাহকে স্মরণ করা ও নামায পড়া। বার বার তাঁর দরবারে আবদার করা যে, তিনি যেনো এ থেকে নিরাপত্তা প্রদান করেন।

[উপরে বর্ণিত] এসব চিন্তা-ভাবনা কিন্তু শয়তানের ওয়াসওয়াসা থেকে আসে না। এগুলো মূলত নফসে আম্মারার তৎপরতা। তবে আল্লাহর বান্দা যদি এগুলোর প্রতি মনোযোগ না দেয়, তাহলে শীঘ্রই এসব চিন্তার সমাপ্তি ঘটবে। যে কোনো সালিকের জন্য যেসব করণীয় ব্যাপার নির্দিষ্ট আছে- বা ওয়াজিব বলে বিবেচিত তার মধ্যে একটি হলো, সে সর্বদাই তার মূল লক্ষ্যে পৌঁছার ব্যাপারে দৃঢ় থাকবে। অন্যদিকে ভ্রমণে যাবে না, যতক্ষণ না তরীকতের রাস্তার উপর সে গ্রহণযোগ্যতা হাসিলে সমর্থ হয় এবং তাঁর হৃদয় প্রভুর উপস্থিতিতে পৌঁছুয়ে যায়। অসময়ে ভ্রমণ সালিকের জন্য মারাত্মক বিষ। যারা অসময়ে ভ্রমণে গিয়েছে, তারা কখনো তাদের কাঙ্ক্ষিত মাক্বামে পৌঁছুয় নি। সালিকের প্রতি আল্লাহ তা'আলার দরদমূলক ইচ্ছা থাকলে, তিনি তাকে শুরু থেকেই রাস্তার উপর দৃঢ় রাখেন। কিন্তু যদি তিনি তার প্রতি এরূপ ইচ্ছা না করেন, তাহলে তিনি তাকে বার বার প্রাথমিক অবস্থা ও কর্মে ফিরিয়ে দেবেন। আর আল্লাহ তা'আলা যদি ইচ্ছা করেন সালিককে পরীক্ষা করার, তাহলে তিনি তাকে তাঁর থেকে দূরে বিচ্ছিন্নতার বিরানভূমিতে নির্বাসিত করবেন।

এখন, উপরোক্ত বিষয়গুলো ঐসব সালিকের ক্ষেত্রে প্রযোজ্য যারা তাদের কাঙ্ক্ষিত মাক্বামে পৌঁছার জন্য নির্ধারিত। অপরদিকে অনেক যুবক আছে যারা শুধুমাত্র দরবেশদের বহির-খাদিম হিসাবে যোগ্য। এরূপ ব্যক্তির তরীকতের স্তর অপরদের তুলনায় নিচে। সে এবং তার মতো অন্যান্যরা শুধুমাত্র সুফিদের বাহ্যিক আচার-আচরণকে অনুসরণ করে থাকে। তারা ভ্রমণের প্রতি নিজেদেরকে উৎসর্গ করেছে। এই রাস্তায় সর্বাধিক যেটুকু প্রাপ্তি সম্ভব তাহলো, বিভিন্ন স্থানে ভ্রমণ করা, ওসব জায়গায় যাওয়া যেখানে যেতে মানুষ আগ্রহী এবং বিভিন্ন সুফি শায়খের সঙ্গে বাহ্যিকভাবে সাক্ষাতলাভ। সুতরাং এরা শুধুমাত্র বাহ্যিক বিষয়-আসয় অবলোকন করে এবং এরূপ ধরনের ভ্রমণ দ্বারাই তারা সন্তুষ্ট। এরূপ ব্যক্তিদের উচিৎ হবে নিরবচ্ছিন্নভাবে ভ্রমণ করা, যাতে করে অলসতা এসে শরীয়তের বিধি-নিষেধ বিরুদ্ধ পাপের কাজ তাদের দ্বারা সংঘটিত না হয়। কারণ, কোনো যুবক যখন বিশ্রাম ও অলসতার প্রতি আকৃষ্ট হয় তখন সে প্রবেশ করে ফিতনার ক্ষেত্রে। কোনো প্রাথমিক সালিকের জন্য উচ্চ পর্যায়ের সুফি শায়খদের সংস্পর্শে থাকা খুব ক্ষতিকর হতে পারে। তবে কাউকে যদি এভাবে সুহবতের মাধ্যমে পরীক্ষা করার ইচ্ছে থাকে তাহলে তার উচিৎ হলো, সুফি শায়খদেরকে সর্বোচ্চ সম্মানপ্রদর্শন করা ও তাঁদের সহচরদেরকে খিদমাত করা, আর কখনো

তাঁদের নির্দেশাবলী অমান্য না করা এবং তাঁদেরকে আরামদানে চেষ্টা চলানো। এটাও কারো পক্ষে চেষ্টা চালানো উচিৎ যে সুফি শায়খের হৃদয়াকর্ষণ থেকে, সে যেনো বঞ্চিত না হয়। সুফি শায়খের প্রতি আচরণের একটি অংশ হলো নিজের ইচ্ছার ওপর তাঁর ইচ্ছার প্রতি অগ্রাধিকার দান এবং নিজের ইচ্ছাকে তাঁর ইচ্ছার বিরুদ্ধে ধাবিত না করা।

সালিক সর্বদাই নিজেকে শায়খের প্রতি ঋণী মনে করতে হবে এবং কখনো এটা ভাবতে নেই যে তিনি সালিকের ওপর কোনো ক্রমেই ঋণী আছেন বা হবেন। কোনো শায়খের সাথেই সালিক কখনো অসম্মত হবে না। এমনকি সে যদি মনে করে তার ধারণা সঠিক, তথাপি তাকে যেতে হবে সেটা সমর্থন করে। সালিক যদি হাসে কিংবা গোস্বাপ্রবণ ও তর্কবাজ হয় তাহলে সে কিছুই লাভ করতে পারবে না। যদি সালিক সুফি-দরবেশদের সংস্পর্শে আসে- তা ভ্রমণে বা কোনো মাহফিলে হোক, তার উচিৎ হবে তাঁদের কোনো বাহ্যিক আচরণের সঙ্গে দ্বিমত পোষণ না করা- তা হতে পারে খাবার, রোযা, বিশ্রাম কিংবা চলন-বলন সম্পর্কিত ব্যাপার। সে যদি অনুভব করে তার অভ্যন্তরস্থ নিজ কিংবা হৃদয় কোনো ব্যপার মানতে রাজী নয় তাহলে তার উচিৎ হবে হৃদয়কে আল্লাহর দিকে ধাবিত করে রাখা। একটি দৃষ্টান্ত হলো- যেমন, তাঁরা তাকে খাবর খেতে আমন্ত্রণ জানালেন, তখন তার উচিৎ হবে অতি অল্প কিছু খেয়ে নেওয়া এবং নফসে আম্মারাকে তার চাহিদা প্রদর্শন [বেশি খাবার খাওয়া] থেকে বিরত রাখা।



অনর্গল জাঁকজমকপূর্ণ সুফি বর্ণনার আবৃত্তি সালিকদের জন্য সঠিক আচরণ নয়। সুফিরা নিজেদের চিন্তার পবিত্রতা অর্জনে সাধনা করেন, চেষ্টা করেন নিজেদের নৈতিকতার উন্নয়ন ও হৃদয়ের গাফিলতি থেকে মুক্ত থাকতে। তাদেরকে [অর্থাৎ সালিকদেরকে] অবশ্যই শরীয়তের সকল নির্দিষ্ট আমল করে যেতে হবে, অনুসরণ করতে হবে সুন্নাতের পুঙ্খানুপুঙ্খভাবে। নফল ইবাতাদ হিসাবে অবিরাম জিকরুল্লার মধ্যে ডুবে থাকাই সালিকের জন্য অতি উত্তম কাজ। সালিকের সর্বাধিক মূখ্য সৌভাগ্য হবে, সে যদি সকলকে সহ্য করতে সক্ষম হয় উত্তম হৃদয়ে; যাকিছুর মুখোমুখি হবে, তা সে সন্তুষ্টচিত্তে গ্রহণ করবে; যতো দুঃখ-বেদনা-কাঠিন্যতা ও দারিদ্র্যতার সম্মুখীন হবে তা সে ধৈর্যসহ সহ্য করবে; এবং ছোট কিংবা বড় জিনিস যাই তার ভাগ্যে জুটে, তা গ্রহণ করতে হবে দাবী ও বিরোধিতা বিসর্জন করে। যদি সে এসব ব্যাপার বরদাশত করতে অপারগ হয়

তাহলে তাকে বাজারে ফিরে যেতে হবে। কারণ সাধারণ মানুষ যাকিছু পাওয়ার আকাঙ্ক্ষা করে, সেও যদি তা-ই করে, তাহলে এগুলো অর্জন করতে হবে ওসব জায়গা থেকে যেখান থেকে সাধারণ মানুষ করে থাকে- অর্থাৎ তার হাতের পরিশ্রম ও শরীরের ঘর্ম দ্বারা অর্জন করতে হবে।

সালিক যখন অবিরত আল্লাহর জিকিরে অভ্যস্ত হবে এবং নির্জনবাসে চলে যাবে, সে সেখানে এমন কিছু জিনিস পেতে পারে যা ইতোমধ্যে সে কখনো দর্শন করে নি। এগুলোর আবির্ভাব নিদ্রাবস্থায় কিংবা জাগ্রতাবস্থায় অথবা উভয়টির মধ্যবর্তী অবস্থায় ঘটতে পারে। সে শ্রবণ করতে পারে অদ্ভুত কথোপকথন ও দেখতে পারে দৃশ্যাবলী যা অস্বাভাবিক বলে প্রতীয়মান হবে। এসবের প্রতি তাকে কখনো নিজের মনকে আচ্ছন্ন করে রাখতে নেই। এগুলোর মধ্যে কোনো শান্তিবোধ তালাশ করাও তার জন্য নিষিদ্ধ। এছাড়া এগুলোর আত্মপ্রকাশের জন্য লালায়িত হওয়াও তার জন্য সম্পূর্ণ অবৈধ। কারণ, এগুলো তো আল্লাহ সুবহানাহু ওয়াতা'আলা থেকে দূরে থাকার নামান্তর। এসব ব্যাপার কিন্তু তার শায়খের [মুর্শিদের] নিকট অকপটে বলতে হবে। ফলে এগুলো দ্বারা ভারী হওয়া হৃদয় হালকা হয়ে যাবে।



মুর্শিদ অবশ্যই তার সালিকের গোপনীয়তা রক্ষা করবেন। অপর থেকে এগুলো দূরে রাখবেন এবং সালিকের দৃষ্টিতে এসব ব্যাপার মূল্যহীন হিসাবে প্রতিষ্ঠিত করবেন। কারণ এগুলো অবশ্যই পরীক্ষা ছাড়া আর কিছুই নয়। এগুলোর মধ্যে আস্থা স্থাপন হলো [আল্লাহর পক্ষ থেকে] একটি কৌশল মাত্র। সুতরাং সালিককে এসবের বিরোধিতায় সতর্ক থাকতে হবে। এসবের প্রতি অতি অল্পই দৃষ্টিপাত করা চাই। কারণ এর অতিরিক্ত তেমন কোনো গুরুত্ব এতে নেই।

জেনে রাখুন, সালিকের জন্য সবচেয়ে বেশি ক্ষতিকর জিনিস হলো, আল্লাহর নৈকট্যের নিদর্শন অনুভব করে হৃদয়ের অভ্যন্তরে সে আনন্দ বোধ করে: যেনো তার মধ্যে এরূপ চিন্তা জাগ্রত হয় যে, আল্লাহ তা'আলা বলছেন: "আমি বিশেষ দয়া তোমার উপর অবতীর্ণ করেছি এবং তোমার সহচরদের মধ্যে তোমাকে আলাদা করে গ্রহণ করেছি।" অথচ, সে যদি এরূপ অভিভাবনাকে অগ্রাহ্য করে তাহলে বাস্তব উন্মোচনের মাধ্যমে সে দেখবে, তার স্তর আরো উন্নততর হয়েছে। গ্রন্থাদি দ্বারা, অবশ্যই, এসব ব্যাপার বুঝিয়ে বলা সম্ভব নয়।

সালিক যদি নিজের আবাসভূমির কাছে পথনির্দেশক কোনো শায়খকে না পায়, তাহলে তার জন্য কর্তব্য হবে যুগের কোনো প্রসিদ্ধ ওয়ালির সুহবতের লক্ষ্যে ভ্রমণ করা। তিনি অবশ্যই তার মতো সালিকদেরকে সঠিক রাস্তা দেখানোর যোগ্যতা রাখবেন। তাকে এই উস্তাদের সুহবতে থাকতে হবে। কখনো তার কক্ষের দরোজা পেরিয়ে বাইরে যাবে না, একমাত্র ফরয নামায আদায়ের জন্য বের হওয়া ছাড়া।

জেনে রাখুন, ঘরের মালিক সম্পর্কে জ্ঞানলাভ, ঘর দেখার চেয়ে বেশি মূল্যবান [কা'বা দেখা থেকে এ ঘরের মালিক আল্লাহকে জানা বেশি মূল্যবান]। কারণ আল্লাহর মা'রিফাত না থাকলে আল্লাহর ঘরকে দেখার জন্য ভ্রমণের প্রয়োজন হতো না। সুফি রাস্তায় ভ্রমণকারী যুবকদের মধ্যে যারা নিজেদের শায়খের অনুমতি ছাড়া হজ্জের ভ্রমণে যায়, মূলত তারা নিজেদের নফসে আম্মারার অনুসরণ করে। এমনকি তারা হয়তো এ রাস্তার বাহ্যিক নিদর্শনসমূহ প্রদর্শন করতে পারে, কিন্তু তাদের ভ্রমণ মূলত ভিত্তিহীন। এর একটি নিদর্শন হলো, তারা যতো বেশি ভ্রমণ করে, তাদের অন্তর [প্রভূ থেকে] ততো বেশি দূরে চলে যায়। অথচ নিজেদের নফসে আম্মারা থেকে ক'টি মাত্র পদক্ষেপ দূরে যেতে পারাই হতো তাদের জন্য হাজার বার ভ্রমণের চেয়েও উত্তম।



সালিকদের যারা কোনো সুফি শায়খের সুহবতে থাকে, তাদেরকে কিছু নিয়ম-কানুন মেনে চলতে হয়। দেখা হওয়ার মুহূর্তেই সে তাঁর প্রতি সম্মান প্রদর্শন দেখাবে এবং বিনয়সহ দৃষ্টিপাত করবে। শায়খ যদি কোনো খিদমাতের জন্য নির্বাচন করেন তাহলে এটা তোমার জন্য সৌভাগ্য হিসাবে বিবেচনা করবে।



**অনুচ্ছেদ [১]**

সালিক কখনো সুফি শায়খকে অভ্রান্তিসত্ত্বতার অধিকারী হিসাবে আরোপ করবে না। বরং তাঁদের অবস্থা [তাঁরা যেভাবে আছেন] তাঁদের প্রতিই ছেড়ে দেবে, তাঁদের সম্পর্কে সর্বদা ভালো ধারণা রাখবে এবং শায়খ কর্তৃক নির্দেশিত ও আল্লাহ তা'আলা কর্তৃক নির্ধারিত সকল আমল করে যাবে। আল্লাহ তা'আলা সম্পর্কে জ্ঞানই হলো হালাল-হারামে পার্থক্য নির্ধারণে যথেষ্ট।

**অনুচ্ছেদ [২]**

এ জগতের যাকিছু বিষয়-আসয় প্রত্যেক সালিকের অন্তরে যেটুকু মূল্যবান ও গুরুত্ব হিসাবে অবশিষ্ট থাকে, তা [আল্লাহপ্রাপ্তির] আকাঙ্ক্ষার সঙ্গে রূপকাত্মকভাবে সম্পৃক্ত করা সম্ভব। যতক্ষণ পর্যন্ত তার অন্তরে ঐসব আনন্দদায়ক জিনিসের প্রতি আকর্ষণ থেকে যাবে- যা সেচ্ছায় পরিত্যাগ করেছে, আর অপরদিকে একই সময় সে পরহেজগারী করবে কিংবা অপর কোনো ব্যক্তির সাথে কার্যাদি সারবে, তাহলে সে তার আসল অবস্থার প্রতি প্রতারণা করলো। এতে শঙ্কা থেকে যায় যে, সে এ জগতে [গাইরুল্লায়] পুরনায় ফিরে আসতে পারে। অথচ সালিকের মূল লক্ষ্য হলো গাইরুল্লাহ থেকে সম্পূর্ণরূপে মুক্ত হওয়া। তার সংগ্রাম [লোকদেখানো] পরহেজগারী প্রতিষ্ঠার সঙ্গে সম্পৃক্ত নয়। এটা নিশ্চিতরূপে অনুপযোগী যে, কোনো সালিক প্রথমে নিজের বিষয়-সম্পদ ও উত্তরাধিকার বিসর্জন করে এই নতুন পেশায় জড়িত হবে। বরং, তার জন্য উচিৎ হলো এমন [আত্মিক] অবস্থায় উপনীত হতে চেষ্টা করা, যার দ্বারা সম্পদ থাকা বা না থাকা তার জন্য পার্থক্যহীন অনুভব হবে। ফলে সে একদিকে দরীদ্রদেরকে তার গরীবত্বের কারণে যেমন পরিহার করবে না, তেমনি অন্য কোনো মানুষকেই সে পীড়িত করা থেকে বিরত থাকবে- এমনকি সে যদি অগ্নিপূজকই হয়ে থাকে।



**অনুচ্ছেদ [৩]**

যখন সুফি শায়খের হৃদয় কোনো সালিককে গ্রহণ করে নেয়, তখন বুঝতে হবে এটা হলো এই সালিক তার কাঙ্ক্ষিত মাক্বামে পৌঁছার সুস্পষ্ট ইঙ্গিত। অপরদিকে যাকে তার শায়খের হৃদয় পরিত্যাগ করেছে, সে এর পরিণতি দেখবে, যদিও তা দেরিতে আত্মপ্রকাশ করতে পারে। কারো ভাগ্যে যদি থেকে থাকে যে, সে সুফি শায়খদের প্রতি অভদ্রমূলক আচরণ করবে, তাহলে [বুঝতে হবে] সে তার এই হীনাবস্থার সুস্পষ্ট নিদর্শন ইতোমধ্যে [রূহানী জগতে] প্রদর্শন করে এসছে।



**অনুচ্ছেদ [৪]**

তারুণ্যের সংস্পর্শ লাভের আকাঙ্ক্ষা হলো এই রাস্তার একটি গুরুতর মানসিক ক্লেশ। সুফি শায়খদের মধ্যে এ ব্যাপারে মতৈক্য সৃষ্টি হয়েছে যে, আল্লাহ তা'আলা যদি কাউকে এই পাপ দ্বারা ব্যথাতুর করে ফেলেন, তাহলে এ ব্যক্তি অপমানিত হয়েছে এবং শুধুমাত্র আল্লাহ তা'আলা কর্তৃক পরিত্যক্ত হয় নি, বরং নিজেকেই পরিত্যাগ করেছে। এমনকি সে যদি হাজার হাজার কারামাত প্রকাশক

হয়ে থাকে তবুও সে পরিত্যক্ত; এমনকি সে যদি, একটি হাদিসের বর্ণনানুযায়ী, শুহাদার স্তরে উন্নীত হয়ে থাকে, তথাপি এটা সত্য নয় কি যে, তার হৃদয় একটি সাধারণ সৃষ্ট জীবীর আকর্ষণে ডুবে আছে? এর চেয়েও মারাত্মক ব্যাপার হলো, [তার] হৃদয় এটিকে তুচ্ছ ভাবে এবং এটা তার নিকট গুরুত্বহীন বিষয় বলে বিবেচিত হয়। [এ ব্যাপারে] আল্লাহ তা'আলা ইরশাদ করেন:

وَتَحْسَبُونَهُ هَيِّنًا وَهُوَ عِنْدَ اللهِ عَظِيمٌ

অর্থাৎ: "তোমরা একে তুচ্ছ মনে করছিলে, অথচ এটা আল্লাহর কাছে গুরুতর ব্যাপার ছিল।" [নূর : ১৫]

হযরত ওয়াসিতী রাহমাতুল্লাহি আলাইহি [এ ব্যাপারে] বলেন: "যখন আল্লাহ তা'আলা তাঁর কোনো বান্দাকে অপমানিত করতে ইচ্ছা করেন, তখন তিনি তাকে দুর্গন্ধযুক্ত আবর্জনা এবং মরদেহের মধ্যে নিক্ষেপ করেন।"



আমি আবু আবদুল্লাহ সুফি রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি: আমি হযরত মুহাম্মদ বিন আহমদ নায্যার রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি: আমি হযরত আবু আবদুল্লা হুসরী রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি: আমি হযরত ফাতহুল মাওলিসী রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি: "আমি ত্রিশ জন সুফি শায়খের সঙ্গ পেয়েছি। তাঁদের স্তর ছিলো আবদাল [প্রতিনিধি] পর্যায়ের। তাঁদের থেকে আলাদা হওয়ার মুহূর্তে প্রত্যেকেই আমাকে একটি মাত্র উপদেশ দেন: 'যুবকদের সঙ্গ পরিত্যাগ করো, তাদের সাথে মেলামেশা করবে না!'"



তবে অনেকে দাবী করেন, তারা কোন ধরনের দুষ্কর্ম করা থেকে বিরত থাকার যোগ্যতা অর্জন করেছেন। এছাড়া কেউ কেউ বলেন, এটা হলো মানবাত্মার জন্য একটি পরীক্ষা এবং এতে কারো কোনো ক্ষতি হয় না। [প্রমাণ হিসাবে] তারা কিছু সুফি শায়খ কর্তৃক প্রবর্তিত 'নিদর্শন' [শাহিদ] ধারণাটির কথা বলেন [অর্থাৎ যুবক বা বালকদের মধ্যে ঐশি সৌন্দর্যের নিদর্শন বিদ্যমান]। তারা কিছু সুফি শায়খদের পাপযুক্ত আচরণের কাহিনী বর্ণনা করেন, যা সাধারণ্যের থেকে গোপন রাখাই ছিলো আরো যথাযোগ্য। এরূপ কাথাবার্তা শিরকের কাছাকাছি ও কুফরের সমপরিমাণ হয়ে যায়। সুতরাং সালিককে অবশ্যই তারুণ্যের সঙ্গ কিংবা মেলামেশা থেকে দূরে থাকতে হবে। কারণ এর মাধ্যমে অতি সহজেই পরিত্যাগ

ও প্রত্যাখ্যানের দরজা [তার জন্য] উন্মুক্ত হবে। আমরা আল্লাহ তা'আলার দরবারে এরূপ দুষ্কর আচরণে জড়িত হওয়া থেকে নিষ্কৃতি চাই।

**অনুচ্ছেদ [৫]**

অপর আরেক গুরুতর পাপকার্যে যে কোনো সালিক জড়িয়ে যেতে পারে। তার [সুফি] ভাইদের প্রতি গোপন ঈর্ষা হৃদয়ের অভ্যন্তরে প্রবেশ করে নিতে পারে। এটার সৃষ্টি হতে পারে সাথীদের কারোর প্রতি তার [সুফি রাস্তায় চলার ক্ষেত্রে] আল্লাহ তা'আলার বিশেষ অনুগ্রহ প্রত্যক্ষ করার ফলে, যা থেকে সে নিজে বঞ্চিত আছে। তাকে জানা উচিৎ যে, যে যেটাই লাভ করুক না কেনো, এটা তারই [আল্লাহর পক্ষ থেকে তাঁর বান্দার প্রতি] হিস্যা [ক্বিসাম]। ঈর্ষা থেকে বান্দা নিজেকে মুক্ত রাখতে পারে, আল্লাহর অস্তিত্ব ও চিরন্তনতার বৈশিষ্ট্যকে তাঁর দয়া ও অনুগ্রহ থেকেও বেশি, সেটা অনুধাবনের মাধ্যমে। হে সালিক! যাকিছুই তুমি দেখছো তা সবই আল্লাহ তা'আলা কর্তৃক পূর্বনির্ধারিত। সুতরাং তাঁর থেকে আরোপিত বোঝা তুমি ধৈর্যসহ বহন করতে থাকো। বুদ্ধিমান [আল্লাহর] অনুসন্ধানীরা এ পন্থাই অনুসরণ করেছেন।



**অনুচ্ছেদ [৬]**



সালিক যদি মানুষের সংস্পর্শে আসে তাহলে এটা তার জন্য অবশ্যকরণীয় যে, প্রত্যেকের প্রতি [নিজের থেকে বেশি] অগ্রাধির প্রদান করা। প্রতিটি মানুষের গুরুত্ব তার থেকে ঊর্ধ্বে রাখতে হবে, হোক তারা ক্ষুধার্ত কিংবা তৃপ্ত। মুর্শিদসূলভ বৈশিষ্ট্যের অধিকারী কেউ থাকলে তাঁর থেকে উপদেশ গ্রহণ করবে, এমনকি তুমি নিজে যদি ঐ ব্যক্তি থেকে আরো বেশি জ্ঞানবানও হয়ে থাকো। এরূপ স্তরে উপনীত হতে সালিককে নিজের ক্ষমতা ও ধীশক্তি থেকে স্বেচ্ছায় সরে আসতে হবে। এ স্তরে পর্থনির্দেশিত হবে আল্লাহর ক্ষমতা ও হিতসাধন হেতু।



**অনুচ্ছেদ [৭]**

সালিককে যদি কোনো সামা' অনুষ্ঠানে যোগ দিতে হয় তাহলে মনে রাখা দরকার যে, সে কখনো নিজের ইচ্ছায় নড়াচড়া [হারকাত - নাচানাচি] করবে না। তাকে শুধুমাত্র তখনই অব্যাহতি দেওয়া যেতে পারে, যখন কোনো ঐশি ইশারায় তার মধ্যে নড়াচড়ার সূত্রপাত ঘটে। এ ক্ষেত্রে খিয়াল রাখতে হবে যে, নড়াচড়ার প্রবাল্য যেনো [প্রাপ্ত] শক্তির মাত্রা [গ্বালাবা] থেকে বেড়ে না যায়। যেই মুহূর্তে

অনিয়ন্ত্রিত শক্তি বন্ধ হয়ে যাবে, তখনই তাকে নীরব হয়ে বসে যেতে হবে। অপরদিকে সে যদি স্বেচ্ছায় নিজেকে নড়াচড়া করতে থাকে আত্মিক আনন্দ লাভের নিমিত্তে, তাহলে এটা সঠিক হবে না। যখন সে এসব বিষয়ে পারদর্শী হবে এবং নিজেকে সম্পূর্ণ নিয়ন্ত্রণে রাখতে সক্ষম হবে, তার প্রতি প্রবর্তিত ঐশি বাস্তবতাকে গোপন রাখতে পারবে, তখন তার জন্য হৃদয়ে প্রশান্তি অনুভব লাভ করা সঠিক হবে।

সাধারণত, নড়াচড়ার সাথে জড়িত সকলের উপরই একটি প্রতিক্রিয়া পড়ে। এ থেকে আধ্যাত্মিক অবস্থার ওপর বাধার সৃষ্টি হয়। এই বাধা সালিক কিংবা শায়খ উভয়ের ক্ষেত্রেই সক্রিয় থাকে। একমাত্র ব্যতিক্রম হলো, এটা নিয়ন্ত্রিত হতে পারে কারো মরমি মুহূর্ত [ওয়াক্ত] দ্বারা অথবা অনিয়ন্ত্রিত শক্তি দ্বারা, যার ফলে ব্যক্তির উপলব্ধির ক্ষমতা [তামীজ] বিলুপ্ত হয়ে যায়। তবে, যদি স্বয়ং শায়খ তার মুরিদকে নড়াচড়ার নির্দেশ দেন, তাহলে তাতে কোনো ক্ষতি নেই। কারণ শায়খ তার মুরিদকে তামিল করার ক্ষমতা রাখেন। যদি [উচ্চ পর্যায়ের] সুফিরা সালিককে তাদের সঙ্গে নড়াচড়ায় যুক্ত হতে উপদেশ দেন, তাহলে [সলিককে] যোগ দেওয়া উচিৎ। যাকিছু প্রয়োজন তা আঞ্জাম দিয়ে সুফিদের হৃদয়াকর্ষণ নিশ্চিত করতে হবে যাতে করে তাঁরা অসন্তুষ্ট না হন। যদি সালিকের আধ্যাত্মিক অবস্থায় ইখলাস বিদ্যমান থাকে, তাহলে যুক্ত হওয়ার পর উচ্চ পর্যায়ের সুফিদের হৃদয় তাকে প্রশ্ন করা থেকে বিরত থাকবে।

সামা'র সময় জুব্বা ছুড়ে মারার ক্ষেত্রে নিয়ম হলো, সালিকের জন্য নিজেদের পরিত্যক্ত কিছুই ফিরে নেওয়া বৈধ নয়। তবে সুফি শায়খ নির্দেশ দিলে ভিন্ন কথা। সে অবশ্য নিয়ত করবে সাময়িকভাবে শায়খের নির্দেশ মানার জন্য তা নেবে, পরে এটা বিলিয়ে দেবে। ইতোমধ্যে সালিক যদি এমন সুফিদের সাক্ষাৎ পায় নি, যাদের অভ্যেস হলো সামা'র সময় জুব্বা ছুড়ে দেওয়া, তাহলে এটা তার জন্য উত্তম হবে, সে-ও তাঁদের অভ্যেসকে অনুসরণ করা এবং নিজের জুব্বা সামা' শিল্পীর প্রতি [কৃতজ্ঞতা ও বিনিময়ের নিদর্শন হিসাবে] নিবেদন করা, যদিও অপররা [নিবেদন করে] ফিরিয়ে নিয়ে থাকেন না কেনো। অবশ্য সে যদি জুব্বা খুলে না দেয় তবুও সমস্যা নেই, কারণ সে জানে তাঁদের [সুফিদের] অভ্যেস হলো নিবেদন করেও ফিরিয়ে নেওয়া। তাদের ফিরিয়ে নেওয়ার অভ্যেসের মধ্যে অনৌচিত্য বিদ্যমান। কিন্তু তাঁরা যা করেন তার বিরোধিতার মধ্যে অনৌচিত্য নেই। এরপরও, উত্তম হলো তাঁদের মতো নিজের জুব্বা নিক্ষেপ করা এবং [তাঁরা

নিলেও] ফিরিয়ে না নেওয়া। কোনো অবস্থাতেই সামা'র গায়কের নিকট কোনো কিছুর আবেদন সালিকের জন্য বৈধ হবে না। কারণ সালিকের আধ্যাত্মিক ইখলাসের ফলেই গায়ক কোনো সঙ্গীত পুনরায় গাইবে, একই সময় অপরদেরকে তাকে অনুসরণ করার জন্য উদ্বুদ্ধও করবে।

যে কেউ কোনো সালিকের কাছ থেকে আশীর্বাদ কামনা করে, সে তার প্রতি অবিচার করলো। কারণ, অত্যল্প আধ্যাত্মিক ক্ষমতা হেতু এটা তার ক্ষতি করবে। সুতরাং সালিকের জন্য জরুরী ব্যাপার হলো কারো সম্মুখে নিজের [আধ্যাত্মিক] অবস্থা উন্মোচন না করা, যাতে করে কেউ তার থেকে আশীর্বাদ কামনায় উদ্বুদ্ধ না হয়।

**অনুচ্ছেদ [৮]**

কোনো সালিককে [দুনিয়াবী] যশ, ধন-সম্পদের প্রচুর্য, যুবকদের সঙ্গ, কোনো মহিলার প্রতি আকর্ষণ অথবা আত্মতৃপ্তিমূলক বিশ্বাস যে, এই-এই তার রুজির সূত্র নিশ্চিত করেছে, ইত্যাদির মাধ্যমে পরীক্ষা করা হতে পারে। এমতাবস্থায় তাকে সঠিক দিকনির্দেশনার জন্য নিজের মুর্শিদ কাছে না থাকলে তার উচিৎ হবে নিজের বাসস্থান ছেড়ে ভ্রমণ করা, যাতে করে এসব বিষয়ের প্রতি তার নফসের আকর্ষণে বাধার সৃষ্টি হয়। মানবিক স্বভাব বিলুপ্তির পূর্ব পর্যন্ত, সালিকের হৃদয়ের জন্য [দুনিয়াবী] যশ-খ্যাতির আকর্ষণ অপেক্ষা অধিক ক্ষতিকর আর কোনো কিছু নেই।

সুফি সালিকের জন্য একটি সঠিক আচরণ হলো, নিজের তরীকতের জ্ঞান তার বাস্তব আধ্যাত্মিক স্তরকে অতিক্রম করবে না। যদি সে সুফিদের তরীকা শিখে নেয় এবং বিষয়ের জ্ঞানার্জনকে এবং আধ্যাত্মিক স্তরে উপনীত হওয়াকে নকল ও প্রদর্শন করে, অথচ বাস্তবে সেখানে নয়, তাহলে এসব স্তরে সত্যিকার অর্থে উন্নীত হতে বিলম্ব হবে। এ কারণেই সুফিরা বলেন: "যখন কোনো মা'রিফাতপন্থী [উচ্ছ্বসিতভাবে] মা'রিফাতের আলাপ করে, জেনে রাখো, সে হলো অজ্ঞ!" কারণ, এটা হলো সরাসরি জ্ঞানলাভ ছাড়া মা'রিফাতের স্তরসমূহ নিয়ে বাক্যালাপ। যার জ্ঞান তার [মা'রিফাতের] স্তর থেকে উপরে, সে [বিমূর্ত] জ্ঞানের অধিকারী, কিন্তু [সুফি] রাস্তার পথিক নয়।

**অনুচ্ছেদ [৯]**

সঠিক আচরণের একটি প্রয়োজন হলো, সালিককে প্রাধান্য [তাছাদ্দুর] লাভের আকাঙ্ক্ষা করতে নেই। এছাড়া মুরিদ করার আশাও পরিত্যাগ করতে হবে। কারণ মুরিদ তার মানবিক স্বভাব থেকে মুক্ত হয়ে হাক্বিক্বাতের পর্দান্মোচনের স্তরে উন্নতী না হলে, তার নিকট মুরাদ [অভিকাঙ্ক্ষি] হওয়া অর্থহীন। এরূপ মুরিদ কর্তৃক উপদেশ ও নির্দেশনা থেকে কারো কোনে উপকার হবে না।

**অনুচ্ছেদ [১০]**

কোনো সালিক যখন [উচ্চ পর্যায়ের] সুফিদের খিদমাত করবে, তখন জানা উচিৎ যে, তাঁদের মনের চিন্তা হলো তার জন্য বার্তাবাহক। সুতরাং, সালিক কখনো তাঁদের খিদমাতে আন্তরিকতা বিসর্জন দেবে না। সে যেনো তার নিজের অভ্যন্তরস্থ নিজ এর নির্দেশ মুতাবিক [তাঁদের খিদমাতে] চেষ্টার মধ্যে সম্পূর্ণরূপে ত্রুটিহীন থাকে।



**অনুচ্ছেদ [১১]**

সালিক যদি সুফিদের খিদমাত করার আকাঙ্ক্ষা রাখে, তাহলে ধৈর্যসহ সুফি শায়খদের কর্কষ ব্যবহারও মেনে নিতে হবে। এমনকি সে যদি মনে করে, তাঁদের খিদমাত করার ক্ষেত্রে চেষ্টার কোনো ত্রুটি হচ্ছে না, তাঁরা কখনো তাকে এজন্য প্রশংসা করেন না, তথাপি সে তাদের নিকট ক্ষমা প্রার্থনা করবে নিজের ত্রুটি-বিচ্যুতির জন্য। এরই মাধ্যমে তাঁদের হৃদয় অনেকটা শান্ত হবে। এসব কাজ করা তার জন্য উচিৎ, যদিও সে নিজে কোনো কিছুর জন্য দোষি না থাকে। তাঁরা যদি তার প্রতি কর্কষ ব্যবহার করতেই থাকেন, তবুও সে তাঁদের খিদমতে একনিষ্ঠ হবে ও ব্যাকুল থাকবে। আমি ইমাম আবু বকর বিন ফারুক রাহমাতুল্লাহি আলাইহিকে বলতে শুনেছি: "একটি প্রবচন আছে: 'তুমি যদি হাতুড়ির নিচে থাকতে ধৈর্যধারণে অপারগ হও, তাহলে কেনো প্রথমে কামারের নেহাই হতে চেয়েছিলে?'" এ কথাই অন্তরে পোষে সুফিরা আবৃত্তি করেন:



> "আমি ক্ষণে ক্ষণে তার কাছে আসবো, তার প্রতি ক্ষমা প্রার্থনা করতে
> ওসব পাপের জন্য যা আমি এখনো করি নি।"

**অনুচ্ছেদ [১২]**

এই বিষয়ের [তরীকতের] ভিত্তি ও নির্যাস হলো: শরীয়তের আইনকে সম্পূর্ণরূপে মানা; যাকিছু নিষিদ্ধ কিংবা সন্দেহযুক্ত তার দিকে হাত বাড়ানো থেকে বিরত

থাকা; নিষিদ্ধ জিনিস থেকে নিজের ইন্দ্রিয়কে সুরক্ষা রাখা; এবং একটি মাত্র শ্বাসও আল্লাহর স্মরণ থেকে গাফিল অবস্থায় বের না করা। যদি, প্রয়োজনের তাগিদের সময়ও, একটি তিল পরিমাণ বস্তুর উৎসমূল সন্দেহযুক্ত থাকলে অবৈধ বিবেচিত হয়, তাহলে [ভেবে দেখুন কিভাবে] মানুষ আরাম ও মুক্তভাবে পছন্দের সময় কিরূপ আচরণ করা উচিৎ?

যে কোনো সালিকের কর্তব্য হলো, সর্বদা নিজেকে আবেগপূর্ণ কামাসক্তি [শাহাওয়াত] পরিহার করার জন্য সচেষ্ট থাকা। কারণ যে কেউ তার আবেগের অনুসরণ করে, সে তার পবিত্রতাকে জলাঞ্জলি দেয়। সালিকের মধ্যে সর্বাধিক কদর্য একটি বৈশিষ্ট্য হলো, অতীতে আল্লাহর সন্তুষ্টির জন্য পরিহার করার পর সে আবেগময়তায় প্রত্যাবর্তন করে।

**অনুচ্ছেদ [১৩]** 

সালিকের কর্তব্য হলো আল্লাহ তা'আলার সঙ্গে তার অঙ্গীকার রক্ষা করা। তরীকতের রাস্তায় থাকাবস্থায় এই অঙ্গীকার ভঙ্গ করা [সালিকের জন্য] সাধারণ মানুষের স্বধর্ম ত্যাগের মতো। সালিককে কখনো নিজের মুক্ত ইচ্ছায় আল্লাহর সঙ্গে কোনো ধরনের [আমলী] প্রতিজ্ঞা করতে নেই। কারণ, শরীয়তের সীমার ভেতরই যে কোনো ব্যক্তির [আল্লাহর ইবাদাতের] সামর্থ্য নিহিত আছে। কিছু লোককে উদ্দেশ্য করে আল্লাহ তা'আলা ইরশাদ করেন:





ابْتَدَعُوهَا مَا كَتَبْنَاهَا عَلَيْهِمْ إِلَّا ابْتِغَاءَ رِضْوَانِ اللهِ فَمَا رَعَوْهَا حَقَّ رِعَايَتِهَا



অর্থাৎ: "[বৈরাগ্যতা] তারা নিজেরাই উদ্ভাবন করেছে; আমি এটা তাদের উপর ফরজ করি নি; কিন্তু তারা আল্লাহর সন্তুষ্টি লাভের জন্যে এটা অবলম্বন করেছে, অতঃপর তারা যথাযথভাবে তা পালন করে নি।" [সূরা হাদীদ : ২৭]

**অনুচ্ছেদ [১৪]**

সালিকের কর্তব্য হলো, ভবিষ্যতের জন্য উচ্চাকাঙ্ক্ষা না করা। কারণ দরবেশরা তো ['বর্তমান ও এখন' এর মধ্যে বাস করনেওয়ালা] মুহূর্তের পুত্র। ঐ সালিকের কিছুই অর্জিত হবে না, যে ভবিষ্যতের পরিকল্পনা করে, তার [অবস্থার] বর্তমান মুহূর্তের বাইরে তাকায় এবং যাকিছু ঘটতে পারে তার প্রত্যাশা করে।

## অনুচ্ছেদ [১৫]

সালিক এবং সুফি রাস্তার উপর ভ্রমণকারী সকলের কর্তব্য হলো, কোনো মহিলার নিকট থেকে অনুগ্রহ [সুনজর] লাভ থেকে বিরত থাকা- তাদেরকে সক্রিয়ভাবে অন্বেষণ তো দূরের কথা। এটাই হলো সুফি সম্প্রদায়ের মাশাইখদের তরীকা। আর এটাই তাঁরা অপরকে আমল করতে উপদেশ দিয়ে থাকেন।

## অনুচ্ছেদ [১৬]

সালিকের কর্তব্য হলো দুনিয়াদার মানুষের কাছ থেকে দূরে থাকা। কারণ তাদের সঙ্গ অন্বেষণ হলো সময়-পরীক্ষিত বিষ। তারা সালিক থেকে লাভবান হয়তো হবে ঠিকই, কিন্তু একই সময় সালিকের আধ্যাত্মিক মর্যাদাকে ক্ষুন্ন করবে। আল্লাহ সুবহাহু ওয়াতা'আলা ইরশাদ করেন:

وَلَا تُطِعْ مَنْ أَغْفَلْنَا قَلْبَهُ عَنْ ذِكْرِنَا وَاتَّبَعَ هَوَاهُ وَكَانَ أَمْرُهُ فُرُطًا



অর্থাৎ, "যার মনকে আমার স্মরণ থেকে গাফিল করে দিয়েছি, যে নিজের প্রবৃত্তির অনুসরণ করে এবং যার কার্যকলাপ হচ্ছে সীমা অতিক্রম করা, আপনি তার আনুগত্য করবেন না।" [কাহাফ : ২৮]



যারা এ জগতকে প্রত্যাখ্যান করেছে [জুহ্হাদ] তারা পকেট থেকে টাকা বের করে আল্লাহর নৈকট্য লাভের আশায়। অপরদিকে পবিত্র ব্যক্তিরা [আহলে সাফা - তথা সুফিরা] এই জগতের মানুষ ও তাদের অন্তরের [গাইরুল্লাহর] জ্ঞানকে উঠিয়ে নেন আল্লাহর হাক্বিক্বাত অর্জনের উদ্দেশ্যে।



শায়খ ও ইমাম আবুল ক্বাসিম আবদুল করিম বিন হওয়াজিন কুশাইরী রাহমাতুল্লাহি আলাইহি বলেন: "সালিকের প্রতি আমাদের উপদেশ এটুকুই। আমরা দুয়ালু আল্লাহ তা'আলার নিকট প্রার্থনা করছি, তিনি যেনো তাদেরকে সফলতা দান করেন এবং তিনি যেনো এটি [উপদেশ] [হাশরের ময়দানে] আমাদের জন্য প্রতিবন্ধক না বানান। আমরা এই রিসালাত প্রণয়ন সম্পন্ন করেছি চারশত আটত্রিশ হিজরি সনের শুরুতে [১০৪৬ ঈসায়ী]। আমরা দয়ালু আল্লাহর দরবারে প্রার্থনা করি, এটি যেনো আমাদের বিরুদ্ধে যুক্তি হিসাবে খাড়া না হয়, এবং এর জন্য আমাদেরকে শাস্তি থেকে বিরত রাখেন। অপরপক্ষে, [আমরা প্রভুর দরবারে প্রার্থনা করি] এটা যেনো আমাদের জন্য মুক্তির কারণ ও উপকারী হয়। অবশ্যই, তাঁর অনুগ্রহ তাঁরই জন্য খাস, চাওয়া ও ক্ষমার উৎস সর্বদা তাঁরই।

আল্লাহর প্রশংসা করছি তাঁর প্রাপ্তি অনুসারে। তাঁর অনুগ্রহ, আশীর্বাদ ও করুণা বর্ষিত হোক তাঁর রাসূল, আমাদের উম্মী সর্দার, নবী [সাল্লাল্লাহু আলাইহি ওয়াসল্লামের] এবং তাঁর পবিত্র পরিবারবর্গ ও মহান আসহাবে কিরামের প্রতি! আল্লাহ যেনো তাঁদের সকলকে পর্যাপ্তভাবে সম্ভাষণ জ্ঞাপন করেন!”

## সমাপ্ত